মনূনাং মনুপুত্রাণাং জগতো মানবস্য চ।
মন্বন্তরাণাং সর্ব্বেষামীশ্বরাণাং ত্বমীশ্বরঃ ॥২৫॥
সংহারকালে সম্প্রাপ্তে তব ক্রোধবিনিঃসৃতঃ।
সংবর্ত্তকাগ্নিস্ত্রৈলোক্যং ভস্মীকৃত্যাবতিষ্ঠতে ॥২৬॥
ত্বদ্দীধিতিসমুৎপন্না নানাবর্ণা মহাঘনাঃ।
সৈরাবতাঃ সাশনয়ঃ কুর্ব্বন্ত্যাভূতসংপ্লবম্ ॥২৭॥
কৃত্বা দ্বাদশধাত্মানং দ্বাদশাদিত্যতাং গতঃ।
সংহৃত্যৈকার্ণবং সর্বং ত্বং শোষয়সি রশ্মিভিঃ ॥২৮॥

ভারতকৌমুদী

যদিতি। সহস্রযুগসম্মিতং দৈবসহস্রযুগদ্বয়পরিমিতম্, "দৈবে যুগসহস্রে দ্বে ব্রাহ্মঃ" ইত্যমরোক্তেঃ। আদিরন্তশ্চ ব্রহ্মরূপত্বেন নিত্যত্বাদিতি ভাবঃ ॥২৪॥

মনূনামিতি। ঈশ্বরাণামিন্দ্রাদীনাম্, ঈশ্বরো নিয়ন্তা, পরমেশ্বরত্বাৎ ॥২৫॥

সংহারেতি। সংহারকালে প্রলয়সময়ে। সংবর্ত্তকো নামাগ্নিঃ সংবর্ত্তকাগ্নিঃ ॥২৬॥

ত্বদিতি। তব দীধিতিভ্যঃ কিরণেভ্যঃ সমুৎপন্নাঃ, নানাবর্ণাঃ, সৈরাবতা ইন্দ্রধনুঃসহিতাঃ, সাশনয়ঃ সবজ্রাশ্চ, মহাঘনা মহামেঘাঃ, আভূতানাং প্রাণ্যাদিপর্য্যন্তানাং জগতাং সংপ্লবং জলৈঃ প্লাবনং কুর্বন্তি। "ঐরাবতং মহেন্দ্রস্য ঋজুদীর্ঘশরাসনে" ইতি বিশ্বঃ ॥২৭॥

কৃত্বেতি। সর্ব্বমর্ণবম্, একার্ণবং সংহৃত্য একার্ণবাকারেণ সঙ্কোচ্য ॥২৮॥

ভারতভাবদীপঃ

অমানবস্যেতি চ্ছেদঃ, অমানবোঽর্চিরাদিমার্গেণ গতস্য ব্রহ্মলোকপ্রাপকঃ পুরুষঃ ॥২৫—২৬॥ ত্বদ্দীধিতয়ঃ ত্বৎকিরণাঃ। সৈরাবতাঃ মেঘস্যোপরি যো মেঘঃ স ঐরাবতস্তৎসহিতাঃ। আভূতং যাবৎ চতুর্ব্বিধভূতগ্রামং তস্য সংপ্লবঃ জলেনাভিপ্লাবনম্ ॥২৭॥ দ্বাদশধা 'অরুণো

শাস্ত্রে দেবপরিমাণে দুই সহস্র যুগে যে ব্রহ্মার দিন কথিত আছে, আপনি তাহার পূর্ব্বেও থাকেন, পরেও থাকেন; ইহা কালজ্ঞেরা বলিয়াছেন ॥২৪॥

মনু, মনুপুত্র, জগৎ, মানব, মন্বন্তর এবং ইন্দ্রপ্রভৃতি ঈশ্বরগণ, এই সমস্তেরও আপনিই ঈশ্বর ॥২৫॥

প্রলয়কাল উপস্থিত হইলে আপনার ক্রোধনিঃসৃত সংবর্ত্তকনামক অগ্নি ত্রিভুবনকে ভস্ম করিয়া অবস্থান করে ॥২৬॥

আর, তখন আপনার কিরণ হইতেই সমুৎপন্ন নানাবর্ণের মহামেঘসমূহ ইন্দ্রধনু ও বজ্রসমন্বিত হইয়া জগৎটাকেই প্লাবিত করিয়া থাকে ॥২৭॥

আপনি আপনাকে দ্বাদশভাগে বিভক্ত করিয়া, দ্বাদশ সূর্য্য হইয়া, সকল সমুদ্রকে এক সমুদ্র করিয়া, কিরণ দ্বারা তাহা শোষণ করিয়া থাকেন ॥২৮॥

(২৭)···কুর্বন্ত্যাহূতসংপ্লবম্, পি কা ব।

ত্বামিন্দ্রমাহুস্ত্বং বিষ্ণুস্ত্বং ব্রহ্মা ত্বং প্রজাপতিঃ।
ত্বমগ্নিস্ত্বং মনঃ সূক্ষ্মং প্রভুস্ত্বং ব্রহ্ম শাশ্বতম্ ॥২৯॥
ত্বং হংসঃ সবিতা ভানুরংশুমালী বৃষাকপিঃ।
বিবস্বান্ মিহিরঃ পূষা মিত্রো ধর্ম্মস্তথৈব চ ॥৩০॥
সহস্ররশ্মিরাদিত্যস্তপনস্ত্বং গবাং পতিঃ।
মার্ত্তণ্ডোঽর্কো রবিঃ সূর্য্যঃ শরণ্যো দিনকৃত্তথা ॥৩১॥
দিবাকরঃ সপ্তসপ্তির্ধামকেশী বিরোচনঃ।
আশুগামী তমোঘ্নশ্চ হরিদশ্বশ্চ কীর্ত্ত্যসে ॥৩২॥
সপ্তম্যামথবা ষষ্ঠ্যাং ভক্ত্যা পূজাং করোতি যঃ।
অনির্ব্বিণ্ণোঽনহঙ্কারী তং লক্ষ্মীর্ভজতে নরম্ ॥৩৩॥

ভারতকৌমুদী

ত্বামিতি। সূক্ষ্মং মনঃ, "অযোগপদ্যাজ্জ্ঞানানাং তস্যাণুত্বমিহেষ্যতে" ইতি যুক্তেঃ ॥২৯॥
ত্বমিতি। বৃষাকপিঃ শিবঃ "হরবিষ্ণূ বৃষাকপী" ইত্যমরঃ। বিষ্ণুঃ পূর্ব্বমুক্তঃ ॥৩০॥
সহস্রেতি। গবাং তেজসাম্। শরণ্যো রক্ষকঃ ॥৩১॥
দিবেতি। সপ্তসপ্তিঃ সপ্তাশ্বঃ, ধাম কিরণ এব কেশোঽস্যাস্তীতি সঃ ॥৩২॥
সপ্তম্যামিতি। অনির্বিণ্ণঃ অনাত্মাবমাননাকারী "তত্ত্বজ্ঞানাপদীর্ষ্যাদের্নির্ব্বেদঃ স্বাবমাননা" ইতি সাহিত্যদর্পণাৎ। অনহঙ্কারী গর্ব্বশূন্যঃ ॥৩৩॥

ভারতভাবদীপঃ

মাঘমাসে তু সূর্য্যো বৈ ফাল্গুনে তথা" ইত্যাদিস্মৃত্যুক্তারুণাদিরূপেণ ॥২৮—২৯॥ হন্তি গচ্ছতি বিশ্বং সংহরতীতি বা হংসঃ, বৃষাকপিঃ হরো হরির্বা ॥৩০॥ গবাং রশ্মীনাম্ ॥৩১॥ সপ্তসপ্তিঃ সপ্তাশ্বঃ। ধামকেশী জ্যোতির্ম্ময়কিরণবান্। আশুগামীত্যত্রাশাবহ ইতি পাঠে দিগ্ব্যবহারনির্ব্বাহকঃ। আশায়াঃ প্রসিদ্ধায়া ইষ্টার্থসমর্পণেন পূরকো বা ॥৩২॥ অনির্ব্বিণ্ণঃ

মুনিরা আপনাকেই ইন্দ্র বলিয়া থাকেন; আপনি বিষ্ণু, আপনি ব্রহ্মা, আপনি প্রজাপতি, আপনি অগ্নি, আপনি সূক্ষ্ম মন, আপনি প্রভু এবং আপনিই সনাতন ব্রহ্ম ॥২৯॥

আপনি হংস, সবিতা, ভানু, অংশুমালী, শিব, বিবস্বান্, মিহির, পূষা, মিত্র এবং ধর্ম্ম ॥৩০॥

আপনি সহস্ররশ্মি, আদিত্য, তপন, তেজের পতি, মার্ত্তণ্ড, অর্ক, রবি, সূর্য্য, শরণাগতরক্ষক এবং দিনকৃৎ ॥৩১॥

মুনিরা আপনাকেই দিবাকর, সপ্তসপ্তি, ধামকেশী, বিরোচন, আশুগামী, তমোহন্তা এবং হরিদশ্ব বলিয়া কীর্ত্তন করেন ॥৩২॥

(২৯)…ত্বং রুদ্রস্ত্বং প্রজাপতিঃ…পি।

ন তেষামাপদঃ সন্তি নাধয়ো ব্যাধয়স্তথা।
যে তবানন্যমনসঃ কুর্ব্বন্ত্যর্চ্চনবন্দনে ॥৩৪॥
সর্ব্বরোগৈর্বিরহিতাঃ সর্ব্বপাপবিবর্জিতাঃ।
ত্বৎপাদভক্তাঃ সুখিনো ভবন্তি চিরজীবিনঃ ॥৩৫॥
তন্মমাদ্যান্নকামস্য সর্ব্বাতিথ্যং চিকীর্ষতঃ।
অন্নমন্নপতে! দাতুমর্চ্চিতঃ শ্রদ্ধয়াঽর্হসি ॥৩৬॥
যে চ তেঽনুচরাঃ সর্ব্বে পাদোপান্তং সমাশ্রিতাঃ।
মাঠরারুণদণ্ডাদ্যাস্তাংস্তান্ বন্দেঽশনিক্ষুভান্ ॥৩৭॥

ভারতকৌমুদী

নেতি। আধয়ো মনঃপীড়াঃ, "পুংস্যাধির্মানসী ব্যথা" ইত্যমরঃ ॥৩৪॥

সর্ব্বেতি। ত্বৎপাদভক্তা জনাঃ ॥৩৫॥

তদিতি। সর্বেষাং ব্রাহ্মণাদীনামনুচরাণামাতিথ্যম্। শ্রদ্ধয়া অর্চ্চিত ইতি সম্বন্ধঃ ॥৩৬॥

য ইতি। মাঠরোঽরুণো দণ্ডশ্চ নাম, আদ্যপদেন পিঙ্গলাদীনাং গ্রহণম্, "মাঠরঃ পিঙ্গলো দণ্ডশ্চণ্ডাংশোঃ পারিপার্শ্বিকাঃ" ইত্যমরঃ। অশনিং বজ্রং ক্ষুভ্নন্তি প্রেরয়ন্তীতি অশনিক্ষুভাস্তান্, "ক্ষুভ সঞ্চলনে" ইতি ক্র্যাদিক্ষুভধাতোর্নাম্যুপধত্বাৎ কঃ ॥৩৭॥

ভারতভাবদীপঃ

পূজনে আসক্তঃ ॥৩৩—৩৪॥ ত্বদ্ভাবভক্তাঃ সূর্য্য এব সর্ব্বত্রাস্তীতি ভাবো ভাবনা তত্র ভক্তা আদৃতাঃ ॥৩৫॥ শ্রদ্ধয়া আতিথ্যং চিকীর্ষত ইতি সম্বন্ধঃ ॥৩৬॥ অশনিক্ষুভান্ বিদ্যুদশ-

আত্মাবমাননাশূন্য ও অহঙ্কারহীন যে লোক ষষ্ঠী বা সপ্তমী তিথিতে ভক্তিপূর্ব্বক আপনার পূজা করে, লক্ষ্মী স্বয়ং আসিয়া তাহার সেবা করেন ॥৩৩॥

যাহারা একাগ্রচিত্ত হইয়া আপনার পূজা ও বন্দনা করে, তাহাদের আপদ, মনঃপীড়া, কিংবা রোগ হয় না ॥৩৪॥

আপনার চরণযুগলের ভক্ত লোকেরা সমস্ত-রোগ-বিহীন, সর্ব্বপাপশূন্য, সুখী ও চিরজীবী হইয়া থাকে ॥৩৫॥

অতএব হে অন্নপতি সূর্য্যদেব! আমি আজ সকলের আতিথ্য করিবার জন্য অন্নকামনা করিয়া শ্রদ্ধাপূর্ব্বক আপনার পূজা করিলাম; অতএব আপনি আমাকে অন্নদান করুন ॥৩৬॥

দেব! মাঠর, অরুণ ও দণ্ডপ্রভৃতি যে সকল অনুচর আপনার চরণপ্রান্ত আশ্রয় করিয়া রহিয়াছেন, বজ্রসঞ্চালক তাঁহাদিগকেও আমি নমস্কার করিতেছি ॥৩৭॥

(৩৪)…কুর্ব্বতে হবিবন্দনম্ বা। (৩৫)…ত্বদ্ভাবভক্তাঃ…ব বা কা নি।

(৩৬) ত্বং মমাপন্নকামস্য…বা মি ব, ত্বং মমাপ্যন্নকামস্য…কা…অর্চ্চিতঃ শ্রদ্ধয়ার্হসি ধা মি ব কা।

ক্ষুভয়া সহিতা মৈত্রী যাশ্চান্যা ভূতমাতরঃ।
তাশ্চ সর্ব্বা নমস্যামি পান্তু মাং শরণাগতম্ ॥৩৮॥
বৈশম্পায়ন উবাচ।
ততো দিবাকরঃ প্রীতো দর্শয়ামাস পাণ্ডবম্।
দীপ্যমানঃ স্ববপুষা জ্বলন্নিব হুতাশনঃ ॥৩৯॥
বিবস্বানুবাচ।
যত্তেঽভিলষিতং কিঞ্চিত্ত্বং সর্ব্বমবাপ্স্যসি।
অহমন্নং প্রদাস্যামি সপ্ত পঞ্চ চ তে সমাঃ ॥৪০॥
গৃহ্লীষ্ব পিঠরং তাম্রং ময়া দত্তং নরাধিপ !।
যাবদ্বৎস্যতি পাঞ্চালী পাত্রেণানেন সুব্রত ! ॥৪১॥

---

ভারতকৌমুদী

ক্ষুভয়েতি। ক্ষুভামৈত্র্যৌ সূর্য্যশক্তী। ভূতমাতরো ব্রাহ্মীপ্রভৃতয়ঃ শুভজনিকাঃ ॥৩৮॥

তত ইতি। দর্শয়ামাস আত্মানমিতি শেষঃ, পাণ্ডবং যুধিষ্ঠিরম্ ॥৩৯॥

যদিতি। সপ্ত পঞ্চ চেতি মিলিত্বা দ্বাদশ, সমা বনবাসসম্বন্ধিনো বৎসরান্ ॥৪০॥

গৃহ্লীষ্বেতি। হে নরাধিপ! ময়া দত্তমিমং তাম্রং তাম্রময়ম্, পিঠরং স্থালীং পাকপাত্রমিতি যাবৎ গৃহ্লীষ্ব গৃহাণ। "পিঠরঃ স্থাল্যাং না ক্লীবং মুস্তামন্থানদণ্ডয়োঃ" ইতি মেদিনী। হে সুব্রত! মহানসে পাকস্থানে, "পাকস্থানমহানসে" ইত্যমরঃ, অনেন পাত্রেণ স্থাল্যা,

ভারতভাবদীপঃ

স্থাদিপ্রবর্ত্তকাম্ ॥৩৭॥ ক্ষুভামৈত্র্যৌ নিগ্রহানুগ্রহকর্ত্র্যৌ দেবতে। ভূতমাতরঃ গৌরীপদ্মাদয়ঃ ব্রাহ্মীমাহেশ্বর্য্যাদয়শ্চ ॥৩৮—৪০॥ গৃহ্লীষ্ব গৃহাণ। পিঠরং পরিবেষণপাত্রম্। তাম্রং তাম্রময়ম্। বৎস্যতি বৃত্তিং জনজীবিকারূপাং করিষ্যতি, পাত্রেণ পাত্রপ্রসূতেন অন্নেন ॥৪১॥

---

ক্ষুভা ও মৈত্রীনামে আপনার যে দুইটী শক্তি আছে এবং অন্য যে সকল লোকমাতা আছেন, আমি শরণাগত হইয়া তাঁহাদের সকলকেও নমস্কার করিতেছি; তাঁহারা আমাকে রক্ষা করুন' ॥৩৮॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, সূর্য্যদেব সন্তুষ্ট হইয়া, প্রজ্বলিত অগ্নির ন্যায় নিজ শরীর দ্বারা দীপ্তি পাইতে থাকিয়া যুধিষ্ঠিরকে দর্শন দান করিলেন ॥৩৯॥

পরে সূর্য্যদেব বলিলেন—'রাজা! তোমার যে কিছু অভীষ্ট আছে, সে সমস্তই তুমি পাইবে। আমি তোমাকে (বনবাসের) বার বৎসর যাবৎ অন্নদান করিব ॥৪০॥

রাজা! তুমি আমার প্রদত্ত এই তাম্রময় স্থালী গ্রহণ কর; এই স্থালীতে করিয়া পাকশালায় পক্ব ফল, মূল, আমিষ ও শাকপ্রভৃতি যে কিছু দ্রব্য

---

(৩৯) 'এবং স্তুতো মহারাজ! ভাস্করো লোকপাবনঃ' ইত্যর্দ্ধং প্রাগধিকং বা ব নি।

ফলমূলামিষং শাকং সংস্কৃতং যন্মহানসে।
চতুর্বিধং তদন্নাদ্যমক্ষয্যং তে ভবিষ্যতি ॥৪২॥ (যুগ্মকম্)
ইতশ্চতুর্দ্দশে বর্ষে ভূয়ো রাজ্যমবাপ্স্যসি।

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা তু ভগবাংস্তত্রৈবান্তরধীয়ত ॥৪৩॥
ইমং স্তবং প্রয়তমনাঃ সমাধিনা পঠেদিহান্যোঽপি রবিং সমর্চ্চয়ন্।
তত্তস্য দদ্যাচ্চ রবির্মনীষিতং তদাপ্নুয়াদ্‌যদ্যপি তৎ সুদুর্লভম্ ॥৪৪॥
যশ্চেদং ধারয়েন্নিত্যং শৃণুয়াদ্বাপ্যভীক্ষ্ণশঃ।
পুত্রার্থী লভতে পুত্রং ধনার্থী লভতে ধনম্।
বিদ্যার্থী লভতে বিদ্যাং পুরুষোঽপ্যথবা স্ত্রিয়ঃ ॥৪৫॥
উভে সন্ধ্যে পঠেন্নিত্যং নারী বা পুরুষো যদি।
আপদং প্রাপ্য মুচ্যেত বদ্ধো মুচ্যেত বন্ধনাৎ ॥৪৬॥

ভারতকৌমুদী

সংস্কৃতং পক্বম্, যৎ ফলমূলামিষং শাকং ফলাদিকমাদায়েত্যর্থঃ, পাঞ্চালী দ্রৌপদী, যাবৎ, বৎস্যতি অনাহারেণ স্থাস্যতি; তাবৎ তে তব, তদন্নাদ্যং চতুর্বিধং চর্ব্যং চোষ্যং লেহ্যং পেয়ঞ্চ দ্রব্যম্, অক্ষয্যং ভবিষ্যতি ॥৪১—৪২॥

ইত ইতি। দ্বাদশ বর্ষাণি বনবাসঃ, একং বর্ষঞ্চাজ্ঞাতবাসস্ততশ্চতুর্দ্দশং বর্ষং তত্র ॥৪৩॥

ইমমিতি। প্রয়তমনাঃ শুদ্ধচিত্তঃ, সমাধিনা চিত্তৈকাগ্র্যেণ। মনীষিতমভীষ্টম্ ॥৪৪॥

য ইতি। ধারয়েদ্ভূর্জ্জাদিপত্রে বিলিখ্য। অভীক্ষ্ণশঃ পুনঃ পুনঃ। ষট্পদমিদং পদ্যম্ ॥৪৫॥

লইয়া দ্রৌপদী যত কাল অনাহারে থাকিবেন, তত কাল তোমার সেই অন্ন-প্রভৃতি চতুর্বিধ দ্রব্য অক্ষয় থাকিবে ॥৪১—৪২॥

এবং আজ হইতে চৌদ্দবৎসরের সময়ে পুনরায় তুমি রাজ্যলাভ করিবে'। বৈশম্পায়ন বলিলেন—এইরূপ বলিয়া সূর্য্যদেব সেইখানেই অন্তর্হিত হইলেন ॥৪৩॥

অন্য যে লোকও শুদ্ধচিত্ত হইয়া সূর্য্যের পূজা করিয়া একাগ্রতাসহকারে এই স্তব পাঠ করে, সূর্য্য তাহারও সেই অভীষ্ট বিষয় দান করেন। সুতরাং সে বিষয় যদি অত্যন্তদুর্লভও হয়, তথাপি সে, সে বিষয় লাভ করে ॥৪৪॥

পুরুষই হউক কিংবা স্ত্রীই হউক যে লোক সর্ব্বদা এই স্তব ধারণ করে, অথবা বার বার পাঠ করে, সে লোক পুত্রার্থী হইলে পুত্রলাভ করে, ধনার্থী হইলে ধনলাভ করে এবং বিদ্যার্থী হইলে বিদ্যালাভ করে ॥৪৫॥

স্ত্রীই হউক বা পুরুষই হউক যে ব্যক্তি প্রত্যহ দুই সন্ধ্যা এই স্তব পাঠ

(৪৪)···পঠেদিহান্যোঽপি বরং সমর্থয়ন্···বা ব কা নি।

এতদ্‌ব্রহ্মা দদৌ পূর্বং শক্রায় সুমহাত্মনে।
শক্রাচ্চ নারদঃ প্রাপ্তো ধৌম্যস্তু তদনন্তরম্।
ধৌম্যাদ্‌যুধিষ্ঠিরঃ প্রাপ্য সর্ব্বান্ কামানবাপ্তবান্ ॥৪৭॥
সংগ্রামে চ জয়েন্নিত্যং বিপুলঞ্চাপ্নুয়াদ্বসু।
মুচ্যতে সর্ব্বপাপেভ্যঃ সূর্য্যলোকং স গচ্ছতি ॥৪৮॥
লব্ধ্বা বরস্তু কৌন্তেয়ো জলাদুত্তীর্য্য ধর্ম্মবিৎ।
জগ্রাহ পাদৌ ধৌম্যস্য ভ্রাতৃংশ্চ পরিষস্বজে ॥৪৯॥
দ্রৌপদ্যা সহ সঙ্গম্য বন্দ্যমানস্তয়া প্রভো!।
মহানসে তদানীন্তু সাধয়ামাস পাণ্ডবঃ ॥৫০॥

---

ভারতকৌমুদী

উভে ইতি। উভে সন্ধ্যে প্রাপ্য প্রাতঃসায়ংসন্ধ্যয়োরিত্যর্থঃ ॥৪৬॥

এতদিতি। তদনন্তরং নারদাৎ পরং নারদাদেবেতি তাৎপর্য্যম্। ষট্‌পদমিদং পদ্যম্ ॥৪৭॥

সংগ্রাম ইতি। উভে সন্ধ্যে যঃ পঠেদিত্যনুবৃত্তিঃ। বসু ধনম্ ॥৪৮॥

লব্ধেতি। কৌন্তেয়ো যুধিষ্ঠিরঃ। ধৌম্যস্য পাদগ্রহণং তদুপদেশেন প্রাপ্ততয়া ভক্তেঃ ॥৪৯॥

দ্রৌপদ্যেতি। হে প্রভো! রাজন্! জনমেজয়! পাণ্ডবো যুধিষ্ঠিরঃ, দ্রৌপদ্যা বন্দ্যমানঃ সন্ তয়া সহ সঙ্গম্য মিলিত্বা, তদানীন্তু মহানসে পাকস্থানে, সাধয়ামাস অন্নং পপাচ ॥৫০॥

---

করে, সে ব্যক্তি বিপদে পড়িয়াও মুক্তি পায় এবং বন্ধন হইতেও মুক্তিলাভ করে' ॥৪৬॥

পূর্ব্বে মহাত্মা ইন্দ্রকে ব্রহ্মা এই স্তবটী দিয়াছিলেন; ইন্দ্র হইতে নারদ পাইয়াছিলেন; নারদ হইতে আবার ধৌম্য লাভ করিয়াছিলেন এবং ধৌম্য হইতে লাভ করিয়া যুধিষ্ঠির সমস্ত অভীষ্ট লাভ করিয়াছিলেন ॥৪৭॥

যে ব্যক্তি প্রত্যহ দুই সন্ধ্যা এই স্তব পাঠ করে, সে ব্যক্তি সর্ব্বদাই যুদ্ধে জয় লাভ করে, প্রচুর ধনসম্পত্তি পায়, সমস্ত পাপ হইতে মুক্ত হয় এবং অন্তে সূর্য্যলোকে গমন করে ॥৪৮॥

ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠির সূর্য্যের নিকট বরলাভ করিয়া, জল হইতে উঠিয়া যাইয়া, ধৌম্যপুরোহিতের চরণ ধারণ করিলেন এবং ভ্রাতৃগণকে আলিঙ্গন করিলেন ॥৪৯॥

তৎপরে যুধিষ্ঠির দ্রৌপদীকর্ত্তৃক নমস্কৃত হইয়া, তাঁহার সঙ্গে মিলিয়া, রন্ধনস্থানে যাইয়া তখনই অন্নপাক করিলেন ॥৫০॥

---

(৪৮) শ্লোকাৎ পরম্ অধ্যায়সমাপ্তিঃ পি। 'বৈশম্পায়ন উবাচ' ইতি পুনঃ পাঠশ্চ বা ব কা পি। (৫০)...বন্দ্যমানস্তয়া প্রভুঃ... পি।

সংস্কৃতং প্রসবং যাতি স্বল্পমন্নং চতুর্বিধম্ ।
অক্ষয্যং বর্দ্ধতে চান্নং তেন ভোজয়তে দ্বিজান্ ॥৫১॥
ভুক্তবৎসু চ বিপ্রেষু ভোজয়িত্বানুজানপি ।
শেষং বিঘসসংজ্ঞন্তু পশ্চাদ্ভুঙ্‌ক্তে যুধিষ্ঠিরঃ ॥৫২॥
যুধিষ্ঠিরং ভোজয়িত্বা শেষমশ্নাতি পার্ষতী ।
দ্রৌপদ্যাং ভুজ্যমানায়াং তদন্নং ক্ষয়মেতি চ ॥৫৩॥
এবং দিবাকরাৎ প্রাপ্য দিবাকরসমপ্রভঃ ।
কামান্ মনোঽভিলষিতান্ ব্রাহ্মণেভ্যো দদৌ প্রভুঃ ॥৫৪॥

ভারতকৌমুদী

সংস্কৃতমিতি। স্বল্পমপি চতুর্বিধমন্নম্, সংস্কৃতং পকং সৎ, প্রসবং তাদৃগন্নান্তরজননম্, যাতি প্রাপ্নোতি। ততশ্চ তদন্নমক্ষয্যং সম্বৰ্দ্ধতে, তেন চ দ্বিজান্ ভোজয়তে। "রাজান্নং তেজ আদত্তে শূদ্রান্নং ব্রহ্মবর্চ্চসম্" ইতি মনুনা ব্রাহ্মণস্য ক্ষত্রিয়ান্নভোজননিষেধেঽপি দেবপ্রভাবপূতত্বজ্ঞানাদ্ভোজনম্। সর্ব্বত্র স্বপদাধ্যাহারেণ বর্ত্তমানা ॥৫১॥

ভুক্তেতি। বিঘসসংজ্ঞম্, "অমৃতং বিঘসো যজ্ঞশেষভোজনশেষয়োঃ" ইত্যভিধানাৎ ॥৫২॥

যুধিষ্ঠিরমিতি। পৃষতস্যাপত্যং পৌত্রী পার্ষতী দ্রৌপদী। ভুজ্যমানায়াং ভুঞ্জানায়াম্, দৈবাদিকাত্মনেপদিত্বমার্ষম্। তদন্নং ক্ষয়মেতি "যাবদ্বৎস্যতি পাঞ্চালী" ইতি প্রাক্‌সূর্য্যোক্তেরিতি ভাবঃ। অহো! ইদানীন্তনজনযোগ্যতাদর্শনেন তদানীন্তনজনযোগ্যতানুমানাদেতদ্‌বৃত্তান্তালীকতাবধারণং জ্যৈষ্ঠমাসীয়তাপদর্শনেন পৌষমাসেঽপি তদনুমানাত্তদানীং প্রাবারকম্বলসংগ্রহস্য ভ্রান্তত্বাবধারণমিবোন্মত্তকার্য্যমিত্যালোচনীয়ম্ ॥৫৩॥

এবমিতি। কামান্ কাম্যবস্ত্রাদীন্, মনোঽভিলষিতান্ পিষ্টকাদিখাদ্যপদার্থান্ ॥৫৪॥

ভারতভাবদীপঃ

যাবৎ বৎস্যতি তাবৎ অন্নাদ্যমোদনাদিকমক্ষয্যং ভবিষ্যতীতি সম্বন্ধঃ। চতুর্ব্বিধং লেহ্যং চোষ্যং ভক্ষ্যং পেয়ঞ্চ ॥৪২—৪৯॥ মহানসে পাকশালায়াম্। সাধয়ামাস কারয়ামাস অন্নমিতি শেষঃ ॥৫০॥ সংস্কৃতং পকম্ ॥৫১—৫২॥ পার্ষতী পৃষতঃ দ্রুপদপিতুঃ গোত্রাপত্যম্

তখন চর্ব্য, চোষ্য, লেহ্য এবং পেয় এই চতুর্বিধ খাদ্য প্রস্তুত হইল; তাহা অল্প হইলেও সেইরূপ অপর খাদ্য উৎপাদন করিল; তাহা আবার বৃদ্ধি পাইয়া অক্ষয় হইল; যুধিষ্ঠির তাহা দ্বারা ব্রাহ্মণভোজন করাইলেন ॥৫১॥

ব্রাহ্মণেরা ভোজন করিলে, কনিষ্ঠ ভ্রাতৃগণকে ভোজন করাইয়া পরে যুধিষ্ঠির 'বিঘস'-নামক অবশিষ্ট অন্ন ভোজন করিলেন ॥৫২॥

এবং যুধিষ্ঠিরকে ভোজন করাইয়া দ্রৌপদী অবশিষ্ট অন্ন ভোজন করিলেন, দ্রৌপদী ভোজন করিলে পর সে অন্ন নিঃশেষ হইয়া গেল ॥৫৩॥

সূর্য্যের তুল্য তেজস্বী যুধিষ্ঠির সূর্য্যের নিকট এইরূপ স্থালী পাইয়া ব্রাহ্মণগণকে কাম্যবস্তু এবং অভীষ্ট খাদ্য দান করিতেন ॥৫৪॥

পুরোহিতপুরোগাস্তু তিথিনক্ষত্রপর্বসু।
যজ্ঞে পার্থাঃ প্রবর্ত্তন্তে বিধিমন্ত্রপ্রমাণতঃ ॥৫৫॥
ততঃ কৃতস্বস্ত্যয়না ধৌম্যেন সহ পাণ্ডবাঃ।
দ্বিজসংঘৈঃ পরিবৃতাঃ প্রযযুঃ কাম্যকং বনম্ ॥৫৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং কাম্যকবনপ্রবেশে চতুর্থোঽধ্যায়ঃ ॥০॥ *

——:(:):——

# পঞ্চমোঽধ্যায়ঃ

——:○:——

বৈশম্পায়ন উবাচ।

বনং প্রবিষ্টেষ্বথ পাণ্ডবেষু প্রজ্ঞাচক্ষুস্তপ্যমানোঽম্বিকেয়ঃ।
ধর্ম্মাত্মানং বিদুরমগাধবুদ্ধিং সুখাসীনো বাক্যমুবাচ রাজা ॥১॥

---

ভারতকৌমুদী

পুরোহিতেতি। বিধিঃ "অমাবস্যায়াম্ অমাবস্যয়া যজেত" ইত্যাদিরূপঃ, মন্ত্রশ্চ "স্যোনস্তে সদনং কৃণোমি" ইত্যাদিরূপঃ, তাবেব প্রমাণে ততঃ ॥৫৫॥

তত ইতি। কৃতস্বস্ত্যয়না ধৌম্যেনৈব কৃতযাত্রাকালীনমঙ্গলকার্য্যাঃ ॥৫৬॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং চতুর্থোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

॥৫৩—৫৪॥ যজ্ঞিয়ার্থা যজ্ঞার্হাণি বস্তূনি আজ্যপশুপুরোডাশাদীনি প্রবর্ত্তন্তে নিঃসরন্তি। বিধিমন্ত্রপ্রমাণতঃ বিধিঃ "বসন্তে বসন্তে জ্যোতিষা যজেতেত্যাদিরজ্ঞাতজ্ঞাপনরূপঃ। মন্ত্রঃ অনুষ্ঠেয়ার্থস্মারক ইষেত্বেত্যাদিঃ, তাবেব প্রমাণে তাভ্যামিত্যর্থঃ ॥৫৫—৫৬॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্থোঽধ্যায়ঃ ॥৪॥

——•:❀:•——

নন্বেবং কর্ম্মজসিদ্ধ্যপেক্ষয়া যোগজসিদ্ধেঃ প্রাবল্যঞ্চেৎ কিমিতি সর্ব্বেঽপি তাং নাদ্রিয়ন্ত ইত্যাশঙ্ক্য মূঢ়াঃ দৃষ্টদ্বারকফলেষ্বর্থেষু হিতোপদেষ্টারং দ্বিষন্তি কিমুতাদৃষ্টদ্বারকে-ষ্বিত্যাহ—বনং প্রবিষ্টেষ্বিত্যধ্যায়েন। আম্বিকেয় ইতি পূর্ব্ববদ্রূপমার্ষম্ ॥১॥ সূক্ষ্মো ধর্ম্মো

---

তাহার পর, পাণ্ডবগণ ধৌম্যপুরোহিতকে অগ্রবর্ত্তী করিয়া বিশেষ বিশেষ তিথি, নক্ষত্র ও পর্ব্বের সময় বিধি ও মন্ত্র অনুসারে যজ্ঞ করিতেন ॥৫৫॥

তৎপরে পাণ্ডবগণ স্বস্ত্যয়ন করাইয়া, ব্রাহ্মণগণে পরিবেষ্টিত হইয়া ধৌম্য-পুরোহিতের সহিত কাম্যকবনের দিকে প্রস্থান করিলেন ॥৫৬॥

---

* …তৃতীয়োঽধ্যায়ঃ বা ব কা, পঞ্চমোঽধ্যায়ঃ পি।

ধৃতরাষ্ট্র উবাচ।

প্রজ্ঞা চ তে ভার্গবস্যেব শুদ্ধা ধর্ম্মঞ্চ ত্বং পরমং বেত্থ সূক্ষ্মম্।
সমশ্চ ত্বং সম্মতঃ কৌরবাণাং পথ্যঞ্চৈষাং মম চৈব ব্রবীহি ॥২॥
এবং গতে বিদুর! যদদ্য কার্য্যং পৌরাশ্চেমে কথমস্মান্ ভজেরন্।
তে চাপ্যস্মান্ নোদ্ধরেয়ুঃ সমূলান্ তত্ত্বং ক্রয়াঃ সাধু কার্য্যাণি বেৎসি ॥৩॥

বিদুর উবাচ।

ত্রিবর্গোঽয়ং ধর্ম্মমূলো নরেন্দ্র! রাজ্যঞ্চেদং ধর্ম্মমূলং বদন্তি।
ধর্ম্মে রাজন্! বর্ত্তমানঃ স্বশক্ত্যা পুত্রান্ সর্ব্বান্ পাহি পাণ্ডোঃ সুতাংশ্চ ॥৪॥

ভারতকৌমুদী

অথেতো হস্তিনায়াং কো ব্যাপার ইত্যাকাঙ্ক্ষায়ামাহ বনমিতি। প্রজ্ঞা বুদ্ধিমাত্রমেব চক্ষুর্যস্য সঃ অন্ধ ইত্যর্থঃ, তপ্যমান উদ্বেগাৎ। আম্বিকেয় ইত্যাকারলোপ আর্ষঃ ॥১॥

প্রজ্ঞেতি। ভার্গবস্য শুক্রস্য। সমঃ সমানঃ অপক্ষপাতী। পথ্যং হিতম্, এষাং পাণ্ডবানাম্। ব্রবীহীতি গুণ ঈড়াগমশ্চার্ষঃ ॥২॥

এবমিতি। ব্যাপারে এবং গতে ভূতে সতি। ভজেরন্ পূর্ব্ববদনুরাগেণ সেবেরন্। তে পাণ্ডবাশ্চ নোদ্ধরেয়ুঃ নোৎসাদয়েয়ুঃ। সাধু সম্যক্, কার্য্যাণি কর্ত্তব্যানি ॥৩॥

ত্রিবর্গ ইতি। ধর্ম্মস্য মূলত্বাভিধানাৎ ত্রিবর্গোঽর্থকামমোক্ষাঃ। পাহি রক্ষ ॥৪॥

ভারতভাবদীপঃ

জ্ঞানং তত্ত্বত্বাদেব ত্বং কৌরবাণাং পাণ্ডবধার্ত্তরাষ্ট্রাণাং সমঃ পক্ষপাতশূন্যঃ, এষাং পাণ্ডবানাং মম চ সপুত্রস্যেতি শেষঃ ॥২॥ এবং গতে এবং পাণ্ডবপ্রব্রাজনাত্মকরূপে সঙ্কটে গতে

বৈশম্পায়ন বলিলেন—পাণ্ডবগণ কাম্যকবনে প্রস্থান করিলে পর, অন্ধ রাজা ধৃতরাষ্ট্র সুখে উপবিষ্ট থাকিয়া, উদ্বেগে সন্তপ্ত হইয়া, ধর্ম্মাত্মা ও অগাধ-বুদ্ধিসম্পন্ন বিদুরকে এই কথা বলিলেন ॥১॥

ধৃতরাষ্ট্র কহিলেন—'বিদুর! তোমার বুদ্ধিটা শুক্রাচার্য্যের বুদ্ধির মতই নির্ম্মল এবং তুমি অতিসূক্ষ্ম ধর্ম্মতত্ত্ব জান, আর কৌরবগণ তোমাকে অপক্ষপাতী বলিয়াই মনে করেন; অতএব তুমি আমার ও পাণ্ডবগণের হিতের কথা বল ॥২॥

বিদুর! এইরূপ ঘটনা হইয়া যাওয়ার পরে এখন আমাদের যাহা কর্ত্তব্য, এই পুরবাসীরা আমাদের প্রতি কিপ্রকারে অনুরক্ত হয়, এবং পাণ্ডবেরাই বা কিপ্রকারে আমাদিগকে সমূলে উৎসন্ন করিতে না পারে, সেই সমস্ত তুমি বল। কারণ, তুমি কার্য্য সকল ভালরূপেই জান' ॥৩॥

বিদুর বলিলেন—'মহারাজ! ধর্ম্মই অর্থ, কাম ও মোক্ষের মূল এবং নীতিশাস্ত্রজ্ঞেরা এই রাজ্যের মূলও ধর্ম্মকেই বলিয়া থাকেন। অতএব আপনি

(৩)…ন কাময়ে তাংশ্চ বিনশ্যমানান্, পি।

স বৈ ধর্ম্মো বিপ্রলব্ধঃ সভায়াং পাপাত্মভিঃ সৌবলেয়প্রধানৈঃ।
আহূয় কুন্তীসুতমক্ষবত্যাং পরাজৈষীৎ সত্যসন্ধং সুতস্তে ॥৫॥
এতস্য তে দুষ্প্রণীতস্য রাজন্! শেষং নাহং পরিপশ্যাম্যুপায়ম্।
যথা পুত্রস্তব কৌরব্য! পাপান্মুক্তো লোকে প্রতিতিষ্ঠেত সাধু ॥৬॥
তদ্বৈ সর্ব্বং পাণ্ডুপুত্রা লভন্তাং যত্তদ্রাজন্নতিসৃষ্টং ত্বয়াসীৎ।
এষ ধর্ম্মঃ পরমো যৎ স্বকেন রাজা তুষ্যেন্ন পরস্বেষু গৃধ্যেৎ ॥৭॥

---

ভারতকৌমুদী

স ইতি। বিপ্রলব্ধঃ প্রতারিতঃ। সৌবলেয়প্রধানৈঃ শকুনিপুরঃসরৈঃ। অক্ষবত্যাং দ্যূতক্রীড়ায়াম্। সত্যসন্ধং সত্যপ্রতিজ্ঞম্। পরাজৈষীদিতি পরস্মৈপদমার্ষম্ ॥৫॥

এতস্যেতি। দুষ্প্রণীতস্য দুষ্টকার্য্যকরণস্য। শেষং পরিশোধকমুপায়ম্। সাধু ভদ্রম্ ॥৬॥

তদিতি। হে রাজন্! ত্বয়া যত্তৎ রাজ্যাদিকম্, অতিসৃষ্টং পূর্ব্বং পাণ্ডবেভ্যঃ প্রত্যর্পিতমাসীৎ, ইদানীমপি তৎ সর্ব্বং পাণ্ডুপুত্রা লভন্তাম্। এষ ধর্ম্মঃ পরমঃ, যৎ রাজা স্বকেন রাজ্যাদিনা তুষ্যেৎ, পরস্বেষু পরধনেষু, ন গৃধ্যেৎ আকাঙ্ক্ষাং ন কুর্য্যাৎ ॥৭॥

ভারতভাবদীপঃ

প্রাপ্তে সতি। উদ্ধরেয়ুঃ উন্মূলয়েয়ুঃ ॥৩—৪॥ স ইতি। য উক্তবিধঃ স এব ধর্ম্মো যুধিষ্ঠিররূপো বিপ্রলব্ধঃ বঞ্চিতঃ। অক্ষবত্যাং দ্যূতক্রীড়ায়াম্। সত্যা সন্ধা প্রতিজ্ঞা যস্য তম্ ॥৫॥ দুষ্প্রণীতস্য দুরাত্মভিঃ কৃতস্য শেষস্য পাণ্ডবমানহানিলক্ষণস্য বধস্য উপায়ং দোষপ্রশান্তিপ্রকারম্ ॥৬॥ অভিসৃষ্টং দত্তম্। স্বকেন ধনেনেতি শেষঃ ॥৭॥ (পাঠান্তরে) এবং কৃতে

---

ধর্ম্মে থাকিয়া শক্তি অনুসারে নিজের পুত্রগণকে এবং পাণ্ডুর পুত্রগণকে পালন করুন ॥৪॥

কিন্তু শকুনিপ্রভৃতি পাপাত্মারা সেই ধর্ম্মকে সভার মধ্যেই প্রতারিত করিয়াছে এবং আপনার পুত্র দুর্য্যোধন সত্যপ্রতিজ্ঞ যুধিষ্ঠিরকে আহ্বান করিয়া আনিয়া দ্যূতক্রীড়ায় পরাভূত করিয়াছে ॥৫॥

হে কুরুরাজ! আপনার এই দুষ্কার্য্যের পরিশোধক উপায় আমি দেখিতেছি না, যাহাতে আপনার পুত্র পাপ হইতে মুক্ত হইয়া লোকসমাজে সদাশয়রূপে প্রতিষ্ঠালাভ করিতে পারে ॥৬॥

মহারাজ! আপনি পূর্ব্বে পাণ্ডবগণকে যে সেই রাজ্যপ্রভৃতি ফিরাইয়া দিয়াছিলেন, এখনও তাঁহারা সেই সমস্তই লাভ করুন। কেন না, রাজাদের ইহাই পরম ধর্ম্ম যে, তাঁহারা আপন ধনেই সন্তুষ্ট থাকিবেন, কিন্তু পরধনে স্পৃহা করিবেন না ॥৭॥

---

(৭) শ্লোকাৎ পরম্ 'যশো ন নশ্যেজ্জ্ঞাতিভেদশ্চ ন স্যাদ্ধর্ম্মো ন স্যান্নৈব চৈবং কৃতে ত্বাম্' ইত্যর্দ্ধমধিকং ব া কা।

এতৎ কার্য্যং তব সর্ব্বপ্রধানং তেষাং তুষ্টিঃ শকুনেশ্চাপমানঃ।
এবং শেষং যদি পুত্রেষু তে স্যাদেতদ্রাজংস্ত্বরমাণঃ কুরুষ্ব ॥৮॥
তথৈতদেবং ন করোষি রাজন্! ধ্রুবং কুরূণাং ভবিতা বিনাশঃ।
নহি ক্রুদ্ধো ভীমসেনোঽর্জ্জুনো বা শেষং কুর্য্যাচ্ছাত্রবাণামনীকে ॥৯॥
যেষাং যোদ্ধা সব্যসাচী কৃতাস্ত্রো ধনুর্যেষাং গাণ্ডিবং লোকসারম্।
যেষাং ভীমো বাহুশালী চ যোদ্ধা তেষাং লোকে কিন্নু ন প্রাপ্যমস্তি ॥১০॥
উক্তং পূর্ব্বং জাতমাত্রে সুতে তে ময়া যত্তে হিতমাসীত্তদানীম্।
পুত্রং ত্যজেমমহিতং কুলস্য হিতং পরং ন চ তত্ত্বং চকর্থ ॥১১॥

---

## ভারতকৌমুদী

এতদিতি। এতৎ কার্য্যং তব সর্ব্বেষাং কার্য্যাণাং মধ্যে প্রধানম্। কিং তদিত্যাহ—তেষাং পাণ্ডবানাং তুষ্টিঃ, শকুনেশ্চ অপমানঃ। এবং কৃতে সতি, তে তব পুত্রেষু যদি শেষমবশিষ্টং রাজ্যং স্যাত্তিষ্ঠেৎ; অন্যথা সর্ব্বমেব নশ্যেদিত্যাশয়ঃ। অতএব হে রাজন্! ত্বং ত্বরমাণঃ সন্, এতৎ তেভ্যস্তদংশপ্রত্যর্পণং কুরুষ্ব ॥৮॥

তথেতি। শাত্রবাণাং শত্রূণাং যুষ্মাকম্, অনীকে সৈন্যে সৈন্যস্যেত্যর্থঃ শেষং নহি কুর্য্যাদিতি কাকুঃ ॥৯॥

যেষামিতি। সব্যাভ্যাং বামদক্ষিণাভ্যাং হস্তাভ্যাং সচতি সমবৈতি বাণং সন্দধাতীতি সব্যসাচী, "সচ সমবায়ে" ইতি সচধাতোর্গ্রহাদিত্বাণ্ণিন্, "সব্যস্ত দক্ষিণে। বামে চ প্রতিকূলে চ" ইতি হেমচন্দ্রঃ। কৃতাস্ত্রঃ শিক্ষিতাস্ত্রঃ। "কপিধ্বজস্য গাণ্ডীবং গাণ্ডিবং পুংনপুংসকম্" ইত্যমরপ্রামাণ্যাৎ হ্রস্বমধ্যোঽপি গাণ্ডিবশব্দঃ ॥১০॥

উক্তমিতি। সুতে দুর্য্যোধনে। অহিতম্ অহিতকরম্। চকর্থ কৃতবান্ ॥১১॥

## ভারতভাবদীপঃ

সতি ত্বাং ধর্ম্মো ন স্যাদিতি নৈব; কিন্তু স্যাদেব। স্যাদিত্যব্যয়ং সজ্জেদিত্যর্থে ॥১॥ এবং কৃত্বা শেষং নষ্টাবশিষ্টং ভাগম্ ॥৮—১০॥ চকর্থ কৃতবান্, ইদঞ্চ বক্ষ্যমাণঞ্চ কর্ত্তা করি-

---

এখন আপনার সমস্ত কার্য্যের মধ্যে এই কার্য্যটাই প্রধান যে, পাণ্ডবগণের সন্তোষ এবং শকুনির অপমান করা। এইরূপ করিলে আপনার পুত্রদের যদি অবশিষ্ট রাজ্য থাকে, (না হইলে কিছুই থাকিবে না)। অতএব আপনি সত্বর ইহাই করুন ॥৮॥

মহারাজ! আপনি যদি এ রূপ না করেন, তবে নিশ্চয়ই কুরুবংশের ধ্বংস হইবে। কারণ, ভীম ও অর্জ্জুন কি শত্রুসৈন্য নিঃশেষ করিবেন না? ॥৯॥

বাম ও দক্ষিণ উভয় হস্ত দ্বারাই শরসন্ধানকারী ও শিক্ষিতাস্ত্র অর্জ্জুন যাঁহাদের যোদ্ধা, ত্রিভুবনের সারপদার্থ গাণ্ডীব যাঁহাদের ধনু এবং বাহুবলশালী ভীম যাঁহাদের যোদ্ধা, তাঁহাদের ত্রিভুবনে কি অপ্রাপ্য আছে ॥১০॥

ইদঞ্চ রাজন্! হিতমুক্তং ন চেত্ত্বমেবং কর্ত্তা পরিতপ্তাসি পশ্চাৎ।
যদ্যেতদেবমনুমন্তা সুতস্তে সম্প্রীয়মাণঃ পাণ্ডবৈরৈকরাজ্যম্ ॥১২॥
তাপো ন তে ভবিতা প্রীতিযোগান্ন চেন্নিগৃহ্লীষ্ব সুতং সুখায়।
দুর্য্যোধনস্ত্বহিতং বৈ নিগৃহ্য পাণ্ডোঃ পুত্রং প্রকুরুষ্বাধিপত্যে ॥১৩॥ (যুগ্মকম্)
অজাতশত্রুর্হি বিমুক্তরাগো ধর্ম্মেণেমাং পৃথিবীং শাস্তু রাজন্!।
ততো রাজন্! পার্থিবাঃ সর্ব এব বৈশ্যা ইবাস্মানুপতিষ্ঠন্তু সদ্যঃ ॥১৪॥
দুর্য্যোধনঃ শকুনিঃ সূতপুত্রঃ প্রীত্যা রাজন্! পাণ্ডুপুত্রান্ ভজন্তাম্।
দুঃশাসনো যাচতু ভীমসেনং সভামধ্যে দ্রুপদস্যাত্মজাঞ্চ ॥১৫॥

---

ভারতকৌমুদী

ইদমিতি। হে রাজন্! ইদঞ্চেদানীং ময়া তে হিতমুক্তম্, ন চেত্ত্বমেবং কর্ত্তা করিষ্যসি, তদা পশ্চাৎ পরিতপ্তাসি পরিতপ্স্যসি। যদি তে সুতো দুর্য্যোধনঃ সম্প্রীয়মাণঃ সন্, পাণ্ডবৈঃ সহ, এবমেতৎ ঐকরাজ্যম্ অভিন্নমতসিদ্ধং রাজ্যদ্বয়ম্, অনুমন্তা অনুমংস্যতে, তদা প্রীতি-যোগাৎ তে তব তাপঃ কুলনাশদুঃখং ন ভবিতা; ন চেদনুমন্তা, তদা সুখায়, সুতং দুর্য্যো-ধনম্, নিগৃহ্লীষ্ব নির্বাসনাদিনা নিগৃহীতং কুরু। অহিতং দুর্য্যোধনং নিগৃহ্য তু, আধিপত্যে পাণ্ডোঃ পুত্রং যুধিষ্ঠিরম্, প্রকুরুষ্ব স্থাপয় ॥১২—১৩॥

অজাতেতি। অজাতশত্রুর্যুধিষ্ঠিরঃ, বিমুক্তরাগঃ পরিত্যক্তপরধনস্পৃহঃ ॥১৪॥

দুর্য্যোধন ইতি। সূতপুত্রঃ কর্ণঃ। ভজন্তাং সেবন্তাম্। যাচতু ক্ষমাং প্রার্থয়তু ॥১৫॥

---

আপনার পুত্র দুর্য্যোধন জন্মিবামাত্র, তৎকালীন যাহা হিত ছিল, তাহা আমি তখনই আপনাকে বলিয়াছিলাম। (বলিয়াছিলাম যে,) 'বংশের অহিত-কারী এই পুত্রটাকে ত্যাগ করুন' কিন্তু আপনি সেই পরম হিতকর বাক্য রক্ষা করেন নাই ॥১১॥

মহারাজ! এখনও এই হিতের কথা আপনাকে বলিলাম; আপনি যদি এইরূপ এখনও না করেন, তবে পরে পরিতপ্ত হইবেন। আপনার পুত্র দুর্য্যোধন সন্তুষ্টচিত্তে পাণ্ডবদের সহিত মিলিত হইয়া যদি এই ভাবে এই রাজত্ব করিতে সম্মত হয়, তবে আনন্দেরই সম্ভব হওয়ায় আপনার আর পরি-তপ্ত হইতে হইবে না; না হইলে সকলের মঙ্গলের জন্য দুর্য্যোধনকে নিগৃহীত করুন; অহিতকারী দুর্য্যোধনকে নিগৃহীত করিয়া যুধিষ্ঠিরকে রাজ্যে স্থাপন করুন ॥১২—১৩॥

মহারাজ! যুধিষ্ঠির পরস্ব হরণের ইচ্ছা পরিত্যাগ করিয়া ধর্ম্ম অনুসারে এই রাজ্য শাসন করুন; তাহাতে অন্যান্য রাজারাও সকলেই আসিয়া বৈশ্য-দের ন্যায় সত্বরই আমাদের উপাসনা করিতে থাকুন ॥১৪॥

---

(১৫)···পাণ্ডুপুত্রান্ ভজন্ত···বা ব কা।

যুধিষ্ঠিরং ত্বং পরিসান্ত্বয়স্ব রাজ্যে চৈনং স্থাপয়স্বাভিপূজ্য।
ত্বয়া পৃষ্টঃ কিমহমন্যদ্বদেয়মেতৎ কৃত্বা কৃতকৃত্যোঽসি রাজন্! ॥১৬॥

ধৃতরাষ্ট্র উবাচ।

এতদ্বাক্যং বিদুর! যত্তে সভায়ামিহ প্রোক্তং পাণ্ডবান্ প্রাপ্য মাঞ্চ।
হিতং তেষামহিতং মামকানামেতৎ সর্ব্বং মম নাবৈতি চেতঃ ॥১৭॥
ইদন্ত্বিদানীং কৃত এব নিশ্চিতং তেষামর্থে পাণ্ডবানাং যদাত্থ।
তেনাদ্য মন্যে নাসি হিতো মমেতি কথং হি পুত্রং পাণ্ডবার্থে ত্যজেয়ম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

যুধীতি। অভিপূজ্য সর্ব্বথা সম্মান্য। অসীতি ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানা ॥১৬॥

এতদিতি। তে ত্বয়া। তেষাং পাণ্ডবানাম্। নাবৈতি ন জানাতীতি কাকুঃ ॥১৭॥

ইদমিতি। হে বিদুর! ত্বং তেষাং পাণ্ডবানামর্থে বিষয়ে, যদাত্থ "অজাতশত্রুর্হি বিমুক্তরাগো ধর্ম্মেণেমাং পৃথিবীং শাস্তু রাজন্!" ইতি যদব্রবীষি, ইদমিদানীং কৃত এব নিশ্চিতম্। পাণ্ডবা অবিমুক্তরাগাঃ সন্তো মৎপুত্রান্ প্রতারয়িতুমপি শক্নুযুরিতি ভাবঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

স্যসি ॥১১॥ একরাজ্যং যদি অনুমন্তা তর্হি তাপো ন ভবিতা, ন চেদ্ যদি বানুমন্তা তর্হি সুতং নিগৃহ্লীষ ॥১২॥ পক্ষান্তরমাহ দুর্য্যোধনমিতি ॥১৩—১৪॥ যাচতু মদপরাধং ক্ষমস্বেতি প্রার্থয়তু ॥১৫—১৬॥ নাবৈতি নাঙ্গীকরোতি ॥১৭॥ তত্র হেতুমাহ ইদমিতি। তথা দুর্য্যোধন-বন্ধনং যুধিষ্ঠিরায় রাজ্যপ্রদানমিত্যেবংপ্রকারকং সুখোপায়ং যদাত্থ, তদিদং কৃত এব নিশ্চিতম্? ন কুতশ্চিৎ। গত ইতি পাঠে পাণ্ডবানামর্থে গতঃ প্রাপ্ত ইত্যর্থঃ। লব্ধ-

---

আর, দুর্য্যোধন, শকুনি ও কর্ণ প্রণয় সহকারে পাণ্ডবদের সহিত ব্যবহার করুক এবং দুঃশাসন সভার মধ্যে ভীম ও দ্রৌপদীর নিকট ক্ষমা প্রার্থনা করুক ॥১৫॥

আপনিও যুধিষ্ঠিরকে সান্ত্বনা করিয়া সম্মানপূর্ব্বক উঁহাকে রাজ্যে স্থাপন করুন। আপনি জিজ্ঞাসা করায় আমি ইহা ভিন্ন আর কি বলিতে পারি? মহারাজ! আপনি এইরূপ করিয়াই কৃতকার্য্য হইবেন' ॥১৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'বিদুর! তুমি সেই সভায় পাণ্ডবপক্ষ এবং আমার পক্ষ এই উভয়পক্ষের নিকটেই এই কথা বলিয়াছিলে এবং এখনও বলিলে। কিন্তু এই সকল কথা পাণ্ডবদের হিতকর এবং আমার পুত্রগণের অহিতকর, এ ধারণা কি আমার মনে হয় না? ॥১৭॥

বিদুর! তুমি পাণ্ডবদের বিষয় যাহা বলিলে, তাহা এখন কি করিয়া নিশ্চয় করিলে? অতএব এখন আমি মনে করি যে, তুমি আমার হিতৈষী নও। কারণ, আমি কি করিয়া পাণ্ডবদের জন্য পুত্রত্যাগ করিব? ॥১৮॥

অসংশয়ং তেঽপি মমৈব পুত্রা দুর্য্যোধনস্তু মম দেহাৎ প্রসূতঃ।
স্বং বৈ দেহং পরহেতোস্ত্যজেতি কো নু ব্রূয়াৎ সমতামন্ববেক্ষ্য ॥১৯॥
স মাং জিহ্মং বিদুর! সর্ব্বং ব্রবীষি মানঞ্চ তেঽহমধিকং ধারয়ামি।
যথেচ্ছকং গচ্ছ বা তিষ্ঠ বা ত্বং সুসান্ত্ব্যমানা হ্যসতী স্ত্রী জহাতি ॥২০॥

বৈশম্পায়ন উবাচ।

এতাবদুক্ত্বা ধৃতরাষ্ট্রোঽন্বপদ্যদন্তর্বেশ্ম সহসোত্থায় রাজন্!।
নেদমস্তীত্যথ বিদুরো ভাষমাণঃ সংপ্রাদ্রবদ্‌যত্র পার্থা বভূবুঃ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
অরণ্যযাত্রায়াং বিদুরবাক্যং নাম পঞ্চমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অসংশয়মিতি। তে পাণ্ডবাঃ। প্রসূতো জাতঃ। সমতামপক্ষপাতিতাম্ ॥১৯॥

স ইতি। জিহ্মং কুটিলং দুরভিসন্ধিদুষ্টমিত্যর্থঃ। মানং ধর্ম্মবুদ্ধিমত্ত্বাদিনা গৌরবম্। জহাতি পতিমিতি শেষঃ। তদ্বত্ত্বমপি সুসান্ত্ব্যমানো মাং জহাসীতি ভাবঃ ॥২০॥

এতাবদিতি। হে রাজন্! ধৃতরাষ্ট্র এতাবদুক্ত্বা সহসা আসনাদুত্থায় অন্তর্বেশ্ম অন্তঃ-পুরম্, অন্বপদ্যদগচ্ছৎ। অথানন্তরম্, বিদুরঃ, ইদং কুলং নাস্তি ধ্বস্তমেবেত্যর্থঃ, ইতি ভাষমাণঃ সন্, যত্র পার্থাঃ পাণ্ডবাঃ, বভূবুঃ তস্থুঃ অস্তেঃ প্রয়োগঃ, তত্র সংপ্রাদ্রবৎ দ্রুতং প্রাতিষ্ঠত ॥২১॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং পঞ্চমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

পদাঃ পাণ্ডবা মদীয়ান্ ন হিংস্যুরিত্যত্র নিয়ামকং নাস্তীতি ভাবঃ ॥১৮—১৯॥ জিহ্মং কুটিলম্ ॥২০॥ নেদমস্তি ইদং কুলম্ ॥২১॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চমোঽধ্যায়ঃ ॥৫॥

---

পাণ্ডবেরাও আমার পুত্রই বটে, এ বিষয়ে কোন সন্দেহ নাই; কিন্তু দুর্য্যোধন আমার দেহ হইতে উৎপন্ন হইয়াছে। সুতরাং 'পরের জন্য নিজের দেহ ত্যাগ কর' এ কথা সাম্যভাব অবলম্বন করিয়া কোন্ ব্যক্তি বলিতে পারে? ॥১৯॥

অতএব বিদুর! তুমি আমাকে সকল কথাই দুরভিসন্ধিপূর্ব্বক বলিতেছ; অথচ আমি তোমার উপরে অধিক গৌরব পোষণ করিয়া থাকি। (সে যাহা হউক) তুমি এখন ইচ্ছানুসারে যাও বা থাক। অসতী স্ত্রীকে মধুর কথায় সান্ত্বনা করিলেও সে স্বামীকে ত্যাগ করে' ॥২০॥

---

(১৯)···সমতামন্ববেক্ষন্, পি। * '···চতুর্থোঽধ্যায়ঃ' ব বা কা নি।

# ষষ্ঠোঽধ্যায়ঃ

——:(::):——

বৈশম্পায়ন উবাচ।

পাণ্ডবাস্তু বনে বাসমুদ্দিশ্য ভরতর্ষভাঃ।
প্রযযুর্জাহ্নবীকূলাৎ কুরুক্ষেত্রং সহানুগাঃ ॥১॥
সরস্বতীদৃশদ্বত্যো যমুনাঞ্চ নিষেব্য তে।
যযুর্বনেনৈব বনং সততং পশ্চিমাং দিশম্ ॥২॥
ততঃ সরস্বতীতীরে সমেষু মরুধন্বসু।
কাম্যকং নাম দদৃশুর্বনং মুনিজনপ্রিয়ম্ ॥৩॥

---

ভারতকৌমুদী

"প্রযযুঃ কাম্যকং বনম্" ইত্যুক্তম্, ইদানীং তৎপথবিবরণমাহ পাণ্ডবা ইতি। জাহ্নবীকূলাদ্‌গঙ্গাতীরাৎ। অনুগৈরনুচরৈর্ব্রাহ্মণৈঃ সহেতি সহানুগাঃ ॥১॥

সরস্বতীতি। নিষেব্য অবগাহ্য। পশ্চিমাং দিশং প্রতি ॥২॥

তত ইতি। সমেষু সমতলেষু, মরবঃ পার্ব্বত্যপ্রদেশাঃ ধন্বানো জাঙ্গলপ্রদেশাশ্চ তেষু। "মরু ধন্বধরাধরৌ" ইত্যমরঃ, "ধন্বা জাঙ্গলদেশে স্যাদ্ধন্ব চাপে স্থলেঽপি চ" ইতি বিশ্বঃ। জাঙ্গলশ্চ বিবৃতো ভাবপ্রকাশে—"আকাশশুভ্র উচ্চশ্চ স্বল্পপানীয়পাদপঃ। শমীকরীরবিল্বার্কপীলুকর্কন্ধুসঙ্কুলঃ ॥ হরিণৈণর্ষ্যপৃষতগোকর্ণখরসঙ্কুলঃ। সুস্বাদুফলবান্ দেশো বাতলো জাঙ্গলঃ স্মৃতঃ ॥" অতএব কাম্যত ইতি কাম্যকং নাম মুনিজনপ্রিয়মিতি চোক্তম্ ॥৩॥

ভারতভাবদীপঃ

হিতোপদেশেঽপি দুষ্টাঃ কুপ্যন্তীত্যুক্ত্বা সন্তস্তত্রৈব তুষ্যন্তীত্যাহ—পাণ্ডবা ইত্যধ্যায়েন

---

বৈশম্পায়ন বলিলেন—ধৃতরাষ্ট্র এই পর্য্যন্ত বলিয়া তৎক্ষণাৎ গাত্রোত্থান করিয়া অন্তঃপুরে চলিয়া গেলেন। তাহার পর, 'এ বংশ ধ্বংস পাইয়াছে' এই কথা বলিয়া বিদুর—যে খানে পাণ্ডবেরা ছিলেন, সেই দিকে প্রস্থান করিলেন ॥২১॥

——:০:——

বৈশম্পায়ন বলিলেন—ভরতশ্রেষ্ঠ পাণ্ডবগণ বনবাস উদ্দেশ্য করিয়া, অনুচরবর্গের সহিত মিলিত হইয়া, গঙ্গাতীর হইতে কুরুক্ষেত্রে গমন করিলেন ॥১॥

তাঁহারা সরস্বতী, দৃশদ্বতী ও যমুনানদীতে স্নান করিয়া, সর্ব্বদা পশ্চিম দিক্ লক্ষ্য করিয়া, বনপথেই কাম্যকবনের দিকে যাইতে লাগিলেন ॥২॥

তাহার পর, তাঁহারা সরস্বতীনদীর তীরে পার্ব্বত্য সমতলভূমিতে নানাবিধ তরুলতা ও সুস্বাদুফলযুক্ত স্থানে মুনিজনপ্রিয় কাম্যকবন দর্শন করিলেন ॥৩॥

তত্র তে ন্যবসন্ বীরা বনে বহুমৃগদ্বিজে।
অন্বাস্যমানা মুনিভিঃ সান্ত্ব্যমানাশ্চ ভারত! ॥৪॥
বিদুরস্ত্বথ পাণ্ডূনাং সদা দর্শনলালসঃ।
জগামৈকরথেনৈব কাম্যকং বনমৃদ্ধিমৎ ॥৫॥
ততো গত্বা বিদুরঃ কাম্যকং তচ্ছীঘ্রৈরশ্বৈর্বাহিনা স্যন্দনেন।
দদর্শাসীনং ধর্ম্মরাজং বিবিক্তে সার্দ্ধং দ্রৌপদ্যা ভ্রাতৃভির্ব্রাহ্মণৈশ্চ ॥৬॥
ততোঽপশ্যদ্বিদুরং মন্যুমন্তমভ্যায়ান্তং সত্যসন্ধঃ স রাজা।
অথাব্রবীদ্‌ভ্রাতরং ভীমসেনং কিন্নু ক্ষত্তা বক্ষ্যতি নঃ সমেত্য ॥৭॥
কচ্চিন্নায়ং বচনাৎ সৌবলস্য সমাহ্বাতা দেবনায়োপযাতঃ।
কচ্চিৎ ক্ষুদ্রঃ শকুনির্নায়ুধানি জেষ্যত্যস্মান্ পুনরেবাক্ষবত্যাম্ ॥৮॥

---

ভারতকৌমুদী

তত্রেতি। বহবো মৃগাঃ পশবো দ্বিজাঃ পক্ষিণশ্চ যত্র তস্মিন্। অন্বাস্যমানাঃ পশ্চাদাশ্রীয়মাণাঃ। "অন্বাসিতমরুন্ধত্যা" ইতি রঘুবংশেঽপি অন্বাসেঃ সকর্ম্মকত্বম্ ॥৪॥

বিদুর ইতি। পাণ্ডূনাং পাণ্ডুপুত্রাণাম্। একরথেনৈব, সহচররহিত ইত্যাশয়ঃ ॥৫॥

তত ইতি। বাহিনা গম্যস্থানপ্রাপিণা, স্যন্দনেন রথেন। বিবিক্তে পবিত্রস্থানে ॥৬॥

তত ইতি। মন্যুমন্তং দৈন্যশালিনম্। ক্ষত্তা বিদুরঃ। পুনর্দ্যূতাহ্বানাশঙ্কা দ্যোতিতা ॥৭॥

---

হে ভরতনন্দন জনমেজয়! মহাবীর পাণ্ডবগণ বহুতর-পশু-পক্ষি-সমাকীর্ণ সেই কাম্যকবনে বাস করিতে লাগিলেন; তখন মুনিরা তাঁহাদের সঙ্গে থাকিয়া তাঁহাদিগকে আশ্বস্ত করিতে থাকিলেন ॥৪॥

তৎপরে সর্ব্বদাই পাণ্ডবগণের দর্শনাকাঙ্ক্ষী বিদুর একমাত্র রথে আরোহণ করিয়া ফলসমৃদ্ধিসম্পন্ন কাম্যকবনে গমন করিলেন ॥৫॥

তাহার পর, বিদুর দ্রুতগামী অশ্বগণে পরিচালিত রথে আরোহণপূর্ব্বক কাম্যকবনে যাইয়া, ব্রাহ্মণগণ, ভ্রাতৃগণ ও দ্রৌপদীর সহিত পবিত্রস্থানে উপবিষ্ট যুধিষ্ঠিরকে দর্শন করিলেন ॥৬॥

তদনন্তর, সত্যপ্রতিজ্ঞ যুধিষ্ঠির বিদুরকে দীনভাবে আসিতে দেখিলেন, পরে ভ্রাতা ভীমকে বলিলেন যে, 'বিদুর আসিয়া আবার আমাদিগকে কি বলিবেন ॥৭॥

ইনি উপস্থিত হইয়া শকুনির কথা অনুসারে আবার দ্যূতক্রীড়ার জন্য আমাকে আহ্বান করিবেন না ত? ক্ষুদ্রপ্রকৃতি শকুনি দ্যূতক্রীড়ায় পুনরায় আমাদের অস্ত্রগুলি জয় করিবে না ত? ॥৮॥

---

(৭) ততোঽপশ্যদ্বিদুরং তূর্ণমারাৎ···বা ব কা।

সমাহূতঃ কেনচিদাদ্রবেতি নাহং শক্তো ভীমসেনাপযাতুম্ ।
গাণ্ডীবে চ সংশয়িতে কথং নো রাজ্যপ্রাপ্তিঃ সংশয়িতা ভবেন্নঃ ॥৯॥

বৈশম্পায়ন উবাচ ।

তত উত্থায় বিদুরং পাণ্ডবেয়াঃ প্রত্যগৃহ্নন্ নৃপতে ! সর্ব্ব এব ।
তৈঃ সৎকৃতঃ স চ তানাজমীঢ়ো যথোচিতং পাণ্ডুপুত্রান্ সমেয়াৎ ॥১০॥
সমাশ্বস্তং বিদুরং তে নরর্ষভাস্ততোঽপৃচ্ছন্নাগমনায় হেতুম্ ।
স চাপি তেভ্যো বিস্তরতঃ শশংস যথাবৃত্তো ধৃতরাষ্ট্রোঽম্বিকেয়ঃ ॥১১॥

বিদুর উবাচ ।

অবোচন্মাং ধৃতরাষ্ট্রোঽনুগুপ্তমজাতশত্রো ! পরিগৃহ্যাভিপূজ্য ।
এবং গতে সমতামভ্যুপেত্য পথ্যঞ্চৈষাং মম চৈব ব্রবীহি ॥১২॥

---

ভারতকৌমুদী

কচ্চিদিতি। দেবনায় দ্যূতক্রীড়ায়ৈ, উপযাত উপস্থিতঃ। অক্ষবত্যাং দ্যূতক্রীড়ায়াম্ ॥৮॥ সমিতি। আদ্রব দ্যূতায় যুদ্ধায় বা আগচ্ছ। অপযাতুং নিবর্ত্তিতুম্। নো ন ॥৯॥ তত ইতি। তৈঃ পাণ্ডবৈঃ। স বিদুরঃ, আজমীঢ়ঃ অজমীঢ়বংশোৎপন্নঃ ॥১০॥ সমিতি। সমাশ্বস্তং বিশ্রান্তম্। যথাবৃত্তো যাদৃশব্যবহারঃ। পূর্ববদার্ষঃ সন্ধিঃ ॥১১॥ অবোচদিতি। অনুগুপ্তং মন্ত্রিভাবেন রক্ষিতম্। গতে স্থিতে, সমতামপক্ষপাতম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

॥১—২॥ মরুধন্বসু মরুষু নির্জলদেশেষু, ধন্বসু জাঙ্গলদেশেষু। 'ধন্বা জাঙ্গলদেশে স্যাৎ" ইতি বিশ্বঃ ॥৩—৬॥ আরাৎ দূরতঃ ॥৭—৮॥ আদ্রব আগচ্ছ, অপযাতুং নিবর্ত্তিতুম্, সংশয়িতে পরীক্ষিতে সতি, কথং নঃ রাজ্যপ্রাপ্তির্যতঃ সংশয়িতা গাণ্ডীবনাশাদিত্যর্থঃ ॥৯—১০॥ যথাবৃত্তো যাদৃশাচারঃ ॥১১॥ অনুগুপ্তমনুরক্ষিতারং হিতোপদেশেনেতি শেষঃ, কর্ত্তরি ক্তঃ।

---

ভীম। দ্যূতক্রীড়া বা যুদ্ধ করিবার জন্য কেহ আমাকে 'আইস' বলিয়া আহ্বান করিলে, আমি ফিরিতে পারি না। সুতরাং গাণ্ডীবধনু যদি সংশয়াপন্ন হয়, তবে আমাদের রাজ্যলাভও সংশয়াপন্ন হইবে না কেন ?' ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ ! তাহার পর পাণ্ডবেরা সকলেই গাত্রোত্থান করিয়া যাইয়া বিদুরকে সাদরে গ্রহণ করিলেন ; তাঁহারা আদর করিলে অজমীঢ়বংশীয় বিদুরও তাঁহাদের সহিত যথোচিত ব্যবহার করিলেন ॥১০॥

বিদুর বিশ্রাম করিলে পর, নরশ্রেষ্ঠ পাণ্ডবেরা তাঁহার আগমনের কারণ জিজ্ঞাসা করিলেন ; বিদুরও তাঁহাদের নিকটে বিস্তরক্রমে ধৃতরাষ্ট্রের ব্যবহারের কথা বলিলেন ॥১১॥

---

(৯)…কেনচিচ্ছাত্রবেণ…পি, কেনচিদাহবায়…ব্রি।

ময়াপ্যুক্তং যৎ ক্ষমং কৌরবাণাং হিতং পথ্যং ধৃতরাষ্ট্রস্য চৈব।
তদ্বৈ তস্মৈ ন রুচিং ত্বভ্যুপৈতি ততশ্চাহং ক্ষমমন্যন্ন মন্যে ॥১৩॥
পরং শ্রেয়ঃ পাণ্ডবেয়া ময়োক্তং ন মে তচ্চ শ্রুতবানাম্বিকেয়ঃ।
যথাতুরস্যেব হি পথ্যমন্নং ন রোচতে স্মাস্য তদুচ্যমানম্ ॥১৪॥
ন শ্রেয়সে নীয়তেঽজাতশত্রো! স্ত্রী শ্রোত্রিয়স্যেব গৃহে প্রদুষ্টা।
ধ্রুবং ন রোচেদ্ভরতর্ষভস্য পতিঃ কুমার্য্যা ইব ষষ্টিবর্ষঃ ॥১৫॥
ধ্রুবং বিনাশো নৃপ! কৌরবাণাং ন বৈ শ্রেয়ো ধৃতরাষ্ট্রঃ পরৈতি।
যথা চ পর্ণে পুষ্করস্যাবসিক্তং জলং ন তিষ্ঠেৎ পথ্যমুক্তং তথাস্মিন্ ॥১৬॥

ভারতকৌমুদী

ময়েতি। ক্ষমমুচিতম্। ততোঽন্যৎ ক্ষমমুচিতং ন মন্যে ॥১৩॥
পরমিতি। পরমুত্তমম্। আম্বিকেয়ো ধৃতরাষ্ট্রঃ। পথ্যং হিতকরম্ ॥১৪॥
নেতি। নীয়তে ধৃতরাষ্ট্র ইতি শেষঃ। শ্রোত্রিয়স্য বিদ্বদ্ব্রাহ্মণস্য। মদ্বাক্যং ন রোচেৎ ॥১৫॥
ধ্রুবমিতি। পরৈতি গৃহ্লাতি। পর্ণে পত্রে, পুষ্করস্য পদ্মস্য। অস্মিন্ ধৃতরাষ্ট্রে ॥১৬॥

ভারতভাবদীপঃ

ব্রবীহীত্যবোচদিতি সম্বন্ধঃ ॥১২॥ রুচাং প্রীতিম্, অন্যৎ সাম্যোঽন্যদ্বৈরম্ ॥১৩—১৫॥

বিদুর কহিলেন—'যুধিষ্ঠির! ধৃতরাষ্ট্র আমাকে মন্ত্রিভাবে রাখিয়াছিলেন; তাই তিনি আমাকে ডাকিয়া সম্মান করিয়া বলিয়াছিলেন যে, 'বিদুর! এইরূপ ঘটনায় তুমি সাম্যভাব অবলম্বন করিয়া পাণ্ডবদের ও আমার হিতের কথা বল ॥১২॥

আমি কৌরবগণের যথাযোগ্য হিতের কথা ও ধৃতরাষ্ট্রের হিতের কথাই বলিয়াছিলাম; কিন্তু সে কথায় তাঁহার রুচি হইল না, আমিও তাহা ভিন্ন অন্য কিছুই সঙ্গত মনে করি নাই ॥১৩॥

পাণ্ডবগণ! আমি অত্যন্ত মঙ্গলের কথাই বলিয়াছিলাম; কিন্তু ধৃতরাষ্ট্র আমার সে কথা শ্রবণ করেন নাই। কারণ, রোগার্ত্তের যেমন হিতকর খাদ্যে রুচি হয় না, ধৃতরাষ্ট্রেরও তেমন আমার সে কথায় রুচি হয় নাই ॥১৪॥

যুধিষ্ঠির! শ্রোত্রিয়ের ঘরের দুষ্ট স্ত্রীকে যেমন ভালর দিকে নেওয়া যায় না, ধৃতরাষ্ট্রকেও তেমন ভালর দিকে নেওয়া যায় নাই। কারণ, কুমারীর যেমন ষষ্টিবর্ষ পতির প্রতি রুচি হয় না, ধৃতরাষ্ট্রেরও তেমন আমার কথার প্রতি নিশ্চয়ই রুচি হয় নাই ॥১৫॥

রাজা! কৌরবগণের বিনাশ নিশ্চিত। যে হেতু ধৃতরাষ্ট্র হিতোপদেশ

(১৩)···ন রুচামভ্যুপৈতি···বা ব কা।

ততঃ ক্রুদ্ধো ধৃতরাষ্ট্রোঽব্রবীন্মাং যস্মিন্ শ্রদ্ধা ভারত ! যাহি তত্র ।
নাহং ভূয়ঃ কাময়ে ত্বাং সহায়ং মহীমিমাং পালয়িতুং পুরং বা ॥১৭॥
সোঽহং ত্যক্তো ধৃতরাষ্ট্রেণ রাজ্ঞা প্রশাসিতুং ত্বামুপযাতো নরেন্দ্র ! ।
তদ্বৈ পার্থ ! যন্ময়োক্তং সভায়াং তদ্ধার্য্যতাং তৎ প্রবক্ষ্যামি ভূয়ঃ ॥১৮॥
ক্লেশৈস্তীব্রৈর্যুজ্যমানঃ সপত্নৈঃ ক্ষমাং কুর্ব্বন্ কালমুপাসতে যঃ ।
সংবর্দ্ধয়ন্ স্তোকমিবাগ্নিমাত্মবান্ স বৈ ভুঙ্‌ক্তে পৃথিবীমেক এব ॥১৯॥
যস্যাবিভক্তং বসু রাজন্ ! সহায়ৈস্তস্য দুঃখেঽপ্যংশভাজঃ সহায়াঃ ।
সহায়ানামেষ সংগ্রহণেঽভ্যুপায়ঃ সহায়াপ্তৌ পৃথিবীপ্রাপ্তিমাহুঃ ॥২০॥

## ভারতকৌমুদী

তত ইতি। শ্রদ্ধা ইষ্টত্বেন বিশ্বাসঃ। ত্বাং সহায়ম্, কাময়ে ইচ্ছামি ॥১৭॥
স ইতি। প্রশাসিতুম্ উপদেষ্টুম্, উপযাত উপস্থিতঃ। ধার্য্যতাং চিত্তে ॥১৮॥
ক্লেশৈরিতি। যো রাজা, সপত্নৈঃ শত্রুভিঃ, তীব্রৈঃ ক্লেশৈর্যুজ্যমানঃ সম্বধ্যমানোঽপি ক্ষমাং কুর্বন্, কালম্, উপাসতে প্রতীক্ষতে। বিকরণলোপাভাব আর্ষঃ। স আত্মবান্ বুদ্ধিমান্ রাজা, তৃণৈঃ স্তোকমগ্নিমিব, উপায়ৈরাত্মানং সংবর্দ্ধয়ন্, এক এব পৃথিবীং ভুঙ্‌ক্তে ॥১৯॥
যস্যেতি। বসু ধনম্, সহায়ৈঃ সহ অবিভক্তং মিলিতং তিষ্ঠতি। সংগ্রহণে লাভে ॥২০॥

## ভারতভাবদীপঃ

পত্রৈতি পরামৃশতি, পুষ্করস্য কমলস্য ॥১৬॥ শ্রদ্ধা ইষ্টোঽয়মিতি ধীঃ ॥১৭॥ ধার্য্যতাং ন বিস্মর্ত্তব্যম্ ॥১৮॥ উপাসতে উপাস্তে প্রতীক্ষতে, তৃণৈঃ স্তোকমগ্নিমিবাত্মানং সহায়সম্পত্ত্যা সংবর্দ্ধয়ন্ এক এব শত্রূণাং কার্ৎস্ন্যেনোচ্ছেদাৎ ॥১৯॥ সহায়ার্জ্জনোপায়মাহ—যস্যেতি।

গ্রহণ করেন না। পদ্মপত্রে সংসিক্ত জল যেমন থাকে না, তেমন ধৃতরাষ্ট্রের হৃদয়েও হিতোপদেশ থাকে না ॥১৬॥

হে ভরতনন্দন ! তাহার পর ধৃতরাষ্ট্র ক্রুদ্ধ হইয়া আমাকে বলিয়াছেন যে, 'তোমার যেখানে ইচ্ছা হয় সেই খানে যাও, আমি রাজ্য বা রাজধানী রক্ষা করিবার জন্য আর তোমাকে সহায় চাহি না' ॥১৭॥

অতএব রাজা ! আমি ধৃতরাষ্ট্রকর্ত্তৃক পরিত্যক্ত হইয়া তোমাকে উপদেশ দিবার জন্য আসিয়াছি। অতএব যুধিষ্ঠির ! আমি সেই দ্যূতসভায় যাহা বলিয়াছিলাম, তাহা মনে রাখ ; অথবা আমি তাহা পুনরায় বলিব ॥১৮॥

শত্রুরা গুরুতর কষ্টের মধ্যে নিক্ষেপ করিলেও যে রাজা ক্ষমা করিয়া কাল প্রতীক্ষা করেন, সেই বুদ্ধিমান্ রাজা তৃণদ্বারা অল্প অগ্নির ন্যায় উপায় দ্বারা আপনাকে বর্দ্ধিত করিয়া একাকীই পৃথিবী ভোগ করেন ॥১৯॥

রাজা ! যাহার ধন সহায়দিগের সঙ্গে অবিভক্ত থাকে, সহায়েরা তাহার

(১৮)···তদ্বৈ সর্বম্···বা কা।

সত্যং শ্রেয়ঃ পাণ্ডব ! বিপ্রলাপং তুল্যঞ্চান্নং সহ ভোজ্যং সহায়ৈঃ।
আত্মা চৈষামগ্রতো ন স্ম পূজ্য এবংবৃত্তির্বর্দ্ধতে ভূমিপালঃ ॥২১॥

যুধিষ্ঠির উবাচ।

এবং করিষ্যামি যথা ব্রবীষি পরাং বুদ্ধিমুপগম্যাপ্রমত্তঃ।
যচ্চাপ্যন্যদ্দেশকালোপপন্নং তদ্বৈ বাচ্যং তৎ করিষ্যামি কৃৎস্নম্ ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
অরণ্যযাত্রায়াং বিদুরনির্বাসে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

ভারতকৌমুদী

সত্যমিতি। হে পাণ্ডব ! সহায়ৈঃ সহ, সত্যমাশ্রিত্য শ্রেয়ো মাঙ্গলিকং দ্রব্যম্, অন্নঞ্চ বিপ্রলাপম্ অনর্থকবাক্যরহিতং তুল্যঞ্চ যথা স্যাত্তথা ভোজ্যম্। এষাং সহায়ানামগ্রতঃ আত্মা ন পূজ্যো ন প্রশংসনীয়ঃ। এবংবৃত্তিঃ ঈদৃগ্ ব্যবহারো ভূমিপালঃ, বর্দ্ধতে ॥২১॥

এবমিতি। পরাং ত্বদীয়াং বুদ্ধিম্, উপগম্য অভ্যুপেত্য, অপ্রমত্তঃ সাবধানঃ ॥২২॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং ষষ্ঠোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

ভারতভাবদীপঃ

অবিভক্তং সাধারণম্, বসু বিত্তম্ ॥২০॥ বিপ্রলাপং বিগতঃ প্রলাপোঽনর্থকং বচো যস্মাৎ তৎ তথা, পূজ্যঃ স্তব্যঃ। বনবাসান্তে বহুনা ধনেন বহূন্ সহায়ান্ প্রাপ্য ত্বমেব শত্রুচ্ছেদং কৃত্বা রাজ্যং প্রাপ্স্যসীত্যর্থঃ ॥২১—২২॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষষ্ঠোঽধ্যায়ঃ ॥৬॥

———:*:———

দুঃখেরও অংশভাগী হয়। সহায়সংগ্রহের এই উপায়; সহায় লাভ হইলে রাজ্যলাভও হয় ॥২০॥

পাণ্ডুনন্দন! সত্য আশ্রয় করিয়া, অনর্থক বাক্য পরিত্যাগ করিয়া, মাঙ্গলিক দ্রব্য ও অন্ন সহায়দের সঙ্গে সমানভাবে ভোগ করিবে এবং সহায়দের সম্মুখে আত্মপ্রশংসা করিবে না; এইরূপ চরিত্রের রাজাই উন্নতিলাভ করেন' ॥২১॥

যুধিষ্ঠির বলিলেন—'আপনি যেমন বলিলেন, আমি আপনার বুদ্ধি অবলম্বন করিয়া সাবধানে তেমনই করিব; দেশ ও কালের উপযুক্ত আরও যাহা থাকে, তাহাও বলুন; আমি সে সমস্তও করিব' ॥২২॥

* '...পঞ্চমোঽধ্যায়ঃ' বা ব কা, সপ্তমোঽধ্যায়ঃ পি।

# সপ্তমোঽধ্যায়ঃ

——ঃ(ঃঃ)ঃ——

বৈশম্পায়ন উবাচ।

গতে তু বিদুরে রাজন্! আশ্রমং পাণ্ডবান্ প্রতি।
ধৃতরাষ্ট্রো মহাপ্রাজ্ঞঃ পর্য্যতপ্যত ভারত! ॥১॥
বিদুরস্য প্রভাবঞ্চ সন্ধিবিগ্রহকারিতম্।
বিবৃদ্ধিঞ্চ পরাং মত্বা পাণ্ডবানাং ভবিষ্যতি ॥২॥
স সভাদ্বারমাগম্য বিদুরস্মারমোহিতঃ।
সমক্ষং পার্থিবেন্দ্রাণাং পপাতাবিষ্টচেতনঃ ॥৩॥ (যুগ্মকম্)
স তু লব্ধ্বা পুনঃ সংজ্ঞাং সমুত্থায় মহীতলাৎ।
সমীপোপস্থিতং রাজা সঞ্জয়ং বাক্যমব্রবীৎ ॥৪॥

ভারতকৌমুদী

গত ইতি। পাণ্ডবান্ প্রতি লক্ষ্যীকৃত্য। পর্য্যতপ্যত বিদুরবিচ্ছেদেনেত্যাশয়ঃ ॥১॥

বিদুরস্যেতি। সন্ধিবিগ্রহয়োর্বিষয়য়োঃ কারিতং চিরপর্য্যালোচনয়া সম্পাদিতম্, বিদুরস্য প্রভাবং বুদ্ধিনৈপুণ্যঞ্চ, ভবিষ্যতি ভাবিনি কালে, পাণ্ডবানাং পরামত্যন্তাং বিবৃদ্ধিং বিদুরোপদেশাদেবোন্নতিঞ্চ মত্বা, স ধৃতরাষ্ট্রঃ, সভাদ্বারমাগম্য, বিদুরস্য স্মারেণ স্মরণেন মোহিতঃ, শোকেন আবিষ্টচেতনশ্চ সন্, পার্থিবেন্দ্রাণাং সমক্ষমেব ভূতলে পপাত ॥২—৩॥

স ইতি। স ধৃতরাষ্ট্রঃ। সংজ্ঞাং চৈতন্যম্ ॥৪॥

ভারতভাবদীপঃ

গতে ইতি। মহাপ্রাজ্ঞো বিদুরোপদেশে স্থিতানাং জয়ো ভবিষ্যতীতি জানন্ ॥১॥ সন্ধিবিগ্রহকারিতং সন্ধিবিগ্রহাদিনীতিজ্ঞত্বকৃতম্, ভবিষ্যতি আগামিনি কালে ॥২॥ বিদুরস্মারমোহিতঃ স্মরঃ কামস্তস্মাৎ কেনচিৎ প্রতিবন্ধাদুৎপন্নো দ্বেষঃ স্মার ইত্যুচ্যতে, বিদুরদ্বেষেণ মম নাশো ভবিষ্যতীতি চিন্তয়া মোহং প্রাপ্ত ইত্যর্থঃ। স্নেহেত্যপপাঠঃ ॥৩—৪॥

বৈশম্পায়ন বলিলেন—হে ভরতনন্দন রাজা! বিদুর পাণ্ডবগণকে লক্ষ্য করিয়া তাঁহাদের আশ্রমে গমন করিলে, মহাপ্রাজ্ঞ ধৃতরাষ্ট্র অনুতপ্ত হইলেন ॥১॥

সন্ধি ও বিগ্রহের বিষয়ে বিদুরের বুদ্ধিনৈপুণ্য এবং তাঁহার পরামর্শে ভাবী কালে পাণ্ডবগণের উন্নতির বিষয় ভাবিয়া ধৃতরাষ্ট্র সভার দ্বারে আসিয়া, বিদুরকে স্মরণ করিয়া, শোকাবিষ্টচিত্তে রাজাদের সমক্ষেই মূর্চ্ছিত হইয়া ভূতলে পতিত হইলেন ॥২—৩॥

তিনি পুনরায় চৈতন্যলাভ করিয়া, ভূতল হইতে উত্থিত হইয়া, নিকটে উপস্থিত সঞ্জয়কে এই বাক্য বলিলেন— ॥৪॥

ভ্রাতা মম সুহৃচ্চৈব সাক্ষাদ্ধর্ম্ম ইবাপরঃ।
তস্য স্মৃত্বাদ্য সুভৃশং হৃদয়ং দীর্য্যতীব মে ॥৫॥
তমানয়স্ব ধর্ম্মজ্ঞং মম ভ্রাতরমাশু বৈ।
ইতি ব্রুবন্ স নৃপতিঃ কৃপণং পর্য্যদেবয়ৎ ॥৬॥
পশ্চাত্তাপাভিসন্তপ্তো বিদুরস্মারমোহিতঃ।
ভ্রাতৃস্নেহাদিদং রাজা সঞ্জয়ং বাক্যমব্রবীৎ ॥৭॥
গচ্ছ সঞ্জয়! জানীহি ভ্রাতরং বিদুরং মম।
যদি জীবতি রোষেণ ময়া পাপেন নির্দ্ধুতঃ ॥৮॥
নহি তেন মম ভ্রাত্রা সুসূক্ষ্মমপি কিঞ্চন।
ব্যলীকং কৃতপূর্ব্বং বৈ প্রাজ্ঞেনামিতবুদ্ধিনা ॥৯॥
স ব্যলীকং পরং প্রাপ্তো মত্তঃ পরমবুদ্ধিমান্।
ত্যক্ষ্যামি জীবিতং প্রাজ্ঞ! তং গচ্ছানয় সঞ্জয়! ॥১০॥

---

ভারতকৌমুদী

ভ্রাতেতি। তস্য বিদুরস্য, "স্মৃত্যর্থকর্ম্মণি" ইতি কর্ম্মণি ষষ্ঠী ॥৫॥

তমিতি। কৃপণং দীনং যথা স্যাত্তথা, পর্য্যদেবয়ৎ ব্যলপৎ, স্বার্থে ইন্প্রত্যয় আর্ষঃ ॥৬॥

পশ্চাদিতি। পশ্চাত্তাপেন অনুতাপেনাভিসন্তপ্তঃ, বিদুরস্য স্মারেণ স্মরণেন মোহিতঃ ॥৭॥

গচ্ছেতি। রোষেণ নির্দ্ধুতো নিষ্কাসিতঃ। "ধুঞ্ কম্পনে" ইতি হ্রস্বান্তধুধাতোঃ ক্তঃ ॥৮॥

নহীতি। ব্যলীকম্ অপ্রিয়ম্। "ব্যলীকস্ত্বপ্রিয়েঽনৃতে" ইত্যমরঃ ॥৯॥

স ইতি। ব্যলীকমপ্রিয়ম্। মত্তো মম সকাশাৎ। জীবিতং ত্যক্ষ্যামি তদপ্রাপ্তা-বিতি ভাবঃ। নম্ন পরমা বুদ্ধির্যস্যেতি বহুব্রীহিণৈব মত্বর্থোপপত্তৌ কথমিহ মত্বর্থপ্রত্যয়ঃ,

---

'সঞ্জয়! বিদুর আমার ভ্রাতা ও সুহৃৎ এবং সাক্ষাৎ যেন অপর ধর্ম্ম। সুতরাং তাঁহাকে স্মরণ করিয়া আজ আমার হৃদয় যেন একেবারে বিদীর্ণ হইতেছে ॥৫॥

অতএব তুমি আমার সেই ধর্ম্মজ্ঞ ভ্রাতাকে সত্বর আনয়ন কর'। এই কথা বলিয়া রাজা ধৃতরাষ্ট্র দীনভাবে বিলাপ করিলেন ॥৬॥

ধৃতরাষ্ট্র বিদুরের স্মরণে মোহিত এবং অনুতাপানলে সন্তপ্ত হইতে থাকিয়া ভ্রাতৃস্নেহবশতঃ পুনরায় সঞ্জয়কে এই কথা বলিলেন—॥৭॥

'যাও সঞ্জয়! আমার ভ্রাতা বিদুর বাঁচিয়া আছে কি না জান। আমি পাপাত্মা কি না, তাই তাহাকে ক্রোধবশতঃ বাহির করিয়া দিয়াছি ॥৮॥

জ্ঞানী ও অমিতবুদ্ধি আমার ভ্রাতা বিদুর আমার কোন অত্যল্প অপ্রিয় কার্য্যও পূর্ব্বে করে নাই ॥৯॥

তস্য তদ্বচনং শ্রুত্বা রাজ্ঞস্তমনুমান্য চ।
সঞ্জয়ো বাঢ়মিত্যুক্ত্বা প্রাদ্রবৎ কাম্যকং প্রতি ॥১১॥
সোঽচিরেণ সমাসাদ্য তদ্বনং যত্র পাণ্ডবাঃ।
রৌরবাজিনসংবীতং দদর্শাথ যুধিষ্ঠিরম্ ॥১২॥
বিদুরেণ সহাসীনং ব্রাহ্মণৈশ্চ সহস্রশঃ।
ভ্রাতৃভিশ্চাভিসংগুপ্তং দেবৈরিব পুরন্দরম্ ॥১৩॥ (যুগ্মকম্)
যুধিষ্ঠিরমুপাগম্য পূজয়ামাস সঞ্জয়ঃ।
ভীমার্জ্জুনযমাশ্চাপি তদ্‌যুক্তং প্রতিপেদিরে ॥১৪॥

---

ভারতকৌমুদী

"ন কর্ম্মধারয়ান্মত্বর্থীয়ো বহুব্রীহিশ্চেদর্থপ্রতিপত্তিকরঃ" ইত্যুক্তেরিতি চেন্ন বহুব্রীহিণা অতিশায়নার্থস্য প্রতিপাদয়িতুমশক্যত্বাদত্র চ তদর্থে মতুপ্রত্যয়াৎ অতএব হি বহুব্রীহিশ্চেদর্থপ্রতিপত্তিকর ইত্যভিধানাৎ। এতচ্চাস্মাভির্নৈষধচরিতটীকায়াং মালতীমাধবটীকায়াঞ্চ বহুধা বিমৃষ্টম্ ॥১০॥

তস্যেতি। "ভৃশপ্রতিজ্ঞয়োর্বাঢ়ম্" ইত্যমরঃ। প্রাদ্রবৎ দ্রুতমগচ্ছৎ, কাম্যকং বনম্ ॥১১॥

স ইতি। রৌরবাজিনেন কৃষ্ণমৃগচর্ম্মণা সংবীতম্ আবৃতদেহম্। সহস্রশো ব্রাহ্মণৈশ্চ সহ। অভিসংগুপ্তং সর্ব্বতো রক্ষিতম্। পুরন্দরমিন্দ্রমিব ॥১২—১৩॥

যুধীতি। ভীমশ্চ অর্জ্জুনশ্চ যমৌ নকুলসহদেবৌ চ তে, তস্য সঞ্জয়স্য যুক্তং যোগ্যমভিবাদনম্, প্রতিপেদিরে লেভিরে, সঞ্জয়স্য সূততয়া তদপেক্ষয়া শ্রেষ্ঠজাতীয়ত্বাৎ ॥১৪॥

ভারতভাবদীপঃ

দ্বেষমেব স্নেহরূপেণ নাটয়িতুং সভাদ্বারে রাজ্ঞাং সমক্ষং পতিত্বোত্থায় আহ—ভ্রাতেত্যাদি ॥৫—৭॥ নির্দ্ধূতো নিঃসারিতঃ ॥৮॥ ব্যলীকম্ অপ্রিয়ম্ ॥৯—১০॥ মানিতঃ সন্ নিতরাং

---

অথ চ অত্যন্তবুদ্ধিসম্পন্ন সেই বিদুর আমার নিকট গুরুতর অপ্রিয় ব্যবহার পাইয়াছে। অতএব প্রাজ্ঞ সঞ্জয়! তাহাকে না পাইলে আমি প্রাণত্যাগ করিব। সুতরাং তাহাকে আনয়ন কর' ॥১০॥

সঞ্জয় ধৃতরাষ্ট্রের সেই কথা শুনিয়া, তাঁহাকে সম্মানিত করিয়া, 'অবশ্যই আনিব' এই কথা বলিয়া, কাম্যকবনের দিকে দ্রুত প্রস্থান করিলেন ॥১১॥

তিনি অচিরকালমধ্যে—যে বনে পাণ্ডবেরা ছিলেন সেই কাম্যকবনে যাইয়া কৃষ্ণমৃগচর্ম্মে আবৃতদেহ যুধিষ্ঠিরকে দেখিতে পাইলেন; তৎকালে যুধিষ্ঠির, বিদুর ও বহুসংখ্যক ব্রাহ্মণের সহিত উপবেশন করিয়া রহিয়াছিলেন এবং দেবতারা যেমন ইন্দ্রকে রক্ষা করেন, সেইরূপ ভীমপ্রভৃতি তাঁহাকে রক্ষা করিতেছিলেন ॥১২—১৩॥

সঞ্জয় নিকটে যাইয়া অভিবাদন করিয়া যুধিষ্ঠিরকে সম্মানিত করিলেন,

রাজ্ঞা পৃষ্টঃ স কুশলং সুখাসীনশ্চ সঞ্জয়ঃ।
শশংসাগমনে হেতুমিদঞ্চৈবাব্রবীদ্বচঃ ॥১৫॥

সঞ্জয় উবাচ।

রাজা স্মরতি তে ক্ষত্তঃ! ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ।
তং পশ্য গত্বা ত্বং ক্ষিপ্রং সঞ্জীবয় চ পার্থিবম্ ॥১৬॥
সোঽনুমান্য নরশ্রেষ্ঠান্ পাণ্ডবান্ কুরুনন্দন!।
নিয়োগাদ্রাজসিংহস্য গন্তুমর্হসি সত্তম! ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্তু বিদুরো ধীমান্ স্বজনবৎসলঃ।
যুধিষ্ঠিরস্যানুমতে পুনরায়াদ্গজাহ্বয়ম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

যুধীতি। ভীমশ্চ অর্জ্জুনশ্চ যমৌ নকুলসহদেবৌ চ তে, তস্য সঞ্জয়স্য যুক্তং যোগ্যমভিবাদনম্, প্রতিপেদিরে লেভিরে, সঞ্জয়স্য সূততয়া তদপেক্ষয়া শ্রেষ্ঠজাতীয়ত্বাৎ ॥১৪॥

রাজ্ঞেতি। রাজ্ঞা যুধিষ্ঠিরেণ কুশলং পৃষ্টঃ। শশংস উবাচ ॥১৫॥

রাজেতি। তে তব, "স্মৃত্যর্থকর্ম্মণি" ইতি কর্ম্মণি ষষ্ঠী ॥১৬॥

স ইতি। অনুমান্য গমনে অনুমতিং কারয়িত্বা। রাজসিংহস্য ধৃতরাষ্ট্রস্য ॥১৭॥

এবমিতি। অনুমতে অনুমতৌ সত্যাম্। গজাহ্বয়ং হস্তিনানগরম্ ॥১৮॥

---

তা'র পর ক্রমে ভীম, অর্জ্জুন, নকুল এবং সহদেব তাঁহার নিকট যোগ্য অভিবাদন পাইলেন ॥১৪॥

তাহার পর সঞ্জয় সুখে উপবিষ্ট হইলে, যুধিষ্ঠির তাঁহার নিকট কুশল জিজ্ঞাসা করিলেন, তখন সঞ্জয় কুশল ও আগমনের কারণ বলিলেন এবং এই কথাও কহিলেন ॥১৫॥

সঞ্জয় কহিলেন—'বিদুর! অম্বিকানন্দন রাজা ধৃতরাষ্ট্র আপনাকে স্মরণ করিতেছেন; অতএব আপনি সত্বর যাইয়া তাঁহার সহিত সাক্ষাৎ করুন এবং তাঁহাকে সঞ্জীবিত করুন ॥১৬॥

কুরুনন্দন বিদুর! আপনি নরশ্রেষ্ঠ পাণ্ডবগণের অনুমতি লইয়া, রাজশ্রেষ্ঠ ধৃতরাষ্ট্রের আদেশ অনুসারে হস্তিনায় চলুন' ॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—সঞ্জয় এইরূপ বলিলে, বুদ্ধিমান্ ও স্বজনবৎসল বিদুর যুধিষ্ঠিরের অনুমতি লইয়া পুনরায় হস্তিনায় আসিলেন ॥১৮॥

---

(১৭)···পাণ্ডবান্ কুরুনন্দনান্···কা নি। (১৮)···স্বজনবল্লভঃ···ব বা কা নি।

তমব্রবীন্মহাতেজা ধৃতরাষ্ট্রঃ প্রতাপবান্।
দিষ্ট্যা প্রাপ্তোঽসি ধর্ম্মজ্ঞ ! দিষ্ট্যা স্মরসি মেঽনঘ ! ॥১৯॥
অদ্য রাত্রৌ দিবা চাহং ত্বৎকৃতে ভরতর্ষভ ! ।
প্রজাগরে প্রপশ্যামি বিচিত্রং দেহমাত্মনঃ ॥২০॥
সোঽঙ্কমানীয় বিদুরং মূর্দ্ধন্যাঘ্রায় চৈব হি।
ক্ষম্যতামিতি চোবাচ যদুক্তোঽসি ময়াঽনঘ ! ॥২১॥
বিদুর উবাচ।
ক্ষান্তমেব ময়া রাজন্ ! গুরুর্মে পরমো ভবান্।
এষোঽহমাগতঃ শীঘ্রং ত্বদ্দর্শনপরায়ণঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

তমিতি। মহাতেজা মহাবলঃ প্রতাপবান্ কোষদণ্ডতেজঃশালী। দিষ্ট্যা ভাগ্যেন ॥১৯॥

অদ্যেতি। হে ভরতর্ষভ ! রাত্রৌ দিবা চ ত্বৎকৃতে প্রজাগরে নিদ্রাক্ষয়ে সতি, অদ্য আত্মনো দেহম্, বিচিত্রমদ্ভুতং প্রপশ্যামি জানামি, স্বাভাবিকাকারবৈষম্যাদিতি ভাবঃ ॥২০॥

স ইতি। হে অনঘ ! ময়া যৎ কটু উক্তোঽসি, তৎ ক্ষম্যতামিতি চ উবাচ ॥২১॥

ক্ষান্তমিতি। তব দর্শনমেব পরম্ অয়নমাশ্রয়ো যস্য সঃ, ত্বদ্দর্শনোৎকণ্ঠিত ইত্যর্থঃ ॥২২॥

ভারতভাবদীপঃ

মানয়িত্বেত্যনুমান্যেত্যস্যার্থঃ ॥১১—১৮॥ ধৃতরাষ্ট্রঃ প্রতাপবানিতি পাঠে মোহেন প্রকৃষ্টং তাপং প্রাপ্ত ইত্যর্থঃ ॥১৯॥ প্রজাগরে আধিভবায়ামুন্নিদ্রতায়াম্, বিচিত্রং বিগতদিব্যবস্তুকম্

---

তখন মহাবল ও প্রতাপশালী ধৃতরাষ্ট্র তাঁহাকে বলিলেন—'হে নিষ্পাপ ধর্ম্মজ্ঞ বিদুর ! ভাগ্যবশতঃ তুমি আসিয়াছ এবং ভাগ্যবশতই তুমি আমাকে স্মরণ করিয়াছ ॥১৯॥

হে ভরতশ্রেষ্ঠ ! রাত্রিতে এবং দিনে তোমার জন্যই আমার নিদ্রা না হওয়ায় আজ আমি আমার দেহটাকে অদ্ভুত বলিয়া বোধ করিতেছি' ॥২০॥

ধৃতরাষ্ট্র বিদুরকে ক্রোড়ে আনয়নপূর্ব্বক মস্তকাঘ্রাণ করিয়া বলিলেন—'হে নিষ্পাপ বিদুর ! আমি তোমাকে যে কটু বাক্য বলিয়াছি, তাহা তুমি ক্ষমা কর' ॥২১॥

বিদুর বলিলেন—'মহারাজ ! আপনি আমার পরম গুরু ; সুতরাং আমি পূর্ব্বেই ক্ষমা করিয়াছি। তাই আমি আপনাকে দেখিবার জন্য উৎকণ্ঠিত হইয়া সত্বরই আসিয়াছি ॥২২॥

---

(১৯)…ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ…কা। (২০) অদ্য চাহং দিবা রাত্রৌ…ব বা কা নি।

ভবন্তি হি নরব্যাঘ্র! পুরুষা ধর্ম্মচেতসঃ।
দীনাভিপাতিনো রাজন্! নাত্র কার্য্যা বিচারণা ॥২৩॥
পাণ্ডোঃ সুতা যাদৃশা মে তাদৃশাস্তব ভারত!।
দীনা ইতীব মে বুদ্ধিরভিপন্নাদ্য তান্ প্রতি ॥২৪॥
বৈশম্পায়ন উবাচ।
অন্যোন্যমনুনীয়ৈবং ভ্রাতরৌ দ্বৌ মহাদ্যুতী।
বিদুরো ধৃতরাষ্ট্রশ্চ লেভাতে পরমাং মুদম্ ॥২৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
অরণ্যযাত্রায়াং বিদুরপ্রত্যাগমনং নাম সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:(:):———

ভারতকৌমুদী

অথ ত্বং কথং পাণ্ডবপক্ষপাতী জাত ইত্যাহ ভবন্তীতি। হে নরব্যাঘ্র রাজন্! ধর্ম্মচেতসঃ পুরুষা হি, দীনাভিপাতিনো দুর্গতজনপক্ষপাতিনো ভবন্তি; অত্র ত্বয়া বিচারণা ন কার্য্যা ॥২৩॥

পাণ্ডোরিতি। তব সুতা অপি। দীনাঃ পাণ্ডবা দুর্গতাঃ। অভিপন্না গতা ॥২৪॥

অন্যোন্যমিতি। ভ্রাতরৌ একবেদব্যাসজাতত্বাদিত্যাশয়ঃ। লেভাতে প্রাপতুঃ ॥২৫॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং সপ্তমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

ভারতভাবদীপঃ

অপেতলক্ষ্মীকমিত্যর্থঃ ॥২০—২২॥ ভবন্তীতি দীনত্বাৎ পাণ্ডবেষু মম পক্ষপাতো ন তু ত্বৎ-পুত্রদ্বেষাদিতি ভাবঃ ॥২৩—২৫॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তমোঽধ্যায়ঃ ॥৭॥

নরশ্রেষ্ঠ! ধার্ম্মিক লোকেরা দুর্ব্বলেরই পক্ষপাতী হইয়া থাকেন। সুতরাং এ বিষয়ে আপনি কিছু মনে করিবেন না ॥২৩॥

ভরতনন্দন! আমার নিকট পাণ্ডুর পুত্রগণও যেমন, আপনার পুত্রগণও তেমন; তবে পাণ্ডুর পুত্রগণ এখন দীনভাবাপন্ন, তাই আমার বুদ্ধি তাহাদের দিকে গিয়াছে' ॥২৪॥

বৈশম্পায়ন বলিলেন—মহাবুদ্ধিসম্পন্ন বিদুর ও ধৃতরাষ্ট্র দুই ভ্রাতা পরস্পর এইরূপ অনুনয় করিয়া পরম আনন্দ লাভ করিলেন ॥২৫॥

(২৩) ভবন্তি পুরুষব্যাঘ্র! পি। (২৪)…দীনা হতীব মে বুদ্ধিঃ…পি।
* '…অষ্টমোঽধ্যায়ঃ' পি, 'ষষ্ঠোঽধ্যায়ঃ' বা ব কা।

# অষ্টমোঽধ্যায়ঃ

——ঃ(ঃঃ)ঃ——

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বা চ বিদুরং প্রাপ্তং রাজ্ঞা চ পরিসান্ত্বিতম্।
ধৃতরাষ্ট্রাত্মজো রাজা পর্য্যতপ্যত দুর্ম্মতিঃ ॥১॥
স সৌবলেয়মানায্য কর্ণদুঃশাসনৌ তথা।
অব্রবীদ্বচনং রাজা প্রবিশ্যাবুদ্ধিজং তমঃ ॥২॥
এষ প্রত্যাগতো মন্ত্রী ধৃতরাষ্ট্রস্য সম্মতঃ।
বিদুরঃ পাণ্ডুপুত্রাণাং সুহৃদ্বিদ্বান্ হিতে রতঃ ॥৩॥
যাবদস্য পুনর্বুদ্ধিং বিদুরো নাপকর্ষতি।
পাণ্ডবানয়নে তাবন্মন্ত্রয়ধ্বং হিতং মম ॥৪॥
অথ পশ্যাম্যহং পার্থান্ প্রাপ্তানিহ কথঞ্চন।
পুনঃ শোষং গমিষ্যামি নির্ব্বসুর্নিরনুগ্রহঃ ॥৫॥

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। প্রাপ্তং হস্তিনায়াং পুনরুপস্থিতম্। রাজা দুর্য্যোধনঃ ॥১॥
স ইতি। অবুদ্ধিরজ্ঞানং তজ্জম্, তমঃ তমোগুণজনিতং পাণ্ডবদ্বেষম্ ॥২॥
এষ ইতি। সম্মতো হিতৈষিত্বেনাভিপ্রেতঃ। বিদ্বান্ কৌরবসর্ব্ববৃত্তান্তাভিজ্ঞঃ ॥৩॥
যাবদিতি। অস্য ধৃতরাষ্ট্রস্য বুদ্ধিম্, পাণ্ডবানয়নে পুনর্নাপকর্ষতি ন চালয়তি ॥৪॥

ভারতভাবদীপঃ

শ্রুত্বা চেতি ॥১॥ অবুদ্ধিরজ্ঞানং তজ্জং তমো রাগদ্বেষাত্মকং মোহম্ ॥২॥ সুহৃৎ শুভচিন্তকঃ, হিতে রতঃ শুভকর্ত্তা ॥৩—৪॥ বারণো বা নবগ্রহ ইতি পাঠে বাশব্দ ইবার্থে,

বৈশম্পায়ন বলিলেন—বিদুর পুনরায় আসিয়াছেন এবং ধৃতরাষ্ট্র তাঁহাকে শান্ত করিয়াছেন, ইহা শুনিয়া দুর্ম্মতি দুর্য্যোধন পরিতপ্ত হইলেন ॥১॥

তখন তিনি কর্ণ, শকুনি এবং দুঃশাসনকে আনাইয়া, অজ্ঞাননিবন্ধন পাণ্ডব-বিদ্বেষ অবলম্বন করিয়া, এই কথা বলিলেন—॥২॥

'পাণ্ডবগণের সুহৃৎ ও হিতে রত, কৌরবগণের সমস্তবৃত্তান্তজ্ঞ এবং রাজার প্রিয়মন্ত্রী বিদুর এই ফিরিয়া আসিয়াছেন ॥৩॥

এই বিদুর যে পর্য্যন্ত রাজার বুদ্ধিটাকে আবার পাণ্ডবগণের আনয়নের দিকে পরিচালিত না করেন, সেই পর্য্যন্তই আপনারা আমার হিতের পরামর্শ করুন ॥৪॥

(১)…বিদুরং প্রাজ্ঞম্…বা, পর্য্যতপ্যত ভারত। পি। (৩)…ধৃতরাষ্ট্রস্য ধীমতঃ…কা বা ব।

বিষমুদ্বন্ধনঞ্চৈব শস্ত্রমগ্নিপ্রবেশনম্।
করিষ্যে নহি তানৃদ্ধান্ পুনর্দ্রষ্টুমিহোৎসহে ॥৬॥
শকুনিরুবাচ।
কিং বালিশমতিং রাজন্নাস্থিতোঽসি বিশাংপতে!।
গতাস্তে সময়ং কৃত্বা নৈতদেবং ভবিষ্যতি ॥৭॥
সত্যবাক্যে স্থিতাঃ সর্ব্বে পাণ্ডবা ভরতর্ষভ!।
পিতুস্তে বচনং তাত! ন গ্রহীষ্যন্তি কর্হিচিৎ ॥৮॥

ভারতকৌমুদী

অথেতি। অথ যদ্যহম্, কথঞ্চন কেনাপি প্রকারেণ, ইহ হস্তিনায়াম্, পার্থান্ পাণ্ডবান্, প্রাপ্তান্ পুনরুপস্থিতান্ পশ্যামি; তদাহম্, নির্ব্বসুর্নির্ধনঃ, মম প্রতারণাদেবেতি ভাবঃ, নিরনুগ্রহঃ পিতুরনুগ্রহরহিতঃ, পাণ্ডবৈরেব তদাকর্ষণাদিত্যাশয়ঃ, পুনঃ শোষং পূর্ব্ববৎ দেহশুষ্কতাং গমিষ্যামি, ধান্যাদিশস্যবদিত্যভিপ্রায়ঃ ॥৫॥

বিষমিতি। বিষং বিষভক্ষণম্। শস্ত্রমাত্মনি শস্ত্রাঘাতম্। ঋদ্ধান্ রাজ্যসম্পন্নান্ ॥৬॥

কিমিতি। বালিশমতিং মূর্খবুদ্ধিম্, আস্থিত আশ্রিতঃ। সময়ং বনবাসশপথম্ ॥৭॥

সত্যেতি। হে তাত বৎস! ন গ্রহীষ্যন্তি নাঙ্গীকরিষ্যন্তি ॥৮॥

ভারতভাবদীপঃ

নবগৃহীতো গজ ইবেত্যর্থঃ। নিরম্বুর্নিরবগ্রহ ইতি পাঠে নিরবগ্রহঃ প্রতিবন্ধাভাবেঽপি নিরম্বুর্নিরাহারো ভূত্বা শোষং গমিষ্যামীত্যর্থঃ। "প্রতিবন্ধেঽপ্যবগ্রহঃ" ইতি বিশ্বঃ। নিরম্বুরিতি নিরাম্বুরিতি চ পাঠৌ চিন্ত্যৌ ॥৫॥ মরণার্থং বিষাদিকং করিষ্যে স্বীকরিষ্যে, ঋদ্ধান্

আমি যদি পাণ্ডবগণকে কোন প্রকারে আবার এই খানে উপস্থিত দেখি, তবে নির্ধন ও পিতার অনুগ্রহে বঞ্চিত হইয়া (পূর্ব্বের ন্যায়) আবারও শুষ্ক হইয়া যাইব ॥৫॥

এবং তাহা হইলে আমি বিষভক্ষণ, উদ্বন্ধন, অস্ত্রাঘাত, কিংবা অগ্নিতে প্রবেশ করিব। কারণ, আমি পুনরায় পাণ্ডবগণকে সমৃদ্ধিসম্পন্ন দেখিতে পারিব না' ॥৬॥

শকুনি বলিলেন—'রাজা! তুমি মূর্খের বুদ্ধি অবলম্বন করিয়াছ কেন? তাহারা শপথ করিয়া গিয়াছে; সুতরাং এটা এরূপ হইবে না (তাহারা ফিরিয়া আসিবে না) ॥৭॥

হে ভরতশ্রেষ্ঠ বৎস! পাণ্ডবেরা সকলেই সত্যবাদী। সুতরাং তাহারা কখনও তোমার পিতার বাক্য স্বীকার করিবে না ॥৮॥

[৫]…নিরম্বুর্নিরবগ্রহঃ—বা কা ব, নিরম্বুর্নিষ্পরিগ্রহঃ—নি।

অথবা তে গ্রহীষ্যন্তি পুনরেষ্যন্তি বা পুরম্।
নিরস্ত সময়ং সর্ব্বে পণোঽস্মাকং ভবিষ্যতি ॥৯॥
সর্ব্বে ভবামো মধ্যস্থা রাজ্ঞশ্ছন্দানুবর্ত্তিনঃ।
ছিদ্রং বহু প্রপশ্যন্তঃ পাণ্ডবানাং সুসংবৃতাঃ ॥১০॥

দুঃশাসন উবাচ।

এবমেতন্মহাপ্রাজ্ঞ! যথা বদসি মাতুল!।
নিত্যং হি মে কথয়তস্তব বুদ্ধির্হি রোচতে ॥১১॥

কর্ণ উবাচ।

কামমীক্ষামহে সর্ব্বে দুর্য্যোধন! তবেপ্সিতম্।
ঐকমত্যং হি নো রাজন্! সর্ব্বেষামেব লক্ষয়ে ॥১২॥

---

ভারতকৌমুদী

অথবেতি। সময়ং শপথম্, নিরস্ত পরিত্যজ্য। পণ ঈদৃগ্ ব্যবহারঃ ॥৯॥

অথ কোঽসৌ পণ ইত্যাহ সর্ব্ব ইতি। সর্ব্বে বয়ম্, রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য ছন্দানুবর্ত্তিনঃ অভিপ্রায়ানুসারিণঃ, সুসংবৃতা গুপ্তচেষ্টাশ্চ সন্তঃ, পাণ্ডবানাং বহু ছিদ্রং কর্ত্তব্যব্যতিক্রমম্, প্রপশ্যন্তোঽনুসন্দধানাঃ, মধ্যস্থা নিরপেক্ষা ভবামঃ। ছিদ্রং প্রাপ্যৈব তান্ নিগ্রহীষ্যাম ইতি ভাবঃ ॥১০॥

এবমিতি। মে মহ্যম্, কথয়তো যং কঞ্চিদ্বিষয়ং বদতস্তব বুদ্ধিরেব রোচতে ॥১১॥

কামমিতি। কামং যথেষ্টম্, ঈক্ষামহে পর্য্যালোচয়ামঃ। নঃ অস্মাকম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

ঋদ্ধিমতঃ ॥৬—৮॥ পণঃ কার্য্যাকার্য্যবিবেকলক্ষণো ব্যবহারঃ, অস্মাকমিতি পাণ্ডবানপি গৃহীত্বোক্তম্ ॥৯॥ ছিদ্রং সময়াতিক্রমদোষম্, বহু বহুলম্, প্রপশ্যন্তোঽন্যেঽপি সুসংবৃতাঃ

---

অথবা, তাহারা সকলেই যদি প্রতিজ্ঞাভঙ্গ করিয়া তোমার পিতার বাক্য স্বীকার করে, কিংবা পুনরায় হস্তিনানগরে আগমন করে, তবে আমাদের এইরূপ ব্যবহার হইবে ॥৯॥

আমরা সকলেই রাজার মতানুবর্ত্তী হইয়া, নিজেদের উদ্দেশ্য গোপন রাখিয়া, পাণ্ডবদের নানা ছিদ্র অন্বেষণ করিতে থাকিয়া, নিরক্ষেপ থাকিব' ॥১০॥

দুঃশাসন বলিল—'হে মহাপ্রাজ্ঞ মাতুল! আপনি যাহা বলিলেন, তাহাই সঙ্গত। আপনি যুক্তিসঙ্গত বলেন কি না, তাই আপনার বুদ্ধিটাই আমার সর্ব্বদা ভাল লাগে' ॥১১॥

কর্ণ কহিলেন—'দুর্য্যোধন! আমরা সকলেই তোমার অভীষ্ট বিষয় যথেষ্টরূপে পর্য্যালোচনা করিয়া থাকি এবং তাহাতে আমাদের সকলেরই এক মত দেখিতে পাই ॥১২॥

নাগমিষ্যন্তি তে ধীরা অকৃত্বা কালসংবিদম্।
আগমিষ্যন্তি চেন্মোহাৎ পুনর্দ্যূতেন তান্ জয় ॥১৩॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্তু কর্ণেন রাজা দুর্য্যোধনস্তদা।
নাতিহৃষ্টমনাঃ ক্ষিপ্রমভবৎ স পরাঙ্মুখঃ ॥১৪॥
উপলভ্য ততঃ কর্ণো বিবৃত্য নয়নে শুভে।
রোষাদ্দুঃশাসনঞ্চৈব সৌবলঞ্চ তমেব চ ॥১৫॥
উবাচ পরমক্রুদ্ধ উদ্যম্যাত্মানমাত্মনা।
অথো মম মতং যত্তু তন্নিবোধত ভূমিপাঃ! ॥১৬॥ (যুগ্মকম্)
প্রিয়ং সর্ব্বে করিষ্যামো রাজ্ঞঃ কিঙ্করপাণয়ঃ।
ন চাস্য শক্নুমঃ স্থাতুং প্রিয়ে সর্বে হৃতম্রিতাঃ ॥১৭॥

ভারতকৌমুদী

নেতি। অকৃত্বা অপরিপূর্য্য, কালসংবিদং দ্বাদশবর্ষবনবাসাদিপ্রতিজ্ঞাম্ ॥১৩॥

এবমিতি। নাতিহৃষ্টমানঃ, স্বাভিপ্রায়ানুরূপাকথনাৎ। পরাঙ্মুখঃ পরিবর্ত্তিতবদনঃ ॥১৪॥

উপেতি। উপলভ্য দুর্য্যোধনাভিপ্রায়ং বুদ্ধা। রোষাৎ রোষমভিনীয় বিবৃত্য বিস্ফার্য্য আত্মনা স্বয়মেব, আত্মানং স্বচিত্তম্, উদ্যম্য প্রোৎসাহ্যেব। পরমক্রুদ্ধ ইব ॥১৫—১৬॥

ভারতভাবদীপঃ

পাণ্ডবেভ্যো ধর্ম্মবদ্ভ্যো ভীতাঃ সন্তঃ নিলীয় স্থাস্যন্তীত্যর্থঃ ॥১০—১৩॥ নাতিহৃষ্টমনা পাণ্ডবানাং নিন্দায়াং সত্যামপি আগমনাসহিষ্ণুত্বাৎ কর্ণেন স্বপরাক্রমযোগ্যস্য বচনস্যানুক্তেশ্চ ॥১৪॥ উপলভ্য দুর্য্যোধনাশয়মিতি শেষঃ ॥১৫॥ উদ্যম্য উৎক্ষিপ্য, আত্মানং দেহম্ ॥১৬॥ বয়ং কিঙ্করাঃ পাণয় ইব কিঙ্করপাণয়ঃ পশ্যন্তশ্চারচক্ষুষেতিবৎ। কিং কুর্ম্ম ইতি কৃত্বা কৃতাঞ্জলিপাণয় ইতি প্রাঞ্চঃ। প্রিয়ং চিকীর্ষামো ন শক্নুমঃ, প্রিয়ে স্থাতুমিতি

বুদ্ধিমান্ পাণ্ডবেরা দ্বাদশবৎসর বনবাস এবং এক বৎসর অজ্ঞাতবাসের প্রতিজ্ঞা পূর্ণ না করিয়া আসিবে না; যদি মোহবশতঃ আইসে, তবে পুনরায় দ্যূতক্রীড়ায় তাহাদিগকে জয় করিবে' ॥১৩॥

বৈশম্পায়ন বলিলেন—কর্ণ এইরূপ বলিলে, তখন রাজা দুর্য্যোধন অনধিক সন্তুষ্ট হইয়া তৎক্ষণাৎ মুখ ফিরাইলেন ॥১৪॥

তাহার পর, কর্ণ দুর্য্যোধনের অভিপ্রায় বুঝিয়া, ক্রোধবশতই যেন সুন্দর নয়নযুগলকে বিস্ফারিত করিয়া, নিজেই নিজের চিত্তকে যেন উৎসাহিত করিয়া পরমক্রুদ্ধভাবে দুর্য্যোধন, দুঃশাসন ও শকুনিকে বলিলেন—'ক্ষত্রিয়গণ! আমার যাহা মত, তাহা আপনারা শ্রবণ করুন—॥১৫—১৬॥

[১৭] প্রিয়ং সর্ব্বেহস্য কুর্বীম…পি।

বয়স্তু শস্ত্রাণ্যাদায় রথানাস্থায় দংশিতাঃ ।
গচ্ছামঃ সহিতা হন্তুং পাণ্ডবান্ বনগোচরান্ ॥১৮॥
তেষু সর্ব্বেষু শান্তেষু গতেষ্ববিদিতাং গতিম্ ।
নির্বিবাদা ভবিষ্যন্তি ধার্ত্তরাষ্ট্রাস্তথা বয়ম্ ॥১৯॥
যাবদেব পরিদ্যূনা যাবচ্ছোকপরায়ণাঃ ।
যাবন্মিত্রবিহীনাশ্চ তাবচ্ছক্যা মতং মম ॥২০॥
তস্য তদ্বচনং শ্রুত্বা পূজয়ন্তঃ পুনঃ পুনঃ ।
বাঢ়মিত্যেব তে সর্ব্বে প্রত্যূচুঃ সূতজং তদা ॥২১॥
এবমুক্ত্বা সুসন্নদ্ধা রথৈঃ সর্ব্বে পৃথক্ পৃথক্ ।
নির্যযুঃ পাণ্ডবান্ হন্তুং সহিতাঃ কৃতনিশ্চয়াঃ ॥২২॥

ভারতকৌমুদী

প্রিয়মিতি। সর্ব্বে বয়ম্, কিঙ্করস্য ভৃত্যস্যেব পাণয়ো যেষাং তে কৃতাঞ্জলিমাত্রাঃ সন্ত ইত্যর্থঃ, রাজ্ঞো দুর্য্যোধনস্য প্রিয়ং করিষ্যামঃ ; কিন্তু অতন্ত্রিতা ধৃতরাষ্ট্রেণাস্বতন্ত্রীকৃতাঃ সর্ব্ব এব বয়ম্, অস্য প্রকৃতে প্রিয়ে স্থাতুং ন চ শক্নুমঃ, অতন্ত্রিতত্বাদেব ॥১৭॥

বয়মিতি। আস্থায় আরুহ্য, দংশিতাঃ কৃতসন্নাহাঃ। সহিতা মিলিতাঃ ॥১৮॥

তেম্বিতি। শান্তেষু নিবৃত্তেষু মৃতেম্বিত্যর্থঃ। অবিদিতাম্, তেষাং কর্ম্মাজ্ঞানাৎ ॥১৯॥

যাবদিতি। পরিদ্যূনাঃ সত্যবদ্ধত্বাৎ ত্যক্তবিজিগীষাঃ। শক্যা হন্তুমিতি শেষঃ ॥২০॥

তস্যেতি। বাঢ়ম্ এতদেব ধ্রুবম্। "অবশ্যংভৃশয়োর্বাঢ়ম্" ইতি হলায়ুধঃ ॥২১॥

এবমিতি। সুসন্নদ্ধাঃ কৃতযুদ্ধসজ্জাঃ। সহিতা মিলিতাঃ ॥২২॥

আমরা সকলেই ভৃত্যের ন্যায় কেবল কৃতাঞ্জলি হইয়া রাজার প্রিয়ানুষ্ঠান করিব, কিন্তু সকলেই পরাধীন বলিয়া উঁহার প্রকৃত প্রিয় বিষয়ে থাকিতে পারিব না, (ইহা উচিত নহে) ॥১৭॥

আমরা সকলে মিলিয়া, যুদ্ধসজ্জায় সজ্জিত হইয়া অস্ত্র-শস্ত্র লইয়া, রথে আরোহণ করিয়া, বনবাসী পাণ্ডবগণকে বধ করিতেই যাইব ॥১৮॥

তা'র পর, তাহারা সকলে মরিয়া অবিদিতস্থানে গমন করিলে, ধার্ত্তরাষ্ট্র-গণ এবং আমরা সকলেই নির্বিবাদ হইব ॥১৯॥

তাহারা যেপর্য্যন্ত জিগীষাশূন্য থাকিবে, যেপর্য্যন্ত শোকার্ত্ত রহিবে এবং যেপর্য্যন্ত সহায়বিহীন আছে, সেইপর্য্যন্তই তাহাদিগকে বধ করা যাইবে ; ইহাই আমার মত' ॥২০॥

কর্ণের সেই কথা শুনিয়া দুর্য্যোধনপ্রভৃতি সকলেই বার বার তাঁহার প্রশংসা করিয়া বলিলেন যে, 'ইহাই নিশ্চিত' ॥২১॥

(২২) এবমুক্তা সুসংরব্ধাঃ...বা ব কা।

তান্ প্রস্থিতান্ পরিজ্ঞায় কৃষ্ণদ্বৈপায়নঃ প্রভুঃ।
আজগাম বিশুদ্ধাত্মা দৃষ্ট্বা দিব্যেন চক্ষুষা ॥২৩॥
প্রতিষিধ্যাথ তান্ সর্ব্বান্ ভগবাল্লোঁকপূজিতঃ।
প্রজ্ঞাচক্ষুষমাসীনমুবাচাভ্যেত্য সত্বরঃ ॥২৪॥

ব্যাস উবাচ।

ধৃতরাষ্ট্র! মহাপ্রাজ্ঞ! নিবোধ বচনং মম।
বক্ষ্যামি ত্বাং কৌরবাণাং সর্ব্বেষাং হিতমুত্তমম্ ॥২৫॥
ন মে প্রিয়ং মহাবাহো! যদ্গতাঃ পাণ্ডবা বনে।
নিকৃত্যা নির্জ্জিতাশ্চৈব দুর্য্যোধনপুরোগমৈঃ ॥২৬॥
তে স্মরন্তঃ পরিক্লেশান্ বর্ষে পূর্ণে ত্রয়োদশে।
বিমোক্ষ্যন্তি বিষং ক্রুদ্ধাঃ কৌরবেয়েষু ভারত! ॥২৭॥

ভারতকৌমুদী

তানিতি। দিব্যেন চক্ষুষা ধ্যানেনেত্যর্থঃ, দৃষ্ট্বা জ্ঞাত্বা ॥২৩॥
প্রতীতি। তান্ দুর্য্যোধনাদীন্। ভগবান্ অণিমাদ্যৈশ্বর্য্যবান্ ব্যাসঃ ॥২৪॥
ধৃতেতি। নিবোধ শৃণু। সর্ব্বেষাং কৌরবাণাং পাণ্ডবধার্ত্তরাষ্ট্রাণামুভয়েষাম্ ॥২৫॥
নেতি। নিকৃত্যা শঠতয়া, "নিকৃতির্ব্ব্যসনে ক্ষেপে বদন্তি শঠশাঠ্যয়োঃ" ইতি বিশ্বঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

সম্বন্ধঃ, ধৃতরাষ্ট্রেণ নিরুদ্ধত্বাৎ ॥১৭॥ দংশিতাঃ সন্নদ্ধাঃ ॥১৮—১৯॥ পরিদ্যূনাঃ খিন্নাঃ বর্জ্জিতবিজিগীষা বা শক্যা জেতুমিতি শেষঃ ॥২০—২৫॥ নিকৃতা নির্জ্জিতাঃ ॥২৬॥ বিষমিব

এই কথা বলিয়া, তাঁহারা সকলে মিলিত হইয়া, পৃথক্ পৃথক্ রথে আরোহণ করিয়া, যুদ্ধে কৃতনিশ্চয় হইয়া, পাণ্ডবগণকে বধ করিবার জন্য নির্গত হইলেন ॥২২॥

তাঁহারা প্রস্থান করিয়াছেন ইহা জানিয়া প্রভাবশালী ও নির্ম্মলচিত্ত বেদব্যাস ধ্যানে ভাবী বিষয় দেখিতে পাইয়া আগমন করিলেন ॥২৩॥

তাহার পর, জগন্মাননীয় ও ঐশ্বর্য্যশালী বেদব্যাস তাঁহাদের সকলকে নিষেধ করিয়া, সত্বর আসিয়া উপবিষ্ট ধৃতরাষ্ট্রকে বলিলেন ॥২৪॥

বেদব্যাস বলিলেন—'মহাপ্রাজ্ঞ! ধৃতরাষ্ট্র! আমার কথা শ্রবণ কর; আমি কৌরবদের সকলেরই বিশেষ হিতের কথা তোমাকে বলিব ॥২৫॥

দুর্য্যোধনপ্রভৃতি শঠতাপূর্ব্বক পাণ্ডবগণকে জয় করিয়াছে, এই অবস্থায় তাহারা যে বনে গিয়াছে, তাহা আমার প্রীতিকর হয় নাই ॥২৬॥

[২৪]···উবাচাভ্যেত্য সত্বরম্, বা ব কা। ইতঃ পরম্ '···সপ্তমোঽধ্যায়ঃ' বা ব কা, 'নবমোঽধ্যায়ঃ' পি। [২৬]···যদ্গতাঃ পাণ্ডবা বনম্···নিকৃত্যা নিকৃতাশ্চৈব বা ব কা, নি।

তদয়ং কিন্নু পাপাত্মা তব পুত্রঃ সুমন্দধীঃ।
পাণ্ডবান্ নিত্যসংক্রুদ্ধো রাজ্যহেতোর্জিঘাংসতি ॥২৮॥
বার্য্যতাং সাধ্বয়ং মূঢ়ঃ শমং গচ্ছতু তে সুতঃ।
বনস্থাংস্তানয়ং হন্তুমিচ্ছন্ প্রাণান্ বিমোক্ষ্যতি ॥২৯॥
যথা হি বিদুরঃ প্রাজ্ঞো যথা ভীষ্মো যথা বয়ম্।
যথা কৃপশ্চ দ্রোণশ্চ তথা সাধুর্ভবানপি ॥৩০॥
বিগ্রহো হি মহাপ্রাজ্ঞ! স্বজনেন বিগর্হিতঃ।
অধর্ম্ম্যমযশস্যঞ্চ মা রাজন্! প্রতিপদ্যতাম্ ॥৩১॥
সমীক্ষা যাদৃশী হ্যস্য পাণ্ডবান্ প্রতি ভারত!।
উপেক্ষ্যমাণা সা রাজন্! মহান্তমনয়ং সৃজেৎ ॥৩২॥

ভারতকৌমুদী

ত ইতি। তে পাণ্ডবাঃ। বিষং সর্পা বিষমিব দুঃসহং ক্রোধম্ ॥২৭॥
তদিতি। সুমন্দধীরতীবাল্পবুদ্ধিঃ। জিঘাংসতি হন্তুমিচ্ছতি ॥২৮॥
বার্য্যতামিতি। সাধু সম্যক্। শমং শান্তিম্। তান্ পাণ্ডবান্ ॥২৯॥
যথেতি। সাধুর্নির্দোষঃ, পাণ্ডবনিগ্রহে নিস্পৃহত্বাদিত্যাশয়ঃ ॥৩০॥
বিগ্রহ ইতি। অধর্ম্ম্যমযশস্যঞ্চ তং বিগ্রহম্, মা প্রতিপদ্যতাং ভবান্ ন কুরুতাম্ ॥৩১॥
সমীক্ষেতি। সমীক্ষা শত্রুত্বেন পর্য্যালোচনা, অস্য দুর্য্যোধনস্য। ত্বয়া উপেক্ষ্যমাণা ॥৩২॥

ভারতভাবদীপঃ

বিষং শস্ত্রম্ ॥২৭—২৯॥ ভবানপি অস্তীতি শেষঃ ॥৩০॥ স্বজনেন সার্দ্ধং বিগ্রহং মা প্রতিপদ্যতাং ভবান্ মাগাদিত্যর্থঃ ॥৩১॥ সমীক্ষা বিচারপূর্ব্বিকা বুদ্ধিঃ ॥৩২॥ অথবেতি। ভীমাদি-

কারণ, ত্রয়োদশ বৎসর পূর্ণ হইলে তাহারা সর্ব্বপ্রকার এই ক্লেশ স্মরণ করিয়া ক্রুদ্ধ হইয়া আসিয়া কৌরবগণের উপরে বিষ উদ্গার করিবে ॥২৭॥

অতএব পাপমতি ও অত্যন্ত অল্পবুদ্ধি তোমার এই পুত্র রাজ্যের জন্য সর্ব্বদা ক্রুদ্ধ হইয়া পাণ্ডবগণকে কেন বিনাশ করিবার ইচ্ছা করিতেছে? ॥২৮॥

এই মূর্খটাকে ভাল করিয়া বারণ কর, তোমার ঐ পুত্র শান্তিলাভ করুক। না হইলে এই দুর্য্যোধন বনবাসী পাণ্ডবগণকে বধ করিবার ইচ্ছা করিয়া যাইয়া নিজেই প্রাণত্যাগ করিবে ॥২৯॥

বুদ্ধিমান্ বিদুর, ভীষ্ম, দ্রোণ, কৃপ এবং আমরা এ বিষয়ে (পাণ্ডবগণের নির্যাতনবিষয়ে) যেমন নির্দোষ, তুমিও সেইরূপই নির্দোষ ॥৩০॥

হে মহাপ্রাজ্ঞ রাজা। স্বজনের সহিত বিবাদ করা অত্যন্ত নিন্দিত। অতএব তুমি সেই পাপজনক ও নিন্দাজনক কার্য্য করিও না ॥৩১॥

[৩১]···মা রাজন্। প্রতিপদ্যথাঃ, পি কা। [৩২]···মহান্তমনয়ং স্পৃশেৎ, বা ব কা।

অথবায়ং সুমন্দাত্মা বনং গচ্ছতু তে সুতঃ।
পাণ্ডবৈঃ সহিতো রাজন্! এক এবাসহায়বান্ ॥৩৩॥
ততঃ সংসর্গজঃ স্নেহঃ পুত্ত্রস্য তব পাণ্ডবৈঃ।
যদি স্যাৎ কৃতকার্য্যোঽস্য ভবেস্ত্বং মনুজেশ্বর! ॥৩৪॥
অথবা জায়মানস্য যচ্ছীলমুপজায়তে।
শ্রূয়তে তন্মহারাজ! নাম্রতস্যাপসর্পতি ॥৩৫॥
কথং বা মন্যতে ভীষ্মো দ্রোণো বা বিদুরোঽপি বা।
ভবান্ বাত্র ক্ষমং কার্য্যং পুরা যোঽর্থোঽভিবর্দ্ধতে ॥৩৬॥

ভারতকৌমুদী

অথবেতি। অয়ং দুর্য্যোধনঃ। অসহায়বান্ অপরসহচররহিতঃ ॥৩৩॥
তেন কিং ফলমিত্যাহ তত ইতি। কৃতকার্য্যঃ, পাণ্ডবৈঃ সহ বৈরাপগমাৎ ॥৩৪॥
উক্তে বৈমত্যাৎ পক্ষান্তরমাহ অথবেতি। অম্রতস্য জীবতঃ, নাপসর্পতি ন গচ্ছতি ॥৩৫॥
কথমিতি। অত্র বৈরনিবর্ত্তনে, ক্ষমমুচিতম্। পুরা পরবর্ত্তিনি কালে, যোঽর্থঃ যদ্বৈরম্ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

বন্ধনে সহবাসাৎ তব পুত্রস্য যুধিষ্ঠিরেণ স্নেহশ্চেৎ ত্বং কৃতকৃত্যো ভবিষ্যসীত্যর্থঃ ॥৩৩—৩৪॥
এতদপি দুর্ঘটমিত্যাহ অথবেতি। ন মৃতস্যাপি সর্পতীতি পাঠে সহজো দোষো জন্মান্তরেঽপ্যনুবর্ত্তত ইত্যর্থঃ ॥৩৫॥ অত্র যৎ ক্ষমম্ উচিতং তৎ পুরা কার্য্যম্, অন্যথা বো যুষ্মাকমর্থঃ প্রয়োজনমভিবর্দ্ধতে নশ্যতি। নিবর্ত্তত ইতি পাঠেঽপি স এবার্থঃ। অতিবর্ত্ততে ইতি

হে ভরতনন্দন রাজা! পাণ্ডবগণের প্রতি দুর্য্যোধনের যেরূপ বিদ্বেষবুদ্ধি জন্মিয়াছে, তাহাতে তুমি যদি উপেক্ষা কর, তবে সেই বিদ্বেষবুদ্ধি গুরুতর অন্যায়ের সৃষ্টি করিবে ॥৩২॥

অথবা রাজা! তোমার এই দুর্ম্মতি পুত্র সহায়শূন্য হইয়া একাকীই বনে গমন করুক এবং পাণ্ডবদের সহিত বাস করুক ॥৩৩॥

তাহাতে পাণ্ডবদের সহিত সংসর্গনিবন্ধন তোমার পুত্ত্রের যদি তাহাদের প্রতি স্নেহ জন্মে, তাহা হইলে তুমি কৃতকার্য্য হইবে ॥৩৪॥

অথবা মহারাজ! জন্মিবামাত্র মানুষের যে স্বভাব জন্মে, শুনিতে পাই—তাহা নাকি না মরিলে যায় না ॥৩৫॥

পাণ্ডবদের উপরে দুর্য্যোধনের এই বৈরভাবনিবৃত্তির বিষয়ে ভীষ্ম, দ্রোণ, বিদুর এবং তুমি কি উপযুক্ত উপায় মনে কর, যে বৈরভাব ভবিষ্যতে আরও বৃদ্ধি পাইবে' ॥৩৬॥

[৩৬]···পুরা যোঽর্থো নিবর্ত্ততে, বা ব কা; পুরা যোঽর্থোঽভিবর্ত্ততে, পি। ইতঃ পরম্ '···অষ্টমোঽধ্যায়ঃ' বা ব কা; 'দশমোঽধ্যায়ঃ' পি।

ধৃতরাষ্ট্র উবাচ।

ভগবন্! নাহমপ্যেতদ্রোচয়ে দ্যূতসম্ভবম্।
মন্যে তদ্বিধিনাক্রম্য কারিতোঽস্মীতি বৈ মুনে! ॥৩৭॥
নৈতদ্রোচয়তে ভীষ্মো ন দ্রোণো বিদুরো ন চ।
গান্ধারী নেচ্ছতি দ্যূতং তচ্চ মোহাৎ প্রবর্ত্তিতম্ ॥৩৮॥
পরিত্যক্তুং ন শক্নোমি দুর্য্যোধনমচেতনম্।
পুত্রস্নেহেন ভগবন্! জানন্নপি প্রিয়ব্রত! ॥৩৯॥

ব্যাস উবাচ।

বৈচিত্রবীর্য্য! নৃপতে! সত্যমাহ যথা ভবান্।
দৃঢ়ং বিদ্মঃ পরং পুত্রং পরং পুত্রান্ন বিদ্যতে ॥৪০॥
ইন্দ্রোঽপ্যশ্রুনিপাতেন সুরভ্যা প্রতিবোধিতঃ।
অন্যৈঃ সমৃদ্ধৈরপ্যর্থৈর্ন সুতাম্মন্যতে পরম্ ॥৪১॥

ভারতকৌমুদী

ভগবন্নিতি। দ্যূতসম্ভবং দ্যূতক্রীড়োৎপত্তিম্। অলমত্বেঽপি ভয়মিত্যাদিবদত্র ক্লীবত্বম্ ॥৩৭॥
নেতি। গান্ধারী নেচ্ছতীতি সভাপর্ব্বণি তন্নিষেধাদবগন্তব্যম্ ॥৩৮॥
পরীতি। প্রিয়ং লোকপ্রীতিকরং ব্রতং ব্যবহারনিয়মো যস্য তৎসম্বোধনম্ ॥৩৯॥
বৈচিত্রেতি। বিদ্মো বয়ং জানীমঃ। পরমুত্তমম্, "দূরানাত্মোত্তমাঃ পরাঃ" ইত্যমরঃ ॥৪০॥

ভারতভাবদীপঃ

পাঠে বো যুষ্মানর্থোঽতিক্রামতি অতীত্য গচ্ছতীত্যর্থঃ ॥৩৬॥ ভগবন্নিতি ॥৩৭—৩৯॥ পরং শত্রুং শোকহেতুত্বাৎ, পরং শ্রেষ্ঠং প্রীতিহেতুত্বাৎ, "ন কুপুত্রাৎ পরঃ শত্রুর্ন সৎপুত্রাৎ পরঃ

ধৃতরাষ্ট্র কহিলেন—'ভগবন্! আমারও এ ইচ্ছা ছিল না যে, দ্যূতক্রীড়া হয়। সুতরাং আমি মনে করি যে, দৈবই আমাকে টানিয়া নিয়া তাহা করাইয়াছে ॥৩৭॥

তা'র পর ভীষ্ম, দ্রোণ বা বিদুরেরও দ্যূতক্রীড়ার অভিপ্রায় ছিল না, গান্ধারীও দ্যূতক্রীড়ার ইচ্ছা করেন নাই; তথাপি মোহবশতই তাহা ঘটাইয়াছিলাম ॥৩৮॥

ভগবন্ প্রিয়ব্রত! আমি দুর্য্যোধনকে চিনিতে পারিয়াও পুত্রস্নেহবশতই ঐ নির্ব্বোধকে পরিত্যাগ করিতে পারিতেছি না' ॥৩৯॥

বেদব্যাস বলিলেন—'বিচিত্রবীর্য্যনন্দন রাজা! তুমি সত্য কথা বলিয়াছ। আমরাও দৃঢ়রূপে জানি যে, পুত্রই উত্তম, পুত্র অপেক্ষা কোন বস্তুই উত্তম নাই ॥৪০॥

[৪০]...দৃঢ়ং বিদ্মঃ পরং পুত্রম্,...পি।

অত্র তে কীর্ত্তয়িষ্যামি মহদাখ্যানমুত্তমম্।
সুরভ্যাশ্চৈব সংবাদমিন্দ্রস্য চ বিশাংপতে! ॥৪২॥
ত্রিপিষ্টপগতা রাজন্! সুরভী প্রারুদৎ কিল।
গবাং মাতা পুরা তাত! তামিন্দ্রোঽন্বকৃপায়ত ॥৪৩॥

ইন্দ্র উবাচ।

কিমিদং রোদিষি শুভে! কচ্চিৎ ক্ষেমং দিবৌকসাম্।
মনুষ্যেষ্বথ নাগেষু নৈতদল্পং ভবিষ্যতি ॥৪৪॥

সুরভ্যুবাচ। *

বিনিপাতো ন তে কশ্চিদ্দৃশ্যতে ত্রিদশাধিপ!।
অহন্তু পুত্রং শোচামি তেন রোদিমি কৌশিক! ॥৪৫॥

---

ভারতকৌমুদী

ইন্দ্র ইতি। ইন্দ্রোঽপি, সুরভ্যা গোমাতুঃ, অশ্রুনিপাতেন, এতৎ প্রতিবোধিতো জ্ঞাপিতঃ, যৎ, সমৃদ্ধৈরপি অন্যৈরর্থৈঃ, লোকঃ সুতাৎ পরম্ উত্তমং ন কিঞ্চিন্মন্যতে ॥৪১॥

অত্রেতি। সুরভ্যা গোমাতুঃ। হে বিশাংপতে! প্রজানাং নাথ! ॥৪২॥

ত্রীতি। ত্রিপিষ্টপগতা স্বর্গস্থিতা। তাং সুরভীম্ অনু লক্ষ্যীকৃত্য, কৃপাস্যাস্তীতি কৃপঃ, অর্শ আদিত্বাদৎ কৃপ ইবাচরৎ অকৃপায়ত অন্বকম্পিতবান্ ॥৪৩॥

কিমিতি। মনুষ্যেষু নাগেষু চ ক্ষেমং কচ্চিদিতি সম্বন্ধঃ। এতদ্রোদনকারণম্ ॥৪৪॥

বিনীতি। বিনিপাতো বিপৎ, তে তব প্রজাসু মধ্যে। হে কৌশিক ইন্দ্র! ॥৪৫॥

ভারতভাবদীপঃ

সখা" ইত্যুক্তেঃ ॥৪০॥ সুরভ্যা দেবধেন্বা, অন্যৈরন্নবস্ত্রাদিভির্হেতুভিঃ, পরং শ্রেষ্ঠং স্থানং ন বিদ্যতে অপি তু পুত্রাদেব। তথাচ শ্রুতিঃ—"অন্নং হ প্রাণ্যং শরণং হ বাসো রূপং হিরণ্যং পশবো বিবাহাঃ। সখা হ জায়া কৃপণং হ দুহিতা জ্যোতির্হ পুত্রঃ পরমে ব্যোমন্" ইতি ॥৪১॥ অত্র পুত্রস্য শোকহেতুত্বেঽর্থে ॥৪২॥ অন্বকৃপায়ত অনুকম্পিতবান্ ॥৪৩—৪৪॥ কৌশিক!

---

সুরভীর অশ্রুপাত ইন্দ্রকেও বুঝাইয়া দিয়াছিল যে, প্রাণিগণ অন্যান্য প্রচুর বস্তুকেও পুত্র অপেক্ষা উত্তম মনে করে না ॥৪১॥

রাজা! এ বিষয়ে সুরভী ও ইন্দ্রের সংবাদরূপ একটা উত্তম ও বৃহৎ উপাখ্যান তোমার নিকট বলিতেছি—॥৪২॥

রাজা! বৎস! পূর্ব্বকালে একদা স্বর্গস্থিতা গোমাতা সুরভী রোদন করিতেছিলেন, তাঁহাকে দেখিয়া ইন্দ্রের দয়া জন্মিয়াছিল ॥৪৩॥

ইন্দ্র বলিলেন—'কল্যাণি! তুমি এ রোদন করিতেছ কেন? দেবতা, মনুষ্য ও নাগদিগের মঙ্গল ত? তোমার এ রোদনের কারণ অল্প হইবে না।' ॥৪৪॥

---

(৪২) অত্র তে বর্ত্তয়িষ্যামি··· পি। * সুরভিরুবাচ, বা ব কা নি।

পশ্যৈনং কর্ষকং ক্ষুদ্রং দুর্ব্বলং মম পুত্রকম্ ।
প্রতোদেনাভিনিঘ্নন্তং লাঙ্গলেন চ পীড়িতম্ ॥৪৬॥
বিষীদমানং সোৎকণ্ঠং বধ্যমানং সুরাধিপ ! ।
কৃপাবিষ্টাস্মি দেবেন্দ্র ! মনশ্চোদ্বিজতে মম ॥৪৭॥
একস্তত্র বলোপেতো ধুরমুদ্বহতেঽধিকাম্ ।
অপরোঽপ্যবলপ্রাণঃ কৃশো ধমনিসন্ততঃ ।
কৃচ্ছ্রাদুদ্বহতে ভারং তং বৈ শোচামি বাসব ! ॥৪৮॥
বধ্যমানঃ প্রতোদেন তুদ্যমানঃ পুনঃ পুনঃ ।
নৈব শক্নোতি তং ভারমুদ্বোঢ়ুং পশ্য বাসব ! ॥৪৯॥

---

ভারতকৌমুদী

পশ্যেতি। হে ইন্দ্র! ক্ষুদ্রং দুর্বলং লাঙ্গলেন পীড়িতঞ্চ মম পুত্রকং বৃষম্, প্রতোদেন তাড়নদণ্ডেন, অভিনিঘ্নন্তং সর্বতঃ প্রহরন্তম্, এনং কর্ষকং কৃষকং পশ্য ॥৪৬॥

বিষীদেতি। বধ্যমানং তাড্যমানং মমৈনং পুত্রকং প্রতি, কৃপাবিষ্টাস্মি ॥৪৭॥

এক ইতি। ধুরং ভারম্। ধমনিসন্ততঃ শিরাব্যাপ্তদেহঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৮॥

বধ্যেতি। বধ্যমানঃ প্রহ্রিয়মাণঃ, তুদ্যমানো ব্যথ্যমানঃ। বাসব! হে ইন্দ্র! ॥৪৯॥

ভারতভাবদীপঃ

হে ইন্দ্র! ॥৪৫॥ প্রতোদেন তীক্ষ্ণাগ্রলোহবতা দণ্ডেন ॥৪৬—৪৭॥ ধুরং ভারম্, ধমনিসন্ততঃ শিরাভির্ব্যাপ্তঃ নির্মাংস ইত্যর্থঃ ॥৪৮॥ বধো দণ্ডাঘাতেন, তুদ্যমানঃ প্রতোদেন ॥৪৯॥

---

সুরভী কহিলেন—'দেবরাজ! আপনার প্রজাদের মধ্যে কোন বিপদ দেখিতেছি না; তবে ইন্দ্র! আমি আমার পুত্রের কষ্ট দেখিয়া শোক করিতেছি এবং তাহাতেই রোদন করিতেছি ॥৪৫॥

দেবরাজ! দেখুন—আমার ঐ ক্ষুদ্র ও দুর্ব্বল পুত্রটী একে লাঙ্গলপীড়িত, তাহাতে আবার ঐ কৃষকবেটা চাবুক দিয়া উহাকেই আঘাত করিতেছে ॥৪৬॥

দেবরাজ! কৃষকবেটা উহাকে প্রহার করিতেছে, তাহাতে—ও বিষণ্ণ এবং উৎকণ্ঠিত হইয়াছে। সুতরাং উহার প্রতি আমার কৃপা জন্মিয়াছে এবং মন উদ্বিগ্ন হইয়াছে ॥৪৭॥

উহাদের মধ্যে একটী বলবান্ বৃষ অধিক ভার বহন করিতেছে এবং অপরটী দুর্বল, কৃশ ও শিরাব্যাপ্ত হইয়াও কষ্টে ভার বহন করিতেছে। তাই উহাকে লক্ষ্য করিয়াই আমি শোক করিতেছি ॥৪৮॥

দেবরাজ! দেখুন—কৃষকবেটা চাবুক দিয়া আঘাত করিতেছে এবং বার বার ব্যথা দিতেছে; তথাপি—ও ভার বহন করিতে সমর্থ হইতেছে না ॥৪৯॥

ততোঽহং তস্য শোকার্ত্তা বিরৌমি ভৃশদুঃখিতা।
অশ্রূণ্যাবর্ত্তয়ন্তী চ নেত্রাভ্যাং করুণাবতী ॥৫০॥
ইন্দ্র উবাচ। *
তব পুত্রসহস্রেষু পীড্যমানেষু শোভনে!।
কিং কৃপায়িতমস্ত্যত্র পুত্র একত্র হন্যতি ॥৫১॥
সুরভ্যুবাচ।
যদি পুত্রসহস্রাণি সর্ব্বত্র সমতৈব মে।
দীনস্য তু সতঃ শক্র! পুত্রস্যাভ্যধিকা কৃপা ॥৫২॥
ব্যাস উবাচ।
তদিন্দ্রঃ সুরভীবাক্যং নিশম্য ভৃশদুঃখিতঃ।
জীবিতেনাপি কৌরব্য! মেনেঽভ্যধিকমাত্মজম্ ॥৫৩॥

---

ভারতকৌমুদী

তত ইতি। আবর্ত্তয়ন্তী আবৃত্ত্যা পৌনঃপুন্যেন পাতয়ন্তী, করুণাবতী দয়াবতী ॥৫০॥

তবেতি। হে শোভনে! তব পুত্রসহস্রেষু কৃষকৈরেবং পীড্যমানেষু সংস্বপি, অত্রাস্মিন্ একত্র একস্মিন্ পুত্রে, হন্যতি হন্যমানে সতি, কিং কৃপায়িতং কৃপা, অস্তি বর্ত্ততে ॥৫১॥

যদীতি। পুত্রসহস্রাণি যদি বিদ্যন্তে, তথাপি সর্ব্বত্র তেষু সর্বেষু পুত্রেষু ॥৫২॥

তদিতি। জীবিতেনাপি নিজজীবনাদপীত্যর্থঃ। অভ্যধিকম্ অধিককৃপাস্পদম্ ॥৫৩॥

ভারতভাবদীপঃ

কৃপায়িতবতী কৃপাং কৃতবতী। পাঠান্তরে কৃপায়িতং কৃপৈব হন্যতি হন্যমানে, পুত্র একো হি হন্যতে ইতি পাঠে বহুষু পুত্রেষু হি প্রসিদ্ধম্ একঃ কশ্চিদ্ধন্যত এবেত্যর্থঃ ॥৫০—৫৩॥

---

তাহাতেই আমি উহার জন্য শোকার্ত্ত এবং অত্যন্তদুঃখিত হইয়া, দয়ার্দ্র-হৃদয়ে নয়নযুগলদ্বারা বার বার অশ্রুপাত করিতে থাকিয়া রোদন করিতেছি ॥৫০॥

ইন্দ্র বলিলেন—'শোভনে! তোমার সহস্র সহস্র পুত্রই ত কৃষকপ্রভৃতি-কর্ত্তৃক পীড়িত হইতেছে, তবে এই একটী পুত্র পীড়িত হইতেছে বলিয়া উহার উপরে এত দয়া করিতেছ কেন?' ॥৫১॥

সুরভী বলিলেন—'দেবরাজ! আমার বহুসহস্র পুত্র থাকিলেও তাহাদের সকলের উপরেই আমার সমান ভাব রহিয়াছে; কিন্তু তাহাদের মধ্যে দুর্বলের উপরেই আমার অধিক দয়া হইয়া থাকে' ॥৫২॥

বেদব্যাস বলিলেন—'ধৃতরাষ্ট্র! ইন্দ্র সেই সুরভীর বাক্য শুনিয়া অত্যন্ত-দুঃখিত হইয়া জীবন অপেক্ষাও পুত্রকে অধিক মনে করিলেন ॥৫৩॥

---

(৫০)···নেত্রাভ্যাং করুণায়তী, বা ব কা নি। * শক্র উবাচ, বা ব কা নি।

(৫১)···পুত্র একত্র দহ্যতি, পি।

প্রববর্ষ চ তত্রৈব সহসা তোয়মুল্বণম্ ।
কর্ষকস্যাচরদ্বিঘ্নং ভগবান্ পাকশাসনঃ ॥৫৪॥
তদ্‌যথা সুরভী প্রাহ সমমেবাস্তু তে তথা ।
সুতেষু রাজন্ ! সর্ব্বেষু হীনেষ্বভ্যধিকা কৃপা ॥৫৫॥
যাদৃশো মে সুতঃ পাণ্ডুস্তাদৃশো মেঽসি পুত্রক ! ।
বিদুরশ্চ মহাপ্রাজ্ঞঃ স্নেহাদেতদ্‌ব্রবীম্যহম্ ॥৫৬॥
চিরায় তব পুত্রাণাং শতমেকশ্চ ভারত ! ।
পাণ্ডোঃ পঞ্চৈব লক্ষ্যন্তে তেঽপি মন্দাঃ সুদুঃখিতাঃ ॥৫৭॥
কথং জীবেয়ুরত্যন্তং কথং বর্দ্ধেয়ুরিত্যপি ।
ইতি দীনেষু পার্থেষু মনো মে পরিতপ্যতে ॥৫৮॥

---

ভারতকৌমুদী

প্রেতি। প্রববর্ষ মেঘদ্বারা। উল্বণং প্রবলম্। কর্ষকস্য পূর্ব্বোক্তকৃষকস্য ॥৫৪॥

তদিতি। সমং তুল্যং কৃপাদিকম্। হীনেষু দুর্ব্বলেষু ॥৫৫॥

যাদৃশ ইতি। এতৎ পূর্ব্বোক্তং বাক্যং পাণ্ডবৈঃ সহ যথা তে বৈরং ন স্যাত্তথাক্য-মিত্যর্থঃ ॥৫৬॥

চিরায়েতি। একশ্চ পুত্রঃ। মন্দা অপটবঃ শঠতাচরণে অনিপুণা ইত্যর্থঃ। "মূঢ়াল্প-পটুনির্ভাগ্যা মন্দাঃ স্যুঃ" ইত্যমরঃ। চিরায় সুদুঃখিতাঃ শৈশব এব পিত্রাদিশূন্যত্বাৎ ॥৫৭॥

কথমিতি। অত্যন্তং বর্দ্ধেয়ুঃ উন্নতিং লভেরন্। পার্থেষু পাণ্ডবেষু ॥৫৮॥

ভারতভাবদীপঃ

উল্বণমুৎকটম্ ॥৫৪—৫৬॥ মন্দাস্তৎপুত্রবৎ কপটানভিজ্ঞাঃ ॥৫৭—৫৯॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টমোঽধ্যায়ঃ ॥৮॥

---

এবং ভগবান্ ইন্দ্র তৎক্ষণাৎ সেই স্থানেই প্রবলবেগে বারি বর্ষণ করিয়া সেই কৃষকের কার্য্যে বিঘ্ন উৎপাদন করিলেন ॥৫৪॥

অতএব রাজা ! সুরভী যেমন বলিয়াছিলেন, তেমনই তোমারও সকল পুত্রের উপরে সমান ভাবই থাক এবং দুর্ব্বলের উপরে অধিক দয়া হউক ॥৫৫॥

পুত্র ! আমার নিকট পাণ্ডু যেমন ছিল, তুমি এবং মহাপ্রাজ্ঞ বিদুরও তেমনই রহিয়াছ। সুতরাং আমি স্নেহবশতই এই কথা বলিতেছি ॥৫৬॥

ভরতনন্দন ! তোমার একশত একটী পুত্র, আর পাণ্ডুর পাঁচটী মাত্র পুত্র ; তাহাদিগকেও চিরদিনই শঠতায় অনিপুণ এবং অতিদুঃখিত দেখা যাইতেছে ॥৫৭॥

সেই পাণ্ডবেরা কি করিয়া বাঁচিবে এবং কি করিয়াই বা বিশেষ উন্নতি

যদি পার্থিব! কৌরব্যান্ জীবমানানিহেচ্ছসি।
দুর্য্যোধনস্তব সুতঃ শমং গচ্ছতু পাণ্ডবৈঃ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং সুরভ্যুপাখ্যানং নাম অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:(:):———

## নবমোঽধ্যায়ঃ

———:(::):———

ধৃতরাষ্ট্র উবাচ।

এবমেতন্মহাপ্রাজ্ঞ! যথা বদসি নো মুনে!।
অহঞ্চৈব বিজানামি সর্ব্বে চেমে নরাধিপাঃ ॥১॥
ভবাংশ্চ মন্যতে সাধু যৎ কুরূণাং মহোদয়ম্।
তদেব বিদুরোঽপ্যাহ ভীষ্মো দ্রোণশ্চ মাং মুনে! ॥২॥

ভারতকৌমুদী

যদীতি। জীবমানান্ জীবতঃ। শমং শান্তিম্ অবৈরম্। পাণ্ডবৈঃ সহ ॥৫৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং অষ্টমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

এবমিতি। নঃ অস্মান্। বিজানামি, এবমেতদিতি সম্বন্ধঃ। নরাধিপাশ্চ বিজানন্তি ॥১॥

ভবানিতি। মহান্ উদয় উন্নতির্যস্মাৎ তৎ পাণ্ডবৈঃ সহ শান্তিরূপং কার্য্যমিত্যর্থঃ ॥২॥

লাভ করিবে, দীন পাণ্ডবগণের বিষয়ে এই চিন্তাতেই আমার মন সর্ব্বদা পরিতপ্ত হইতেছে ॥৫৮॥

রাজা! তুমি যদি কৌরবগণের জীবিত থাকা ইচ্ছা কর, তবে তোমার পুত্র দুর্য্যোধন পাণ্ডবগণের সহিত বৈরভাবের নিবৃত্তি করুক' ॥৫৯॥

———:০:———

ধৃতরাষ্ট্র বলিলেন—'হে মহাপ্রাজ্ঞ মুনি! আপনি আমাদের নিকট যাহা বলিলেন, তাহা সত্য; তাহা আমিও জানি, এই সকল রাজারাও জানেন ॥১॥

মহর্ষি! আপনি যে কার্য্যটাকে কৌরবগণের বিশেষ উন্নতির কারণ বলিয়া মনে করেন, তাহার কথা বিদুর, ভীষ্ম এবং দ্রোণও আমাকে বলিয়াছেন ॥২॥

* '…নবমোঽধ্যায়ঃ, বা ব কা নি; একাদশোঽধ্যায়ঃ' পি।

যদি ত্বহমনুগ্রাহ্যঃ কৌরবেষু দয়া যদি।
অনুশাধি দুরাত্মানং পুত্রং দুর্য্যোধনং মম ॥৩॥
ব্যাস উবাচ।
অয়মায়াতি বৈ রাজন্! মৈত্রেয়ো ভগবানৃষিঃ।
অন্বিষ্য পাণ্ডবান্ ভ্রাতৃনিহৈবাস্মদ্দিদৃক্ষয়া ॥৪॥
এষ দুর্য্যোধনং পুত্রং তব রাজন্! মহানৃষিঃ।
অনুশাস্তা যথান্যায়ং শমায়াস্য কুলস্য চ ॥৫॥
ব্রূয়াদ্‌যদেষ কৌরব্য! তৎ কার্য্যমবিশঙ্কয়া।
অক্রিয়ায়াস্তু কার্য্যস্য পুত্রন্তে শপ্স্যতে রুষা ॥৬॥
বৈশম্পায়ন উবাচ।
এবমুক্ত্বা যযৌ ব্যাসো মৈত্রেয়ঃ প্রত্যদৃশ্যত।
পূজয়া প্রতিজগ্রাহ সপুত্রস্তং নরাধিপঃ ॥৭॥

---

ভারতকৌমুদী

যদীতি। অনুগ্রাহ্যঃ, ত্বয়েতি শেষঃ। অনুশাধি উপদিশ ॥৩॥
অয়মিতি। অন্বিষ্য অন্বেষণপূর্ব্বকং দৃষ্ট্বা। অস্মাকং দিদৃক্ষয়া দ্রষ্টুমিচ্ছয়া ॥৪॥
এষ ইতি। অনুশাস্তা উপদেক্ষ্যতি। শমায় শান্তিস্থাপনায় ॥৫॥
ব্রূয়াদিতি। অক্রিয়ায়াম্ উপদিষ্টস্য কার্য্যস্য অকরণে। শপ্স্যতে শাপং দাস্যতি ॥৬॥
এবমিতি। প্রত্যদৃশ্যত তত্রত্যলোকৈরিতি শেষঃ। নরাধিপো ধৃতরাষ্ট্রঃ ॥৭॥

ভারতভাবদীপঃ

এবমিতি। বিনাশকালে সাধূনপি মূঢ়া অবজানন্তীত্যধ্যায়তাৎপর্য্যম্ ॥১—৩॥ অন্বিষ্য অবেক্ষ্য, ভ্রাতৃন্ পঞ্চেতি শেষঃ ॥৪॥ অনুশাস্তা অনুশাসিষ্যতি ॥৫॥ অক্রিয়ায়ামকরণে,

---

আমি যদি আপনার অনুগ্রহের পাত্র হই এবং কৌরবগণের প্রতি আপনার যদি দয়া থাকে, তাহা হইলে আপনি আমার পুত্র দুরাত্মা দুর্য্যোধনকে উপদেশ দিন’ ॥৩॥

বেদব্যাস কহিলেন—‘রাজা! ভগবান্ মৈত্রেয়মুনি পাণ্ডবগণের সহিত সাক্ষাৎ করিয়া আমার সহিত সাক্ষাৎ করিবার ইচ্ছায় এই খানেই এই আসিতেছেন ॥৪॥

রাজা! এই মহর্ষিই কুরুকুলের শান্তির জন্য তোমার পুত্র দুর্য্যোধনকে যথোচিত উপদেশ দিবেন ॥৫॥

কুরুনন্দন! ইনি যাহা বলিবেন, তাহা তুমি নিঃসন্দেহে করিও; সে কার্য্য না করিলে, ইনি ক্রুদ্ধ হইয়া তোমার পুত্রকে অভিসম্পাত করিবেন’ ॥৬॥

অর্ঘ্যাদ্যাভিঃ ক্রিয়াভিশ্চ বিশ্রান্তং মুনিপুঙ্গবম্।
প্রশ্রয়েণাব্রবীদ্রাজা ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ ॥৮॥
সুখেনাগমনং কচ্চিৎ ভগবন্! কুরুজাঙ্গলাৎ।
কচ্চিৎ কুশলিনো বীরা ভ্রাতরঃ পঞ্চ পাণ্ডবাঃ ॥৯॥
সময়ে স্থাতুমিচ্ছন্তি কচ্চিচ্চ ভরতর্ষভাঃ।
কচ্চিৎ কুরূণাং সৌভ্রাত্রমব্যুচ্ছিন্নং ভবিষ্যতি ॥১০॥

মৈত্রেয় উবাচ।

তীর্থযাত্রামনুক্রামন্ প্রাপ্তোঽস্মি কুরুজাঙ্গলাৎ।
যদৃচ্ছয়া ধর্ম্মরাজং দৃষ্টবান্ কাম্যকে বনে ॥১১॥
তং জটাজিনসংবীতং তপোবননিবাসিনম্।
সমাজগ্মুর্মহাত্মানং দ্রষ্টুং মুনিগণাঃ প্রভো! ॥১২॥

ভারতকৌমুদী

অর্ঘ্যেতি। অর্ঘ্যম্ অর্ঘ্যদানমেব আদ্যং যাসাং তাভিঃ পূজিতমিতি শেষঃ ॥৮॥
সুখেনেতি। কুরুজাঙ্গলাখ্যস্থান এব মৈত্রেয়স্য বাস আসীত্তস্মাৎ ॥৯॥
সময় ইতি। সময়ে দ্বাদশবর্ষবনবাসাদিশপথে। অব্যুচ্ছিন্নম্ অবিনষ্টম্ ॥১০॥
তীর্থেতি। অনুক্রামন্ আরভমাণঃ, প্রাপ্তঃ অত্রোপস্থিতঃ। যদৃচ্ছয়া দৈবেন ॥১১॥
তমিতি। জটাজিনসংবীতং জটামৃগচর্ম্মাবৃতম্, তং ধর্ম্মরাজম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

কার্য্যস্যাবশ্যকর্ত্তব্যস্য ॥৬—৭॥ ক্রিয়াভিঃ সৎকারৈঃ ॥৮—১০॥ যদৃচ্ছয়া দৈবাৎ ॥১১—১২॥

বৈশম্পায়ন বলিলেন—এইরূপ বলিয়া বেদব্যাস চলিয়া গেলেন এবং মৈত্রেয়মুনিকে দেখা গেল; তখন ধৃতরাষ্ট্র পুত্রগণের সহিত মিলিত হইয়া সম্মানপূর্ব্বক মৈত্রেয়মুনিকে গ্রহণ করিলেন ॥৭॥

অম্বিকানন্দন রাজা ধৃতরাষ্ট্র অর্ঘ্যপ্রভৃতি দ্বারা মৈত্রেয়ের পূজা করিলেন, মৈত্রেয়ও বিশ্রাম করিলেন; তখন ধৃতরাষ্ট্র প্রণয় অনুসারে বলিলেন—॥৮॥

'ভগবন্! আপনি কুরুজাঙ্গল হইতে সুখে আগমন করিয়াছেন ত? বীর পাণ্ডবেরা পাঁচ ভাই কুশলে আছে ত? ॥৯॥

ভরতশ্রেষ্ঠ পাণ্ডবেরা নিজেদের প্রতিজ্ঞা অনুসারে থাকিতে ইচ্ছা করে ত? কৌরবদের পরস্পর ভালবাসা অবিনষ্ট থাকিবে ত?' ॥১০॥

মৈত্রেয় কহিলেন—'মহারাজ! আমি তীর্থভ্রমণের উপক্রমে কুরুজাঙ্গল হইতে আপনার এখানে আসিয়াছি; আমি যদৃচ্ছাক্রমে কাম্যকবনে যুধিষ্ঠিরের সহিতও সাক্ষাৎ করিয়াছি ॥১১॥

(৮)···বিশ্রান্তং মুনিসত্তমম্···বা ব কা।

তত্রাশ্রৌষং মহারাজ! পুত্রাণাং তব বিভ্রমম্।
অনয়ং দ্যূতরূপেণ মহাভয়মুপস্থিতম্ ॥১৩॥
ততোঽহং ত্বামনুপ্রাপ্তঃ কৌরবাণামবেক্ষয়া।
সদা হ্যভ্যধিকঃ স্নেহঃ প্রীতিশ্চ ত্বয়ি মে প্রভো! ॥১৪॥
নৈতদৌপয়িকং রাজন্! ত্বয়ি ভীষ্মে চ জীবতি।
যদন্যোন্যেন তে পুত্রা বিরুধ্যন্তে কথঞ্চন ॥১৫॥
মেধীভূতঃ স্বয়ং রাজন্! নিগ্রহে প্রগ্রহে ভবান্।
কিমর্থমনয়ং ঘোরমুৎপদ্যন্তমুপেক্ষসে ॥১৬॥

ভারতকৌমুদী

তত্রেতি। বিভ্রমো বিপৎকারণে সম্পৎকারণত্বজ্ঞানং তন্নিবন্ধনমিত্যর্থঃ ॥১৩॥
তত ইতি। অবেক্ষয়া মঙ্গলসম্পাদনাকাঙ্ক্ষয়া। অনু লক্ষ্যীকৃত্য প্রাপ্ত আগতঃ ॥১৪॥
নেতি। ঔপয়িকং সদুপায়নিষ্পন্নম্ উচিতমিত্যর্থঃ। অন্যোন্যেন পরস্পরেণ সহ ॥১৫॥
মেধীতি। হে রাজন্! ভবান্ স্বয়মেব ন পুনরন্যদ্বারেতি ভাবঃ, নিগ্রহে যুধিষ্ঠির-দুর্য্যোধনাদীনাং দমনে, প্রগ্রহে অনুগ্রহে চ, মেধীভূতঃ শস্যমর্দ্দনক্ষেত্রমধ্যস্থগবাদিপশুবন্ধন-কাষ্ঠীভূতঃ। "মেধিঃ স্যাৎ খলদারুণি" ইতি বিশ্বঃ। স স্তম্ভো যথা গবাদীন্ পশূন্ একত্র নিরোদ্ধুম্ অন্যত্র চালয়িতুঞ্চ শক্নোতি, তদ্বদ্ভবানপি প্রভুতয়া স্বপুত্রান্ ভ্রাতুষ্পুত্রাংশ্চ তথৈব শক্নোতীতি ভাবঃ। অতএব ত্বম্, উৎপদ্যন্তমুৎপদ্যমানং ঘোরমনয়ম্ অন্যায্যং কার্য্যম্, কিমর্থমুপেক্ষসে ॥১৬॥

ভারতভাবদীপঃ

বিভ্রমং দ্যূতানর্থেঽপ্যর্থবুদ্ধিম্ ॥১৩-১৪॥ ঔপয়িকং যোগ্যম্ ॥১৫॥ মেঢ়ীভূতঃ খলবন্ধনদামস্তম্ভী-

রাজা! জটা ও মৃগচর্ম্মধারী তপোবনবাসী সেই মহাত্মা যুধিষ্ঠিরের সহিত সাক্ষাৎ করিবার জন্য অন্যান্য মুনিরাও আসিয়াছিলেন ॥১২॥

মহারাজ! সেখানে শুনিলাম যে, আপনার পুত্রগণের ভ্রমনিবন্ধন অন্যায়-ব্যবহারটা দ্যূতরূপে মহাভয়ের কারণ হইয়া উপস্থিত হইয়াছে ॥১৩॥

তাহার পর, আমি কৌরবগণের মঙ্গল সম্পাদন করিবার ইচ্ছায় আপনার নিকট উপস্থিত হইয়াছি। কারণ, আপনার প্রতি সর্ব্বদাই আমার স্নেহও অধিক, প্রণয়ও অধিক ॥১৪॥

রাজা! আপনি এবং ভীষ্ম জীবিত থাকিতে এটা উচিত হইতেছে না যে, আপনার পুত্রেরা কোন কারণে পরস্পর বিরোধ করিতেছে ॥১৫॥

কারণ, রাজা! আপনি নিজেই যুধিষ্ঠির ও দুর্য্যোধনপ্রভৃতির নিগ্রহে ও

(১৫)…বিরোধ্যন্তে কথঞ্চন…বা ব কা নি। (১৬) মেঢ়ীভূতঃ স্বয়ং রাজন্!…বা ব কা নি।

দস্যূনামিব যদ্বৃত্তং সভায়াং কুরুনন্দন!।
তেন ন ভ্রাজসে রাজন্! তাপসানাং সমাগমে ॥১৭॥
বৈশম্পায়ন উবাচ।
ততো ব্যাবৃত্য রাজানং দুর্য্যোধনমমর্ষণম্।
উবাচ শ্লক্ষ্ণয়া বাচা মৈত্রেয়ো ভগবানৃষিঃ ॥১৮॥
দুর্য্যোধন! মহাবাহো! নিবোধ বদতাং বর!।
বচনং মে মহাভাগ! ব্রুবতো যদ্ধিতং তব ॥১৯॥
মা দ্রুহঃ পাণ্ডবান্ রাজন্! কুরুষ্ব প্রিয়মাত্মনঃ।
পাণ্ডবানাং কুরূণাঞ্চ লোকস্য চ নরর্ষভ! ॥২০॥
তে হি সর্ব্বে নরব্যাঘ্রাঃ শূরা বিক্রান্তযোধিনঃ।
সর্ব্বে নাগাযুতপ্রাণা বজ্রসংহননা দৃঢ়াঃ ॥২১॥

ভারতকৌমুদী

দস্যূনামিতি। দস্যূনাং প্রসহ্য পরদ্রব্যাহর্ত্তৄণামিব যুষ্মাকম্। বৃত্তং জাতম্। ভ্রাজসে শোভসে, অন্যায্যকার্য্যানিবারণেনাত্মনোঽপরাধিতয়া মুখমালিন্যাদ্যাগমাদিতি ভাবঃ ॥১৭॥

তত ইতি। ব্যাবৃত্য পরিবৃত্য দুর্য্যোধনসম্মুখীভূয়েত্যর্থঃ। অমর্ষণং কোপনম্ ॥১৮॥

দুর্য্যোধনেতি। নিবোধ শৃণু। বদতাং বরেত্যনেন প্রতিবাদার্হত্বং সূচিতম্ ॥১৯॥

মেতি। পাণ্ডবানাং কুরূণাঞ্চ লোকস্য জগতশ্চ প্রিয়মিতি সম্বন্ধঃ ॥২০॥

ত ইতি। তে পাণ্ডবাঃ সর্ব্বে হি সর্ব্ব এব, নরব্যাঘ্রাঃ, শূরাঃ, বিক্রান্তেন বিক্রমেণ যোধিনশ্চ। তথা সর্ব্ব এব নাগাযুতপ্রাণা দশসহস্রহস্তিতুল্যবলাঃ, বজ্রমিব সংহননং শরীরং যেষাং তে, অতএব দৃঢ়াঃ। "গাত্রং বপুঃ সংহননম্" ইত্যমরঃ ॥২১॥

ভারতভাবদীপঃ

ভৃতঃ, প্রগ্রহে অনুগ্রহে ॥১৬—১৭॥ ব্যাবৃত্য অভিমুখীভূয়েত্যর্থঃ ॥১৮—২০॥ বিক্রান্ত-

---

অনুগ্রহে শস্যমর্দ্দনক্ষেত্রের মধ্যবর্ত্তী স্তম্ভের তুল্য। সুতরাং আপনি উৎপদ্যমান এই ভয়ঙ্কর অন্যায় কেন উপেক্ষা করিতেছেন? ॥১৬॥

কুরুনন্দন রাজা! সভারই মধ্যে দস্যুদেরই মত আপনাদের যে ঘটনা ঘটিয়া গিয়াছে, তাহাতে আর আপনি তপস্বীদের সম্মুখে শোভা পাইতেছেন না' ॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, ভগবান্ মৈত্রেয়মুনি ফিরিয়া কোমল বাক্যে কোপনস্বভাব দুর্য্যোধনকে বলিলেন—॥১৮॥

'মহাবাহু! বাগ্মিবর! মহাভাগ! দুর্য্যোধন! আমি তোমার হিতের কথা বলিতেছি, শ্রবণ কর ॥১৯॥

নরশ্রেষ্ঠ! রাজা! পাণ্ডবগণের সহিত বিদ্রোহ করিও না; নিজের, পাণ্ডবগণের, কৌরবগণের এবং জগতের প্রিয়কার্য্য কর ॥২০॥

সত্যব্রতধরাঃ সর্ব্বে সর্ব্বে পুরুষমানিনঃ।
হন্তারো দেবশত্রূণাং রক্ষসাং কামরূপিণাম্।
হিড়িম্ববকমুখ্যানাং কির্ম্মীরস্য চ রক্ষসঃ ॥২২॥
ইতঃ প্রদ্রবতাং রাত্রৌ যঃ স তেষাং মহাত্মনাম্।
আবৃত্য মার্গং রৌদ্রাত্মা তস্থৌ গিরিরিবাচলঃ ॥২৩॥
তং ভীমঃ সমরশ্লাঘী বলেন বলিনাং বরঃ।
জঘান পশুমারেণ ব্যাঘ্রঃ ক্ষুদ্রমৃগং যথা ॥২৪॥
পশ্য দিগ্বিজয়ে রাজন্! যথা ভীমেন পাতিতঃ।
জরাসন্ধো মহেষ্বাসো নাগাযুতবলো যুধি ॥২৫॥
সম্বন্ধী বাসুদেবশ্চ শ্যালাঃ সর্ব্বে চ পার্ষতাঃ।
কস্তান্ যুধি সমাসীত জরামরণবান্ নরঃ ॥২৬॥

---

ভারতকৌমুদী

সত্যেতি। হিড়িম্ববকৌ মুখ্যৌ প্রধানৌ যেষাং তেষাম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২২॥

অথাশ্রুতপূর্ব্বঃ কোঽসৌ কির্ম্মীর ইত্যাহ ইত ইতি। ইতো হস্তিনানগরাৎ, প্রদ্রবতাং বনায় গচ্ছতাম্। রৌদ্রাত্মা ভয়ঙ্করমূর্ত্তিঃ ॥২৩॥

তমিতি। পশাবিব মারঃ প্রহারস্তেন ॥২৪॥

পশ্যেতি। দিগ্বিজয়ে ভাবিনি। নাগাযুতবলো দশসহস্রহস্তিতুল্যবলঃ ॥২৫॥

সম্বন্ধীতি। সম্বন্ধী মাতুলপুত্রঃ। পার্ষতাঃ পৃষতপৌত্রা ধৃষ্টদ্যুম্নাদয়ঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

যোধিনঃ বিক্রান্তাশ্চ যুদ্ধশীলাশ্চ, বজ্রসংহননাঃ বজ্রকায়া অতএব দৃঢ়াঃ ॥২১—২২॥ প্রদ্রবতাং গচ্ছতাম্ ॥২৩॥ সমরে জেতুমিতি পাঠে ক্ষম ইত্যধ্যাহারঃ। পশুমারেণ পশুমারণ-

---

পাণ্ডবেরা সকলেই নরশ্রেষ্ঠ, বীর এবং বিক্রমের সহিত যুদ্ধকারী এবং তাঁহারা সকলেই দশসহস্র হস্তীর তুল্য বলশালী ও বজ্রের ন্যায় দৃঢ়শরীর ॥২১॥

পাণ্ডবেরা সকলেই সত্যপালনতৎপর, সকলেই পুরুষাভিমানী এবং দেবশত্রু ও কামরূপী হিড়িম্ব ও বকপ্রভৃতি রাক্ষসগণ এবং কির্ম্মীররাক্ষসের নিহন্তা ॥২২॥

সেই মহাত্মারা এই স্থান হইতে বনে যাইতেছিল, এই অবস্থায় রাত্রিতে সেই যে ভয়ঙ্করমূর্ত্তি কির্ম্মীররাক্ষস তাঁহাদের পথ রুদ্ধ করিয়া, পর্ব্বতের ন্যায় অচল হইয়া অবস্থান করিতেছিল ॥২৩॥

ব্যাঘ্র যেমন ক্ষুদ্র হরিণকে বধ করে, সেইরূপ যুদ্ধশ্লাঘী ও বলিশ্রেষ্ঠ ভীমসেন বলপূর্ব্বক সেই কির্ম্মীররাক্ষসকে পশুর ন্যায় বধ করিয়াছে ॥২৪॥

রাজা! তা'র পর দেখ—যে, ভীমসেন দিগ্বিজয়ের পূর্ব্বে মহাধনুর্দ্ধর ও দশসহস্র হস্তীর তুল্য বলশালী জরাসন্ধকে যুদ্ধে নিহত করিয়াছিল ॥২৫॥

তস্য তে শম এবাস্তু পাণ্ডবৈর্ভরতর্ষভ !।
কুরু মে বচনং রাজন্ ! মা মন্যুবশমন্বগাঃ ॥২৭॥
বৈশম্পায়ন উবাচ।
এবন্তু ব্রুবতস্তস্য মৈত্রেয়স্য বিশাংপতে !।
ঊরুং গজকরাকারং করেণাভিজঘান সঃ ॥২৮॥
দুর্য্যোধনঃ স্মিতং কৃত্বা চরণেনোল্লিখন্ মহীম্।
ন কিঞ্চিদুক্ত্বা দুর্ম্মেধাস্তস্থৌ কিঞ্চিদবাঙ্মুখঃ ॥২৯॥
তমশুশ্রূষমাণস্তু বিলিখন্তং বসুন্ধরাম্।
দৃষ্ট্বা দুর্য্যোধনং রাজন্ ! মৈত্রেয়ং কোপ আবিশৎ ॥৩০॥
স কোপবশমাপন্নো মৈত্রেয়ো মুনিসত্তমঃ।
বিধিনা সম্প্রণুদিতঃ শাপায়াস্য মনো দধে ॥৩১॥

ভারতকৌমুদী

তস্যেতি। শমঃ শান্তিঃ। মন্যোঃ ক্রোধস্য বশং মা অন্বগা ন প্রাপ্নুয়াঃ ॥২৭॥
এবমিতি। অনাদরে ষষ্ঠী, মৈত্রেয়মনাদৃত্যেত্যর্থঃ। গজকরাকারং হস্তিশুণ্ডাতুল্যম্ ॥২৮॥
দুর্য্যোধন ইতি। স্মিতম্ উল্লুণ্ঠনসূচকং মন্দহাস্যম্। দুর্ম্মেধা দুর্বুদ্ধিঃ ॥২৯॥
তমিতি। অশুশ্রূষমাণং শ্রোতুমনিচ্ছন্তম্। বিলিখন্তং চরণাঙ্গুষ্ঠেন ॥৩০॥
স ইতি। আপন্নঃ প্রাপ্তঃ। বিধিনা দৈবেন, সম্প্রণুদিতঃ প্রেরিতঃ ॥৩১॥

ভারতভাবদীপঃ

প্রকারেণ ॥২৪—২৬॥ মন্যুবশং ক্রোধবশম্, মেতি নিষেধার্থো নিপাতো, ন তু মাঙ্ ॥২৭—৩০॥

কৃষ্ণ যাহাদের আত্মীয় এবং ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি যাহাদের শ্যালক, তাহাদের সহিত যুদ্ধে কোন্ জরামরণশালী মানুষ অবস্থান করিতে পারে ? ॥২৬॥

অতএব ভরতশ্রেষ্ঠ রাজা ! সেই পাণ্ডবদের সহিত তোমার শান্তিই হউক, আমার বাক্য রক্ষা কর, ক্রোধের অধীন হইও না’ ॥২৭॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ জনমেজয় ! মৈত্রেয়মুনি এইরূপ বলিতেছিলেন, তাঁহাকে অগ্রাহ্য করিয়া দুর্য্যোধন হস্ত দ্বারা হস্তিশুণ্ডাকার স্বকীয় ঊরুদেশে আঘাত করিলেন ॥২৮॥

দুর্ম্মতি দুর্য্যোধন ঈষৎ হাস্য করিয়া, চরণের অঙ্গুষ্ঠ দ্বারা ভূতল উল্লিখন করতঃ কিছু না বলিয়া, ঈষৎ অধোবদন হইয়া রহিলেন ॥২৯॥

রাজা ! দুর্য্যোধন শুনিতে ইচ্ছা করিতেছেন না এবং চরণের অঙ্গুষ্ঠ দ্বারা ভূতল উল্লিখন করিতেছেন, ইহা দেখিয়া মৈত্রেয়ের ক্রোধ জন্মিল ॥৩০॥

(৩১)—বিধিনা চোদিতঃ সোঽথ...পি।

ততঃ স বার্য্যুপস্পৃশ্য কোপসংরক্তলোচনঃ ।
মৈত্রেয়ো ধার্ত্তরাষ্ট্রং তমশপদ্দুষ্টচেতসম্ ॥৩২॥
যস্মাত্ত্বং মামনাদৃত্য নেমাং বাচং চিকীর্ষসি ।
তস্মাদস্যাভিমানস্য সদ্যঃ ফলমবাপ্নু হি ॥৩৩॥
ত্বদভিদ্রোহসংযুক্তং যুদ্ধমুৎপৎস্যতে মহৎ ।
তত্র ভীমো গদাঘাতৈস্তবোরুং ভেৎস্যতে বলী ॥৩৪॥
ইত্যেবমুক্তে বচনে ধৃতরাষ্ট্রো মহীপতিঃ ।
প্রসাদয়ামাস মুনিং নৈতদেবং ভবেদিতি ॥৩৫॥

মৈত্রেয় উবাচ ।

শমং যাস্যতি চেৎ পুত্রস্তব রাজন্ ! যদা তদা ।
শাপো ন ভবিতা তাত ! বিপরীতে ভবিষ্যতি ॥৩৬॥

ভারতকৌমুদী

তত ইতি । বার্য্যুপস্পৃশ্য জলেনাচম্য জলং সংস্পৃশ্য বা ॥৩২॥
যস্মাদিতি । ইমাং বাচম্ এতন্মদুক্তিবিষয়ম্, ন চিকীর্ষসি কর্ত্তুং নেচ্ছসি ॥৩৩॥
ত্বদিতি । তব অভিদ্রোহেণ সংযুক্তং প্রযুক্তম্ । ভেৎস্যতে ভগ্নং করিষ্যতি ॥৩৪॥
ইতীতি । এতৎ ত্বয়োক্তম, এবং সত্যং ন ভবেৎ, ইত্যেবং প্রসাদয়ামাস ॥৩৫॥
শমমিতি । যদা তদা অদ্যারভ্য যস্মিন্ কস্মিন্নপি কালে । হে তাত ! বৎস ! ॥৩৬॥

ভারতভাবদীপঃ

প্রণুদিতঃ প্রেরিতঃ । প্রচোদিত ইতি পাঠেঽপি স এবার্থঃ ॥৩১ - ৩৬॥ বিলক্ষয়ন্ ভীমস্য

---

তখন মুনিশ্রেষ্ঠ মৈত্রেয় ক্রুদ্ধ এবং দৈবকর্ত্তৃক প্রেরিত হইয়া দুর্য্যোধনকে অভিসম্পাত করিবার ইচ্ছা করিলেন ॥৩১॥

তাহার পর, মৈত্রেয়মুনি ক্রোধে আরক্তনয়ন হইয়া জলস্পর্শ করিয়া দুরাত্মা দুর্য্যোধনকে অভিসম্পাত করিলেন—॥৩২॥

'যে হেতু তুমি আমাকে অগ্রাহ্য করিয়া, আমার এই কথার অনুরূপ কার্য্য করিতে ইচ্ছা করিতেছ না, সেই হেতু এই অভিমানের ফল সদ্যই ভোগ কর ॥৩৩॥

তোমার এই বিদ্রোহনিবন্ধন গুরুতর যুদ্ধ হইবে, তাহাতে বলবান্ ভীমসেন গদার আঘাতে তোমার উরুভঙ্গ করিবে' ॥৩৪॥

মৈত্রেয় এইরূপ বলিলে, 'মহর্ষি ! এরূপ যেন হয় না' এই কথা বলিয়া রাজা ধৃতরাষ্ট্র তাঁহাকে প্রসন্ন করিবার চেষ্টা করিলেন ॥৩৫॥

মৈত্রেয় বলিলেন—'রাজা ! আজ হইতে যে কোন সময়ে আপনার পুত্র যদি শান্তিলাভ করে, তবে আর এ শাপের ফল হইবে না, না হইলে হইবে' ॥৩৬॥

বৈশম্পায়ন উবাচ।

বিলক্ষয়ংস্তু রাজেন্দ্রো দুর্য্যোধনপিতা তদা।
মৈত্রেয়ং প্রাহ কির্ম্মীরঃ কথং ভীমেন পাতিতঃ ॥৩৭॥

মৈত্রেয় উবাচ।

নাহং বক্ষ্যামি তে ভূয়ো ন তে শুশ্রূষতে সুতঃ।
এষ তে বিদুরঃ সর্ব্বমাখ্যাস্যতি গতে ময়ি ॥৩৮॥
ইত্যেবমুক্ত্বা মৈত্রেয়ঃ প্রাতিষ্ঠত যথাগতম্।
কির্ম্মীরবধসংবিগ্নো বহির্দুর্য্যোধনো যযৌ ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং মৈত্রেয়বাক্যে নবমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

ভারতকৌমুদী

বিলক্ষয়ন্নিতি। বিলক্ষয়ন্ কির্ম্মীরবধবৃত্তান্তশ্রবণেন ভীমস্য বলং পর্য্যালোচয়িষ্যন্ ॥৩৭॥

নেতি। যেন হি ন শুশ্রূষতে ন শ্রোতুমিচ্ছতি; তেনৈবাবজ্ঞাবগমাদিতি ভাবঃ। বিদুরস্য পাণ্ডবান্তিকে গমনাত্তত্র চ সর্ব্বথৈব কির্ম্মীরবধবৃত্তান্তশ্রবণাত্তৎকথনযোগ্যতেতি ভাবঃ ॥৩৮॥

ইতীতি। কির্ম্মীরবধেন তচ্ছ্রবণেন সংবিগ্নো ভীমস্য মহাবলত্বজ্ঞানেনোদ্বিগ্নঃ ॥৩৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অরণ্যযাত্রায়াং নবমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

বলং বিশেষেণ অয়মস্মজ্জয়ো ন বেতি রাক্ষসবলদ্বারা লক্ষয়ন্; হেতৌ শতৃপ্রত্যয়ঃ। বিলক্ষণ ইতি পাঠে দুর্য্যোধনস্য দুরাগ্রহেণ শাপভয়াৎ বিচ্ছায়ঃ। বলক্ষস্তত্রেতি পাঠে "বলক্ষো ধবলোঽর্জ্জুনঃ" ইতি কোষবৎ স এবার্থঃ ॥৩৭—৩৮॥ কির্ম্মীরবধসংবিগ্নঃ কির্ম্মীরস্য বধো যস্মাৎ ভীমসেনাৎ সংবিগ্নঃ উদ্বিগ্নঃ। শত্রুযশো দুঃখশ্রবণমিত্যর্থঃ ॥৩৯॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবমোঽধ্যায়ঃ ॥৯॥

বৈশম্পায়ন কহিলেন—তখন ধৃতরাষ্ট্র ভীমের বল পর্য্যালোচনা করিবার জন্য মৈত্রেয়মুনিকে বলিলেন—'ভীম কি প্রকারে কির্ম্মীরকে বধ করিয়াছিল?' ॥৩৭॥

মৈত্রেয় বলিলেন—'আপনার পুত্র আমার কথা শুনিতে ইচ্ছা করে না; সুতরাং আমি আর আপনাকে কিছু বলিব না। আমি চলিয়া গেলে, এই বিদুরই আপনার নিকট কির্ম্মীরবধের সমস্ত বৃত্তান্ত বলিবেন' ॥৩৮॥

মৈত্রেয়মুনি এই কথা বলিয়া যথাস্থানে প্রস্থান করিলেন; দুর্য্যোধনও কির্ম্মীরবধের সংবাদ শুনিয়া উদ্বিগ্ন হইয়া বাহিরে চলিয়া গেলেন ॥৩৯॥

* ...দশমোঽধ্যায়ঃ, বা ব কা নি; দ্বাদশোঽধ্যায়ঃ, পি।

# দশমোঽধ্যায়ঃ

—:০:—

ধৃতরাষ্ট্র উবাচ।

কির্ম্মীরস্য বধং ক্ষত্তঃ! শ্রোতুমিচ্ছামি কথ্যতাম্।
রক্ষসা ভীমসেনস্য কথমাসীৎ সমাগমঃ ॥১॥

বিদুর উবাচ।

শৃণু ভীমস্য কর্ম্মেদমতিমানুষকর্ম্মণঃ।
শ্রুতপূর্ব্বং ময়া তেষাং কথাস্তেষু পুনঃ পুনঃ ॥২॥
ইতঃ প্রয়াতা রাজেন্দ্র! পাণ্ডবা দ্যূতনির্জ্জিতাঃ।
জগ্মুস্ত্রিভিরহোরাত্রৈঃ কাম্যকং নাম তদ্বনম্ ॥৩॥
রাত্রৌ নিশীথে ত্বাভীলে গতেঽর্দ্ধসময়ে নৃপ!।
প্রচারে পুরুষাদানাং রক্ষসাং ঘোরকর্ম্মণাম্ ॥৪॥
তদ্বনং তাপসা নিত্যং গোপাশ্চ বনচারিণঃ।
দূরাৎ পরিহরন্তি স্ম পুরুষাদভয়াৎ কিল ॥৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কির্ম্মীরস্যেতি। হে ক্ষত্তঃ! বিদুর!। রক্ষসা কির্ম্মীররাক্ষসেন সহ, সমাগমো মেলনম্ ॥১॥
শৃণ্বিতি। অতিমানুষমলৌকিকং কর্ম্ম যস্য তস্য। কথাস্তেষু কথাপ্রসঙ্গেষু ॥২॥
ইত ইতি। ইতো হস্তিনানগরাৎ, প্রয়াতাঃ প্রস্থিতাঃ সন্তঃ ॥৩॥
রাত্রাবিতি। আভীলে কষ্টজনকে, "স্যাৎ কষ্টং কৃচ্ছ্রমাভীলং ত্রিষেষাং ভেদ্যগামি যৎ"

ভারতভাবদীপঃ

কির্ম্মীরস্যেতি ॥১—৩॥ আভীলে ভয়ঙ্করে। স্বাভীলে ইত্যপি পাঠঃ। "আভীলং ভীষণে কৃচ্ছ্রে" ইতি বিশ্বঃ। অর্দ্ধসময়েঽর্দ্ধজ্ঞানে গতে সতি লোকে তন্দ্রাবতি সতীত্যর্থঃ।

ধৃতরাষ্ট্র বলিলেন—'বিদুর! আমি কির্ম্মীরবধের বৃত্তান্ত শুনিতে ইচ্ছা করি, তুমি বল। কি প্রকারে রাক্ষসের সহিত ভীমের সম্মেলন হইয়াছিল?' ॥১॥

বিদুর কহিলেন—'মহারাজ! শ্রবণ করুন। আমি পাণ্ডবগণের কথা-প্রসঙ্গে বার বার অলৌকিককর্ম্মা ভীমের এই কার্য্যের কথা শুনিয়াছি ॥২॥

মহারাজ! পাণ্ডবেরা দ্যূতক্রীড়ায় পরাজিত হইয়া, এ স্থান হইতে প্রস্থান করিয়া, তিন দিন তিন রাত্রিতে সেই কাম্যকবনে গিয়াছিলেন ॥৩॥

(৪) রাত্রৌ নিশীথে গম্ভীরে···পি, রাত্রৌ নিশীথে স্বাভীলে···বা। (৫) তদ্বনং পুরুষা নিত্যম্···বা ব কা।

তেষাং প্রবিশতাং তত্র মার্গমাবৃত্য ভারত ।।
দীপ্তাক্ষং ভীষণং রক্ষঃ সোল্মুকং প্রত্যপদ্যত ॥৬॥
বাহূ মহান্তৌ কৃত্বা তু তথাস্যঞ্চ ভয়ানকম্ ।
স্থিতমাবৃত্য পন্থানং যত্র যান্তি কুরূদ্বহাঃ ॥৭॥
স্পষ্টাষ্টদংষ্ট্রং তাম্রাক্ষং প্রদীপ্তোর্দ্ধশিরোরুহম্ ।
সার্করশ্মিতড়িচ্চক্রং সবলাকমিবাম্বুদম্ ॥৮॥
সৃজন্তং রাক্ষসীং মায়াং মহানাদনিনাদিনম্ ।
মুঞ্চন্তং বিপুলান্ নাদান্ সতোয়মিব তোয়দম্ ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইত্যমরঃ। নিশীথস্যাপ্যর্দ্ধসময়ে গতে সতি। পুরুষান্ মানুষান্ অদন্তি ভক্ষয়ন্তীতি তেষাম্। প্রচারে বিচরণকালে। পুরুষাদভয়াৎ রাক্ষসভয়াৎ ॥৪—৫॥

তেষামিতি। তেষাং পাণ্ডবানাম্। আবৃত্য অবরুধ্য। সোল্মুকং জ্বলৎকাষ্ঠসহিতম্ ॥৬॥

বাহূ ইতি। মহান্তৌ প্রসারিতৌ, আস্যং মুখঞ্চ, তথা প্রসারিতং কৃত্বা ॥৭॥

স্পষ্টেতি। স্পষ্টা মুখব্যাদানাৎ সুব্যক্তা অষ্টৌ দংষ্ট্রা উর্দ্ধাধশ্চতুঃসংখ্যকা দন্তা যস্য তম্, তাম্রে তাম্রবর্ণে অক্ষিণী চক্ষুষী যস্য তম্, প্রদীপ্তা উজ্জ্বলা উর্দ্ধা উন্নতাশ্চ শিরোরুহাঃ কেশা যস্য তঞ্চ। অতএব অর্করশ্মিভিঃ সূর্য্যকিরণৈঃ তড়িচ্চক্রেণ চক্রাকারবিদ্যুতা চ সহেতি তম্, বলাকয়া বকপঙ্‌ক্ত্যা সহেতি সবলাকঞ্চ, অম্বুদং জলবর্ষিণং মেঘমিব স্থিতম্। অত্র

ভারতভাবদীপঃ

"সময়ঃ শপথাচারে কালে সিদ্ধান্তসম্বিদোঃ" ইতি বিশ্বঃ। সম্প্রাপ্তে ইত্যপপাঠঃ ॥৪—৭॥ স্পষ্টেতি। অক্ষিবলাকয়োঃ কেশার্করশ্ম্যোর্দন্ততড়িতোশ্চোপমোপমেয়ভাবঃ। তড়িদ্বক্র-মিত্যপপাঠঃ ॥৮॥ "মহানাদঃ কুঞ্জরে স্যাদ্বার্ষিকাব্দে ভয়ানকে" ইতি বিশ্বঃ ॥৯॥ সম্পেতুঃ

কষ্টকর রাত্রির অর্দ্ধসময় অতীত হইলে, নরমাংসভোজী ভয়ঙ্কর রাক্ষসেরা সেখানে বিচরণ করিয়া থাকে। সুতরাং তখন সেই সকল রাক্ষসের ভয়ে সর্ব্বদাই তপস্বীরা, গোপালেরা এবং অন্যান্য বনচারীরা দূর হইতেই সে বন-টাকে পরিত্যাগ করিয়া থাকেন ॥৪—৫॥

অথচ সেই সময়েই পাণ্ডবেরা সেই বনে প্রবেশ করিতেছিলেন; তখন উজ্জ্বলনয়ন ও মশালধারী ভয়ঙ্কর একটা রাক্ষস তাঁহাদের পথরোধ করিয়া উপস্থিত হইল ॥৬॥

এবং সেই রাক্ষস বাহুযুগলকে ও ভয়ঙ্কর মুখখানাকে প্রসারিত করিয়া—যে পথে পাণ্ডবেরা যাইতেছিলেন, সেই পথ রুদ্ধ করিয়া দাঁড়াইল ॥৭॥

সেই রাক্ষসের আটটা দাঁত বাহির হইয়া পড়িয়াছিল, নয়নযুগল তাম্রবর্ণ

(৭)···যেন যান্তি কুরূদ্বহাঃ···বা ব কা নি। (৮) সন্দষ্টৌষ্ঠম্···পি, দষ্টাষ্টদংষ্ট্রম্···নি।

তস্য নাদেন সন্ত্রস্তাঃ পক্ষিণঃ সর্ব্বতো দিশম্ ।
বিমুক্তনাদাঃ সম্পেতুঃ স্থলজা জলজৈঃ সহ ॥১০॥
সম্প্রদ্রুতমৃগদ্বীপি-মহিষর্ক্ষসমাকুলম্ ।
তদ্বনং তস্য নাদেন সম্প্রস্থিতমিবাভবৎ ॥১১॥
তস্যোরুবাতাভিহতাস্তাম্রপল্লববাহবঃ ।
বিদূরজাতাশ্চ লতাঃ সমাশ্লিষ্যন্তি পাদপান্ ॥১২॥

ভারতকৌমুদী

অম্বুদেন সহ দেহস্য শ্যামত্বাৎ, বলাকয়া সহ দন্তানাং শুভ্রত্বাৎ, তড়িচ্চক্রেণ সহ অক্ষোস্তাম্রত্বাৎ, অর্করশ্মিভিঃ সহ চ প্রদীপ্তোর্দ্ধশিরোরুহাণাং ক্রমবৈষম্যেঽপি ধর্ম্মসাম্যাৎ সাদৃশ্যং বোধ্যম্। তথা রাক্ষসীং মায়াম্ সৃজন্তমুৎপাদয়ন্তম্, মহানাদবৎ গজবৎ নিনাদিনং শব্দায়মানম্। "মহানাদো গজেঽপি চ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। অতএব বিপুলান্ নাদান্ গর্জনানি, মুঞ্চন্তং সতোয়ং তোয়দং মেঘমিব স্থিতঞ্চ তং রাক্ষসং দদৃশুরিতি শেষঃ। অত্র চ তোয়দেন সহ দেহস্য, তোয়েন সহ মায়ায়াঃ, গর্জনেন সহ চ নাদস্য সাম্যং জ্ঞেয়ম্ ॥৮—৯॥

তস্যেতি। জলজৈঃ পক্ষিভিঃ সহ স্থলজাঃ পক্ষিণঃ, তস্য নাদেন সন্ত্রস্তাঃ, অতএব বিমুক্তনাদাঃ সন্তঃ, সর্ব্বতঃ সর্বাং দিশম্, সম্পেতুর্জগ্মুঃ ॥১০॥

সমিতি। সম্প্রদ্রুতৈঃ পলায়িতৈঃ মৃগৈর্হরিণৈঃ দ্বীপিভির্ব্যাঘ্রৈঃ মহিষৈঃ ঋক্ষৈর্ভল্লূকৈশ্চ সমাকুলং তদ্বনম্, তস্য রাক্ষসস্য নাদেন, সম্প্রস্থিতং বিচলিতমিব অভবৎ ॥১১॥

তস্যেতি। তাম্রাঃ পল্লবাঃ পল্লবযুক্তাঃ শাখা এব বাহবো যাসাং তাঃ, বিদূরজাতা অধিকদূরোৎপন্না লতাশ্চ, তস্য রাক্ষসস্য উরুবাতেন আগমনকালীনোরুবায়ুনা অভিহতাঃ সত্যঃ, পাদপান্ বৃক্ষান্, সমাশ্লিষ্যন্তি আলিঙ্গন্তি স্ম। অত্র লিঙ্গসাম্যেন লতাপাদপেষু স্ত্রীপুরুষব্যবহারসমারোপাৎ সমাসোক্তিরলঙ্কারঃ ॥১২॥

ছিল এবং মাথার চুলগুলি উজ্জ্বল ও উঁচু উঁচু ছিল ; সুতরাং নীচ দিয়া বকপক্ষীর শ্রেণী চলিতে থাকিলে, সূর্য্যের কিরণ উপরের দিকে উঠিতে লাগিলে এবং গোলাকার বিদ্যুৎ প্রকাশ পাইতে থাকিলে জলবর্ষী মেঘের ন্যায় তাহাকে দেখা যাইতে লাগিল এবং সে, রাক্ষসী মায়া আবিষ্কার করিয়াছিল ও হস্তীর ন্যায় গর্জন করিতেছিল ; অতএব গর্জনকারী ও জলপূর্ণ মেঘের ন্যায় তাহাকে দেখা যাইতে থাকিল ॥৮—৯॥

স্থলজাত পক্ষিগণ সেই রাক্ষসের গর্জনে ভীত হইয়া, নানাবিধ রব করিয়া, জলজাত পক্ষিগণের সহিত সকল দিকে পলায়ন করিতে লাগিল ॥১০॥

হরিণ, ব্যাঘ্র, মহিষ ও ভল্লূকপ্রভৃতি পশুগণও সেই রাক্ষসের গর্জনে পলায়ন করিতে থাকিল ; তাহাতে সেই বনটাও যেন আকুল হইয়া প্রস্থান করিতে লাগিল ॥১১॥

তস্মিন্ ক্ষণেঽথ প্রববৌ মারুতো ভৃশদারুণঃ।
রজসা সংবৃতং তেন নষ্টজ্যোতিরভূন্নভঃ ॥১৩॥
পঞ্চানাং পাণ্ডুপুত্রাণামবিজ্ঞাতো মহারিপুঃ।
পঞ্চানামিন্দ্রিয়ার্থানাং শোকাবেগ ইবাতুলঃ ॥১৪॥
স দৃষ্ট্বা পাণ্ডবান্ দূরাৎ কৃষ্ণাজিনসমাবৃতান্।
আবৃণোত্তদ্বনদ্বারং মৈনাক ইব পর্ব্বতঃ ॥১৫॥
তং সমাসাদ্য বিত্রস্তা কৃষ্ণা কমললোচনা।
অদৃষ্টপূর্ব্বং ত্রাসান্ন্য মীলয়ত লোচনে ॥১৬॥
দুঃশাসনকরোন্মৃষ্টবিপ্রকীর্ণশিরোরুহা।
পঞ্চপর্ব্বতমধ্যস্থা নদীবাকুলতাং গতা ॥১৭॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। অথ তস্মিন্ ক্ষণে, ভৃশদারুণো মারুত ঔৎপাতিকবায়ুঃ প্রববৌ। তেন চ নভ আকাশম্, রজসা ধূলিজালেন সংবৃতং সৎ, নষ্টানি অদৃষ্টানি জ্যোতীংষি নক্ষত্রাণি যস্মিন্ তাদৃশমভূৎ ॥১৩॥

পঞ্চানামিতি। পঞ্চানাম্ ইন্দ্রিয়ার্থানাং কর্ণাদীন্দ্রিয়বিষয়াণাং শব্দস্পর্শরূপরসগন্ধানাম্, অতুলঃ শোকাবেগ ইব, স রাক্ষসঃ, পঞ্চানাং পাণ্ডুপুত্রাণাম্, অবিজ্ঞাতো মহারিপুরাসীৎ; বিনাশোদ্যতত্বাদিতি ভাবঃ ॥১৪॥

স ইতি। তদ্বনদ্বারং কাম্যকবনপ্রবেশপথম্, আবৃণোৎ স্বশরীরেণাবারুণৎ ॥১৫॥

তমিতি। অদৃষ্টপূর্ব্বাদ্রাক্ষসাদ্যঃ সন্ত্রাসো ভয়ং তস্মাৎ, ন্যমীলয়ত মুদ্রিতবতী ॥১৬॥

দূরবর্ত্তী লতাগুলি তাহার উরুযুগলের বায়ুতে আহত হইয়া তাম্রবর্ণ-পল্লব-যুক্ত শাখারূপ বাহুদ্বারা বৃক্ষসমূহকে আলিঙ্গন করিতে থাকিল ॥১২॥

সেই সময়ে অতিভয়ঙ্কর বায়ু বহিতে হইতে লাগিল; তাহাতে আকাশটা ধূলিজালে আবৃত হইয়া পড়িল; সুতরাং নক্ষত্রগুলি দৃষ্টিগোচর হইল না ॥১৩॥

অতুলনীয় শোকাবেগ যেমন অজ্ঞাতভাবে উপস্থিত হইয়া, শব্দ-স্পর্শ-প্রভৃতির অনুভবে বাধা দিয়া কর্ণপ্রভৃতি পঞ্চ ইন্দ্রিয়ের মহাশত্রু হয়, সেইরূপ সেই রাক্ষস অজ্ঞাতভাবে উপস্থিত হইয়া, বনপ্রবেশে বাধা দিয়া পঞ্চ পাণ্ডবের মহাশত্রু হইল ॥১৪॥

কির্ম্মীররাক্ষস কৃষ্ণাজিনধারী পাণ্ডবগণকে দূর হইতে দেখিয়া মৈনাক-পর্ব্বতের ন্যায় সেই বনপ্রবেশের পথ রুদ্ধ করিয়া দাঁড়াইল ॥১৫॥

কমলনয়না দ্রৌপদী সেই রাক্ষসকে দেখিয়া অত্যন্তভীত হইলেন এবং অদৃষ্টপূর্ব্ব আকৃতি দর্শন করায় ভয়ে নয়নযুগল মুদ্রিত করিলেন ॥১৬॥

(১৪)···শোকাবেশঃ···ব্য ব কা নি।

মোমুহ্যমানাং তাং তত্র জগৃহুঃ পঞ্চ পাণ্ডবাঃ।
ইন্দ্রিয়াণি প্রসক্তানি বিষয়েষু যথা রতিম্ ॥১৮॥
অথ তাং রাক্ষসীং মায়ামুত্থিতাং ঘোরদর্শনাম্।
রক্ষোঘ্নৈর্বিবিধৈর্মন্ত্রৈর্ধৌম্যঃ সম্যক্ প্রযোজিতৈঃ।
পশ্যতাং পাণ্ডুপুত্রাণাং নাশয়ামাস বীর্য্যবান্ ॥১৯॥
স নষ্টমায়োঽতিবলঃ ক্রোধবিস্ফারিতেক্ষণঃ।
কামমূর্ত্তিধরঃ ক্রূরঃ কালকল্পো ব্যদৃশ্যত ॥২০॥
তমুবাচ ততো রাজা দীর্ঘপ্রজ্ঞো যুধিষ্ঠিরঃ।
কো ভবান্ কস্য বা কিং তে ক্রিয়তাং কার্য্যমুচ্যতাম্ ॥২১॥
প্রত্যুবাচাথ তদ্রক্ষো ধর্ম্মরাজং যুধিষ্ঠিরম্।
অহং বকস্য বৈ ভ্রাতা কির্ম্মীর ইতি বিশ্রুতঃ ॥২২॥

---

ভারতকৌমুদী

ত্বরিতি। দুঃশাসনস্য করেণ উন্মৃষ্টা আকৃষ্টা অতএব বিপ্রকীর্ণা অসংযমনাদ্বিক্ষিপ্তাঃ শিরোরুহাঃ কেশা যস্যাঃ সা। আকুলতাং ভয়বিহ্বলতাং প্রবহণবৈকল্যঞ্চ ॥১৭॥

মোমুহ্যমানামিতি। বিষয়েষু শব্দাদিষু, প্রসক্তানি প্রবৃত্তানি, রতিমনুরাগম্ ॥১৮॥

অথেতি। পশ্যতামেবাস্তিকে। বীর্য্যবান্ মন্ত্রশক্তিশালী। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৯॥

স ইতি। ক্রোধেন বিস্ফারিতে বিশালীকৃতে ঈক্ষণে চক্ষুষী যেন সঃ ॥২০॥

তমিতি। দীর্ঘপ্রজ্ঞো ভয়েঽপ্যবিচ্ছিন্নবুদ্ধিঃ। কস্য সম্বন্ধী। ক্রিয়তামস্মাভিরিতি শেষঃ ॥২১॥

---

দুঃশাসনের আকর্ষণে দ্রৌপদীর কেশকলাপ আলুলায়িত হইয়াছিল এবং তখনও তাহা সেই ভাবেই ছিল; এহেন দ্রৌপদী পঞ্চপর্ব্বতমধ্যবর্ত্তিনী নদীর ন্যায় পঞ্চ পাণ্ডবের মধ্যে থাকিয়াও ভয়ে আকুল হইয়াছিলেন ॥১৭॥

কর্ণপ্রভৃতি পঞ্চ ইন্দ্রিয় যেমন শব্দপ্রভৃতি পঞ্চ বিষয়ে সংসক্ত হইয়া সেই সেই বিষয়ে অনুরাগ অবলম্বন করে, সেইরূপ পঞ্চ পাণ্ডবই তখন অত্যন্ত মোহিতা দ্রৌপদীকে ধারণ করিলেন ॥১৮॥

তখন পাণ্ডবেরা দেখিতে পাইলেন যে, মন্ত্রশক্তিশালী ধৌম্যপুরোহিত যথানিয়মে নানাবিধ রক্ষোঘ্ন মন্ত্র পাঠ করিয়া সেই ভয়ঙ্কর রাক্ষসী-মায়া বিনষ্ট করিলেন ॥১৯॥

মায়া বিনষ্ট হইলে, মহাবলশালী, ক্রোধ-বিস্ফারিত-নয়ন, কামরূপী ও ক্রূরপ্রকৃতি সেই রাক্ষসটাকে যমের ন্যায় দেখা যাইতে লাগিল ॥২০॥

তাহার পর, নির্ভীকচিত্ত রাজা যুধিষ্ঠির সেই রাক্ষসকে বলিলেন—'তুমি কে? কাহার লোক? আমরাই বা তোমার কি করিব? বল' ॥২১॥

বনেঽস্মিন্ কাম্যকে শূন্যে নিবসামি গতজ্বরঃ।
যুধি নির্জ্জিত্য পুরুষানাহারং নিত্যমাচরন্ ॥২৩॥
কে যূয়মিহ সম্প্রাপ্তা ভক্ষ্যভূতা মমান্তিকম্।
যুধি নির্জ্জিত্য বঃ সর্বান্ ভক্ষয়িষ্যে গতজ্বরঃ ॥২৪॥

বিদুর উবাচ।

যুধিষ্ঠিরস্তু তচ্ছ্রুত্বা বচস্তস্য দুরাত্মনঃ।
আচচক্ষে ততঃ সর্বং গোত্রনামাদি ভারত! ॥২৫॥

যুধিষ্ঠির উবাচ।

পাণ্ডবো ধর্ম্মরাজোঽহং যদি তে শ্রোত্রমাগতঃ।
সহিতো ভ্রাতৃভিঃ সর্বৈর্ভীমসেনার্জ্জুনাদিভিঃ ॥২৬॥
হৃতরাজ্যো বনেবাসং বস্তুং কৃতমতিস্ততঃ।
বনমভ্যাগতো ঘোরমিদং তব পরিগ্রহম্ ॥২৭॥

---

ভারতকৌমুদী

প্রত্যুবাচেতি। তত্রক্ষঃ স রাক্ষসঃ। বকস্য ভীমেন নিহতপূর্ব্বস্য বকরাক্ষসস্য ॥২২॥
বন ইতি। গতজ্বরঃ সর্ব্বথা সন্তাপশূন্যঃ। পুরুষান্ মানুষান্ ॥২৩॥
ক ইতি। সম্প্রাপ্তা উপস্থিতাঃ। গতজ্বরো বিনা কারণং হত্যয়াপি সন্তাপহীনঃ ॥২৪॥
যুধীতি। আদিপদাদ্দেশরাজধান্যাদীনাং গ্রহণম্ ॥২৫॥
পাণ্ডব ইতি। ধর্ম্মরাজ ইত্যনেনাত্মনো ধার্ম্মিকতয়া অহিংসা সূচিতা। শ্রোত্রং কর্ণম্ ॥২৬॥
হৃতেতি। বনে বাসো যস্মিন্ কর্ম্মণীত্যলুক্সমাসঃ। পরিগ্রহম্ অধিকারাস্পদম্ ॥২৭॥

---

তদনন্তর সেই রাক্ষস ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে কহিল—'আমি বকরাক্ষসের ভ্রাতা এবং 'কির্ম্মীর'—নামে প্রসিদ্ধ ॥২২॥

আমি সর্ব্বদা যুদ্ধে মনুষ্যগণকে জয় করিয়া ভক্ষণ করতঃ এই শত্রুশূন্য কাম্যকবনে নিরুপদ্রবে বাস করিতেছি ॥২৩॥

তোমরাই বা কে আমার খাদ্য হইয়া আমার নিকটে এখন উপস্থিত হইয়াছ? তোমাদের সকলকেও যুদ্ধে জয় করিয়া সুখে ভক্ষণ করিব' ॥২৪॥

বিদুর বলিলেন—'ভরতনন্দন! তাহার পর যুধিষ্ঠির সেই দুরাত্মার সেই কথা শুনিয়া গোত্র ও নামপ্রভৃতি সমস্তই বলিলেন ॥২৫॥

যুধিষ্ঠির বলিলেন—'আমি পাণ্ডুনন্দন ধর্ম্মরাজ যদি তোমার কাণে আসিয়া থাকি; এখন আমি ভীম ও অর্জ্জুনপ্রভৃতি সকল ভ্রাতাদের সঙ্গে এখানে আসিয়াছি ॥২৬॥

বিদুর উবাচ।

কিৰ্ম্মীরস্ত্বব্রবীদেনং দিষ্ট্যা দেবৈরিদং মম।
উপপাদিতমদ্যেহ চিরকালান্মনোগতম্ ॥২৮॥
ভীমসেনবধার্থং হি নিত্যমভ্যুদ্যতায়ুধঃ।
চরামি পৃথিবীং কৃৎস্নাং নৈনমাসাদয়াম্যহম্ ॥২৯॥
সোঽয়মাসাদিতো দিষ্ট্যা ভ্রাতৃহা কাঙ্ক্ষিতশ্চিরম্।
অনেন হি মম ভ্রাতা বকো বিনিহতঃ প্রিয়ঃ ॥৩০॥
বেত্রকীয়বনে রাজন্! ব্রাহ্মণচ্ছদ্মরূপিণা।
বিদ্যাবলমুপাশ্রিত্য নহ্যস্ত্যস্যৌরসং বলম্ ॥৩১॥ (যুগ্মকম্)
হিড়ম্বশ্চ সখা মহ্যং দয়িতো বনগোচরঃ।
হতো দুরাত্মনাঽনেন স্বসা চাস্য হৃতা পুরা ॥৩২॥

ভারতকৌমুদী

কিৰ্ম্মীর ইতি। দিষ্ট্যা ভাগ্যেন। উপপাদিতং সম্পাদিতম্। মনোগতমভীষ্টম্ ॥২৮॥

ভীমেতি। অভ্যুদ্যতায়ুধ উত্তোলিতাস্ত্রঃ। কৃৎস্নাং সর্ব্বাম্। আসাদয়ামি প্রাপ্নোমি ॥২৯॥

স ইতি। দিষ্ট্যা ভাগ্যেন, ভ্রাতৃহা ভ্রাতৃহন্তা। হি যস্মাৎ। বেত্রকীয়বনে একচক্রা-নগরীয়ারণ্যে। বিদ্যাবলং মন্ত্রশক্তিম্, ঔরসং দৈহিকম্ ॥৩০—৩১॥

হিড়িম্ব ইতি। মহ্যং মম, দয়িতঃ প্রিয়ঃ, বনগোচরো বনবাসী। স্বসা ভগিনী ॥৩২॥

শত্রুরা আমার রাজ্য হরণ করিয়া নিয়াছে; তাই আমি বনে বাস করিবার ইচ্ছা করিয়া তোমার অধিকারভুক্ত এই ভয়ঙ্কর বনে আসিয়াছি' ॥২৭॥

বিদুর কহিলেন—'তখন কিৰ্ম্মীর যুধিষ্ঠিরকে বলিল—ভাগ্যবশতঃ দেবতারা আমার মনের অভীষ্ট বহুকালের পর আজ এখানে উপস্থিত করিয়াছেন ॥২৮॥

কারণ, আমি ভীমের বধের জন্য সর্ব্বদাই অস্ত্র উত্তোলন করিয়া সমস্ত পৃথিবী বিচরণ করিতেছি; কিন্তু উহাকে পাইতেছি না ॥২৯॥

আজ ভাগ্যবশতঃ সেই ভ্রাতৃহন্তা চিরবাঞ্ছিত ভীমটাকে এই পাইয়াছি। রাজা! এই ভীমই ব্রাহ্মণের রূপ ধারণ করিয়া মন্ত্রশক্তি অবলম্বনপূর্ব্বক একচক্রানগরীর বনপ্রান্তে আমার প্রিয়ভ্রাতা বককে বিনাশ করিয়াছিল; কিন্তু উহার দৈহিক বল নাই ॥৩০—৩১॥

এবং এই দুরাত্মাই পূর্ব্বে আমার প্রিয়সখা বনবাসী হিড়িম্বকে বধ করিয়াছিল এবং তাহার ভগিনী হিড়িম্বাকে হরণ করিয়াছিল ॥৩২॥

(৩১) বেত্রকীয়গৃহে রাজন্!···পি।

সোঽহমদ্যাগতো মূঢ়ো মমেদং গহনং বনম্।
প্রচারসময়েঽস্মাকমর্দ্ধরাত্রে স্থিতে সমে ॥৩৩॥
অদ্যাস্য পাতয়িষ্যামি তদ্বৈরং চিরসম্ভৃতম্।
তর্পয়িষ্যামি চ বকং রুধিরেণাস্য ভূরিণা ॥৩৪॥
অদ্যাহমনৃণো ভূত্বা ভ্রাতুঃ সখ্যুস্তথৈব চ।
শান্তিং লব্ধাস্মি পরমাং হত্বা রাক্ষসকণ্টকম্ ॥৩৫॥
যদি তেন পুরা মুক্তো ভীমসেনো বকেন বৈ।
অদ্যৈনং ভক্ষয়িষ্যামি পশ্যতস্তে যুধিষ্ঠির ! ॥৩৬॥
এতং হি বিপুলপ্রাণমদ্য হত্বা বৃকোদরম্।
সংভক্ষ্য জরয়িষ্যামি যথাগস্ত্যো মহাসুরম্ ॥৩৭॥

ভারতকৌমুদী

স ইতি। গহনং নিবিড়ম্। সমে উভয়তঃ সমানভাগে ॥৩৩॥

অদ্যেতি। অদ্য ভীমস্যোপরি, পাতয়িষ্যামি আরোপয়িষ্যামি ॥৩৪॥

অদ্যেতি। লব্ধাস্মি লপ্স্যে। রাক্ষসানাং কণ্টকং ক্ষুদ্রশত্রুং ভীমম্ ॥৩৫॥

যদীতি। বকেন সদয়ত্বান্মুক্তঃ, অহন্তু নির্দ্দয়ত্বাদ্ভক্ষয়িষ্যামীত্যাশয়ঃ ॥৩৬॥

এতমিতি। বিপুলপ্রাণং মহাবলম্। জরয়িষ্যামি জীর্ণীকরিষ্যামি। মহাসুরং বাতাপিম্ ॥৩৭॥

ভারতভাবদীপঃ

একীবভূবুঃ ॥১০—১৩॥ পঞ্চানাং শব্দাদীনামিন্দ্রিয়ার্থানামিন্দ্রিয়ৈরর্থ্যমানানাং কৃতে, শোকাবেশঃ শোকাগমঃ ॥১৪—৩০॥ বেত্রকীয়বনে একচক্রায়াম্ ॥৩১॥ মহ্যং মম ॥৩২—৩৪॥

ঠিক্ অর্দ্ধরাত্রকালই আমাদের বিচরণের কাল; এই সময়েই সেই মূর্খ ভীমটা এই আমার এই নিবিড় বনে আসিয়াছে ॥৩৩॥

আজ আমি সেই চিরসঞ্চিত শত্রুতার ফল উহার উপরে আরোপ করিব এবং উহার প্রচুর রক্ত দ্বারা বকের তর্পণ করিব ॥৩৪॥

আজ আমি রাক্ষসকণ্টক ভীমকে বধ করিয়া, ভ্রাতা ও সখার নিকট অনৃণী হইয়া পরম শান্তি লাভ করিব ॥৩৫॥

যুধিষ্ঠির! যদিও সেই বক পূর্ব্বে ভীমকে ছাড়িয়া দিয়াছিল, তথাপি আমি আজ তোমার সাক্ষাতেই উহাকে ভক্ষণ করিব ॥৩৬॥

অগস্ত্যমুনি যেমন বাতাপিকে ভক্ষণ করিয়া জীর্ণ করিয়াছিলেন, তেমন আমি আজ এই ভীমটাকে বধ করিয়া ভক্ষণপূর্ব্বক জীর্ণ করিব' ॥৩৭॥

(৩৭) এনং হি…বা ব কা।

এবমুক্তঃ স ধর্ম্মাত্মা সত্যসন্ধো যুধিষ্ঠিরঃ।
নৈতদস্তীতি সক্রোধো ভর্ৎসয়ামাস রাক্ষসম্॥৩৮॥
ততো ভীমো মহাবাহুরারুজ্য তরসা দ্রুমম্।
দশব্যামমথোদ্বিদ্ধং নিষ্পত্রমকরোত্তদা॥৩৯॥
চকার সজ্যং গাণ্ডীবং বজ্রনিষ্পেষগৌরবম্।
নিমেষান্তরমাত্রেণ তথৈব বিজয়োঽর্জুনঃ॥৪০॥
নিবার্য্য ভীমো জিষ্ণুন্তু তদ্রক্ষো মেঘনিস্বনম্।
অভিদ্রুত্যাব্রবীদ্বাক্যং তিষ্ঠ তিষ্ঠেতি ভারত!॥৪১॥

---

## ভারতকৌমুদী

এবমিতি। এতৎ সত্যং নাস্তি ন ভবিষ্যতীতি ভবিষ্যৎসামীপ্যে বর্ত্তমানা॥৩৮॥

তত ইতি। ততো মহাবাহুর্ভীমঃ, তরসা বলেন, উদ্বিদ্ধমুৎপাটিতম্, দশ ব্যামাঃ পরিমাণং যস্য তং তাদৃশং কঞ্চিৎ দ্রুমম্, আরুজ্য যোগ্যস্থানে ভঙ্‌ক্ত্বা, অথো তদৈব নিষ্পত্রমকরোৎ। "ব্যামো বাহ্বোঃ সকরয়োস্ততয়োস্তির্য্যগন্তরম্" ইত্যমরঃ॥৩৯॥

চকারেতি। তথা বিজয়ো বিজয়াপরনামা অর্জ্জুনঃ, বজ্রেণ নিষ্পিষ্যতে চূর্ণ্যত ইতি বজ্রনিষ্পেষঃ পর্ব্বতস্তদ্বদ্গৌরবং ভারো যস্য তত্তাদৃশম্, গাণ্ডীবং ধনুঃ, নিমেষান্তরমাত্রেণৈব সজ্যং সগুণং চকার॥৪০॥

নিবার্য্যেতি। জিষ্ণুমর্জুনম্। মেঘনিস্বনং তৎ রক্ষো রাক্ষসম্, অভিদ্রুত্য॥৪১॥

## ভারতভাবদীপঃ

লপ্স্যামি লপ্স্যামি॥৩৫—৩৬॥ মহাসুরং বাতাপিম্॥৩৭—৩৮॥ আরুজ্য ভঙ্‌ক্ত্বা, দশব্যামং ব্যামো বিস্তারিতয়োঃ করয়োস্তির্য্যগন্তরম্, উদ্বিদ্ধমুৎপাটিতম্॥৩৯॥ বজ্রেণ নিষ্পেষশ্চূর্ণীভাবো যস্য পর্ব্বতস্য তদ্বৎ গৌরবং গুরুত্বং যস্য তত্তথা॥৪০—৪১॥ কক্ষ-

---

কির্ম্মীররাক্ষস এইরূপ বলিলে, ধর্ম্মাত্মা ও সত্যপ্রতিজ্ঞ যুধিষ্ঠির 'ইহা হইবে না' এই কথা বলিয়া সক্রোধে উহাকে তিরস্কার করিলেন॥৩৮॥

তাহার পর, মহাবাহু ভীমসেন বলপূর্ব্বক একটা দশব্যামপরিমিত (প্রসারিত বাহুযুগলের পরিমাণ ব্যাম) বৃক্ষ উৎপাটন করিয়া, যথাস্থানে সেটাকে ভগ্ন করিয়া, তখনই পত্রশূন্য করিয়া লইলেন॥৩৯॥

সেইরূপ অর্জ্জুনও পর্ব্বতের ন্যায় ভারী গাণ্ডীবধনুতে নিমেষের মধ্যেই গুণ আরোপণ করিলেন॥৪০॥

তখন ভীমসেন তাঁহাকে বারণ করিয়া, মেঘের ন্যায় গর্জ্জনকারী সেই রাক্ষসের দিকে যাইয়া বলিলেন—'থাক থাক'॥৪১॥

---

(৩৯)…দশব্যামমথো বৃক্ষম্…পি।

ঈপ্সিতো হ্যেষ বৈ কামো বরশ্চৈমং প্রযচ্ছ মে।
ত্বত্তোঽস্ত্র ভগবন্নস্ত্রং কৃৎস্নমিচ্ছামি বেদিতুম্ ॥৫১॥
প্রত্যুবাচ মহেন্দ্রস্তং প্রীতাত্মা প্রহসন্নিব।
ইহ প্রাপ্তস্য কিং কার্য্যমস্ত্রৈস্তব ধনঞ্জয়! ॥৫২॥
কামান্ বৃণীষ লোকাংস্ত্বং প্রাপ্তোঽসি পরমাং গতিম্।
এবমুক্তঃ প্রত্যুবাচ সহস্রাক্ষং ধনঞ্জয়ঃ ॥৫৩॥
ন লোকান্ ন পুনঃ কামান্ ন দেবত্বং কুতঃ সুখম্।
ন চ সর্ব্বামরৈশ্বর্য্যং কাময়ে ত্রিদশাধিপ! ॥৫৪॥
ভ্রাতৄংস্তান্ বিপিনে ত্যক্ত্বা বৈরমপ্রতিযাত্য চ।
অকীর্ত্তিং সর্ব্বলোকেষু গচ্ছেয়ং শাশ্বতীঃ সমাঃ ॥৫৫॥

ভারতকৌমুদী

ঈপ্সিত ইতি। কাম্যত ইতি কামঃ অভীষ্টবিষয়ঃ। বেদিতুং জ্ঞাতুম্ ॥৫১॥
প্রতীতি। প্রাপ্তস্য আগতস্য। কার্য্যং প্রয়োজনম্ ॥৫২॥
কামানিতি। কাম্যন্ত ইতি কামা অভীষ্টাস্তান্, লোকান্ স্বর্গান্ ॥৫৩॥
নেতি। কামান্ অভীষ্টবিষয়ান্তরাণি। সর্ব্বামরৈশ্বর্য্যং সর্ব্বদেবাধিপত্যম্ ॥৫৪॥
ভ্রাতৄনিতি। অপ্রতিযাত্য অপরিশোধ্য। শাশ্বতীঃ সমা বহূন্ বৎসরান্ ॥৫৫॥

ভারতভাবদীপঃ

বলনামে"তি যাস্কঃ ॥৩৮—৪৫॥ বিনীতৌ জিতৌ ক্রোধহর্ষৌ যৈঃ ॥৪৬—৫২॥ কামান্ কাম্যন্ত ইতি বুৎপত্ত্যা ইষ্টান্ লোকান্ ভোগান্ ॥৫৩॥ ন লোভান্ন পুনঃ কামাদিতি ন শব্দৌ বা শব্দার্থৌ, লোভাদ্বা কামাদ্বেত্যর্থঃ ॥৫৪॥ অপ্রতিযাত্য অনিস্তীর্য্য, এতেন জ্যেষ্ঠভ্রাত্রাদি-সেবনমৈন্দ্রপদপ্রাপ্তাবপি নোপেক্ষণীয়মিত্যুক্তম্ ॥৫৫—৫৯॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়স্ত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৩॥

ইন্দ্র এইরূপ বলিলে, মহাবীর কুরুকুলধুরন্ধর অর্জ্জুন অবনত হইয়া কৃতাঞ্জলিপুটে ইন্দ্রকে বলিলেন—॥৫০॥

'ভগবন্! এই বিষয়ই আমার অভীষ্ট এবং এই বরই আমাকে দান করুন যে, আমি যেন আজ আপনার নিকট হইতে সমস্ত অস্ত্র জানিতে পারি'॥৫১॥

তখন ইন্দ্র সন্তুষ্ট হইয়া হাসিতে হাসিতেই যেন অর্জ্জুনকে কহিলেন—'অর্জ্জুন! তুমি এখানে আসিয়াছ, সুতরাং তোমার অস্ত্রের প্রয়োজন কি? ॥৫২॥

তুমি পরম গতি লাভ করিয়াছ; অভীষ্ট স্বর্গ প্রার্থনা কর'। ইন্দ্র এইরূপ বলিলে, অর্জ্জুন তাঁহাকে বলিলেন—॥৫৩॥

'দেবরাজ! আমি—স্বর্গ, অন্য অভীষ্ট বিষয়, দেবত্ব কিংবা সুখ প্রার্থনা করি না; এমন কি সমস্ত দেবগণের আধিপত্যও কামনা করি না ॥৫৪॥

এবমুক্তঃ প্রত্যুবাচ বৃত্রহা পাণ্ডুনন্দনম্ ।
সান্ত্বয়ন্ শ্লক্ষ্ণয়া বাচা সর্ব্বলোকনমস্কৃতঃ ॥৫৬॥
যদা দ্রক্ষ্যসি ভূতেশং ত্র্যক্ষং শূলধরং শিবম্ ।
তদা দাতাস্মি তে তাত ! দিব্যান্যস্ত্রাণি সর্ব্বশঃ ॥৫৭॥
দর্শনে ক্রিয়তাং যত্নো দেবস্য পরমেষ্ঠিনঃ ।
দর্শনাত্তস্য কৌন্তেয় ! সংসিদ্ধঃ সর্ব্বমেষ্যসি ॥৫৮॥
ইত্যুক্ত্বা ফাল্গুনং শক্রো জগামাদর্শনং পুনঃ ।
অর্জ্জুনোঽপ্যথ তত্রৈব তস্থৌ যোগসমন্বিতঃ ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি অর্জ্জুনাভিগমনে অর্জ্জুনেন্দ্রদর্শনে ত্রয়স্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

———০:❀:০———

## ভারতকৌমুদী

এবমিতি। বৃত্রহা ইন্দ্রঃ। সান্ত্বয়ন্ আশ্বাসয়ন্, শ্লক্ষ্ণয়া কোমলয়া ॥৫৬॥

যদেতি। ত্র্যক্ষং ত্রিলোচনম্। শিবপ্রসাদেনৈবাস্মাকং প্রসাদ ইতি ভাবঃ ॥৫৭॥

দর্শন ইতি। পরমে সর্বোত্তমে পদে তিষ্ঠতীতি তস্য। এষ্যসি প্রাপ্স্যসি ॥৫৮॥

ইতীতি। যোগেন শিববিষয়কধ্যানাদিনা প্রধানযোগাঙ্গেন সমন্বিতঃ ॥৫৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি অর্জ্জুনাভিগমনে ত্রয়স্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

সেই ভ্রাতৃগণকে বনে পরিত্যাগ করিয়া এবং শত্রুতার প্রতিশোধ না দিয়া (অন্য কিছু করিলে) আমি দীর্ঘকাল যাবৎ সমস্ত জগতে নিন্দাভাজন হইব' ॥৫৫॥

অর্জ্জুন এইরূপ বলিলে, ত্রিভুবনবন্দিত দেবরাজ অর্জ্জুনকে কোমল বাক্যে আশ্বস্ত করিয়া বলিলেন—॥৫৬॥

'বৎস ! তুমি যখন ভূতনাথ, ত্রিলোচন ও শূলপাণি মহাদেবের দর্শন লাভ করিবে, তখন আমি তোমাকে সমস্ত দিব্য অস্ত্র দান করিব ॥৫৭॥

অতএব কুন্তীনন্দন ! তুমি পরমদেবতা মহাদেবের দর্শন লাভ করিবার জন্য যত্ন কর ; তাঁহার দর্শনে সিদ্ধ হইয়া তুমি সমস্তই পাইবে' ॥৫৮॥

অর্জ্জুনকে এই কথা বলিয়া দেবরাজ পুনরায় অদৃশ্য হইলেন। তাহার পর অর্জ্জুনও যোগাবলম্বন করিয়া সেই খানেই রহিলেন ॥৫৯॥

———:(:):———

(৫৮)···সংসিদ্ধঃ স্বর্গমেষ্যসি, পি নি। * '···সপ্তত্রিংশোঽধ্যায়ঃ' বা ব কা নি।

# চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ

——ঃ(*)ঃ——

জনমেজয় উবাচ।

ভগবন্! শ্রোতুমিচ্ছামি পার্থস্যাক্লিষ্টকর্ম্মণঃ।
বিস্তরেণ কথামেতাং যথাস্ত্রাণ্যুপলব্ধবান্॥১॥
যথা চ পুরুষব্যাঘ্রো দীর্ঘবাহুর্দ্ধনঞ্জয়ঃ।
বনং প্রবিষ্টস্তেজস্বী নির্ম্মনুষ্যমভীতবৎ॥২॥
কিঞ্চ তেন কৃতং তত্র বসতা ব্রহ্মবিত্তম!।
কথঞ্চ ভগবান্ স্থাণুর্দেবরাজশ্চ তোষিতঃ॥৩॥
এতদিচ্ছাম্যহং শ্রোতুং ত্বৎপ্রসাদাদ্দ্বিজোত্তম!।
ত্বং হি সর্ব্বজ্ঞ! দিব্যঞ্চ মানুষঞ্চৈব বেত্থ হ॥৪॥
অত্যদ্ভুততমং ব্রহ্মন্! লোমহর্ষণমর্জ্জুনঃ।
ভবেন সহ সংগ্রামং চকারাপ্রতিমং কিল॥৫॥

ভারতকৌমুদী

ভগবন্নিতি। পার্থস্য অর্জ্জুনস্য, অক্লিষ্টকর্ম্মণঃ অনায়াসেন কার্য্যকারিণঃ॥১॥
যথেতি। নির্ম্মনুষ্যং মনুষ্যহীনমপি বনম্, অভীতবৎ নির্ভয় ইব॥২॥
কিমিতি। হে ব্রহ্মবিত্তম! বেদজ্ঞশ্রেষ্ঠ!। স্থাণুঃ শিবঃ॥৩॥
এতদিতি। দিব্যং স্বর্গীয়ম্, মানুষং মানুষলোকীয়ঞ্চ বৃত্তান্তম্॥৪॥
অতীতি। ভবেন শিবেন। দৈন্যম্ অর্জ্জুনস্য জীবনাশঙ্কয়া বিষাদঃ হর্ষো দেবদেবেনাপি

---

জনমেজয় বলিলেন—'ভগবন্! অক্লিষ্টকর্ম্মা অর্জ্জুন যে ভাবে সমস্ত দেবাস্ত্র লাভ করিয়াছিলেন, সেই বৃত্তান্ত আমি বিস্তরক্রমে শুনিতে ইচ্ছা করি॥১॥

এবং পুরুষশ্রেষ্ঠ, দীর্ঘবাহু ও মহাপরাক্রমশালী অর্জ্জুন মনুষ্যহীন বনের ভিতরেও যে ভাবে নির্ভয়ের ন্যায় প্রবেশ করিয়াছিলেন (তাহাও বলুন)॥২॥

বেদজ্ঞশ্রেষ্ঠ! তিনি সেখানে বাস করিতে থাকিয়া কি কার্য্য করিয়াছিলেন এবং কি ভাবেই বা ভগবান্ মহাদেবকে ও ইন্দ্রকে সন্তুষ্ট করিয়াছিলেন?॥৩॥

হে সর্ব্বজ্ঞ ব্রাহ্মণশ্রেষ্ঠ! আপনার অনুগ্রহে আমি ইহা শুনিতে ইচ্ছা করি। কারণ, আপনি স্বর্গের ও মর্ত্ত্যের সমস্ত বৃত্তান্তই জানেন॥৪॥

ব্রাহ্মণ! যোদ্ধৃশ্রেষ্ঠ এবং যুদ্ধে অপরাজিত অর্জ্জুন পূর্ব্বে মহাদেবের সহিত অতিশয় অদ্ভুত, লোমহর্ষণ ও অতুলনীয় যুদ্ধ করিয়াছিলেন; যাহা শুনিয়া নর-

পুরা প্রহরতাং শ্রেষ্ঠঃ সংগ্রামেম্বপরাজিতঃ।
যচ্ছ্রুত্বা নরসিংহানাং দৈন্যহর্ষাতিবিস্ময়াৎ ॥৬॥
শূরাণামপি পার্থানাং হৃদয়ানি চকম্পিরে।
যদযচ্চ কৃতবানন্যৎ পার্থস্তদখিলং বদ ॥৭॥ (বিশেষকম্)
ন হ্যস্য নিন্দিতং জিষ্ণোঃ সুসূক্ষ্মমপি লক্ষয়ে।
চরিতং তস্য শূরস্য তন্মে সর্ব্বং প্রকীর্ত্তয় ॥৮॥

বৈশম্পায়ন উবাচ।

কথয়িষ্যামি তে তাত! কথামেতাং মহাত্মনঃ।
দিব্যাং কৌরবশার্দ্দূল! মহতীমদ্ভুতোপমাম্ ॥৯॥
গাত্রসংস্পর্শসংবদ্ধং ত্র্যম্বকেন সহানঘ!।
পার্থস্য দেবদেবেন শৃণু সম্যক্ সমাগমম্ ॥১০॥
যুধিষ্ঠিরনিয়োগাৎ স জগামামিতবিক্রমঃ।
শক্রং সুরেশ্বরং দ্রষ্টুং দেবদেবঞ্চ শঙ্করম্ ॥১১॥

---

ভারতকৌমুদী

সার্দ্ধং যুদ্ধমিত্যানন্দঃ, তত্রাপি ন ভয়ং ন বা বিরাম ইত্যতিবিস্ময়শ্চ তস্মাৎ। পার্থানামন্যেষাং পাণ্ডবানাম্। পার্থোঽর্জ্জুনঃ ॥৫—৭॥

নেতি। হি নিশ্চিতম্। জিষ্ণোরর্জ্জুনস্য, সুসূক্ষ্মমপি কার্য্যম্ ॥৮॥

কথয়িষ্যামীতি। দিব্যামলৌকিকীম্। অদ্ভুতোপমাম্ আশ্চর্য্যরূপাম্ ॥৯॥

গাত্রেতি। গাত্রস্পর্শেনৈব সংবদ্ধং সংঘটিতম্। সমাগমং সম্মেলনম্ ॥১০॥

ভারতভাবদীপঃ

ভগবন্নিতি ॥১—৫॥ দৈন্যহর্ষাতিবিস্ময়াৎ—দৈন্যং নাশভয়াৎ, হর্ষো মহাদেবপ্রতি-

---

শ্রেষ্ঠ ও মহাবীর অন্য পাণ্ডবগণেরও হৃদয়—বিষাদ, আনন্দ ও মহাবিস্ময়ে উদ্বেলিত হইয়াছিল এবং অর্জ্জুন অন্য যে যে কার্য্য করিয়াছিলেন—সে সমস্তও আপনি বলুন ॥৫—৭॥

এই অর্জ্জুনের কোন ক্ষুদ্রতম কার্য্যও নিন্দিত ছিল বলিয়া লক্ষ্য হয় না। সুতরাং সেই মহাবীরের সেই সমস্ত চরিত্রই আমার নিকট বলুন' ॥৮॥

বৈশম্পায়ন বলিলেন—বৎস কৌরবশ্রেষ্ঠ! আপনার নিকটে মহাত্মা অর্জ্জুনের এই অলৌকিক, বিশাল ও অদ্ভুত বৃত্তান্ত বলিব ॥৯॥

হে নিষ্পাপ রাজা! দেবদেব মহাদেবের সহিত অর্জ্জুনের একেবারে গাত্রসংস্পর্শরূপ সম্মেলনই ঘটিয়াছিল; তাহা শ্রবণ করুন ॥১০॥

---

(৯) কথয়িষ্যামি তে রাজন্!...পি। (১০) গাত্রসংস্পর্শসংবদ্ধাম্...বা ব কা নি।

দিব্যং তদ্ধনুরাদায় খড়্গঞ্চ কনকৎসরুম্।
মহাবলো মহাবাহুরর্জ্জুনঃ কার্য্যসিদ্ধয়ে ॥১২॥
দিশং হ্যুদীচীং কৌরব্যো হিমবচ্ছিখরং প্রতি।
ঐন্দ্রিঃ স্থিরমনা রাজন্! সর্ব্বলোকমহারথঃ ॥১৩॥ (বিশেষকম্)
ত্বরয়া পরয়া যুক্তস্তপসে ধৃতনিশ্চয়ঃ।
বনং কণ্টকিতং ঘোরমেক এবাম্বপদ্যত ॥১৪॥
নানাপুষ্পফলোপেতং নানাপক্ষিনিষেবিতম্।
নানামৃগগণাকীর্ণং সিদ্ধচারণসেবিতম্ ॥১৫॥ (যুগ্মকম্)
ততঃ প্রয়াতে কৌন্তেয়ে বনং মানুষবর্জ্জিতম্।
শঙ্খানাং পটহানাঞ্চ শব্দঃ সমভবদ্দিবি ॥১৬॥
পুষ্পবর্ষঞ্চ সুমহন্নিপপাত মহীতলে।
মেঘজালঞ্চ বিততং ছাদয়ামাস সর্ব্বতঃ ॥১৭॥

---

ভারতকৌমুদী

যুধীতি। শক্রমিন্দ্রম্। দিব্যমলৌকিকং গাণ্ডীবম্। কনকস্য ত্সরুর্মুষ্টিদেশো যস্য তম্। হিমবতঃ পর্ব্বতস্য শিখরং শৃঙ্গম্। ইন্দ্রস্যাপত্যং পুত্র ঐন্দ্রিঃ ॥১১—১৩॥

ত্বরয়েতি। পরয়া অত্যন্তয়া। কণ্টকিতং সঞ্জাতকণ্টকম্। অন্বপদ্যত প্রাপ্নোৎ। নানামৃগগণৈঃ পশুসমূহৈরাকীর্ণং ব্যাপ্তম্। "পশবোঽপি মৃগাঃ" ইত্যমরঃ ॥১৪—১৫॥

তত ইতি। দিবি আকাশে। অর্জ্জুনাগমনেনামোদিতানাং দেবদূতানামিত্যাশয়ঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

ভটত্বাৎ, বিস্ময়স্তৎপ্রসাদেনালৌকিকসামর্থ্যলাভাৎ ॥৬—১১॥ কনকৎসরুং স্বর্ণমুষ্টিম্ ॥১২॥

---

রাজা! অমিতপরাক্রম, মহাবল, মহাবাহু এবং সমস্ত জগতের মধ্যে প্রধান মহারথ ইন্দ্রনন্দন সেই কৌরব অর্জ্জুন যুধিষ্ঠিরের আদেশে দেবরাজ ইন্দ্রের এবং দেবদেব মহাদেবের দর্শন লাভ করিবার জন্য, অলৌকিক গাণ্ডীবধনু ও স্বর্ণ-মুষ্টিযুক্ত তরবারি ধারণ করিয়া, স্থিরচিত্ত হইয়া, কার্য্যসিদ্ধি উদ্দেশে হিমালয়ের শৃঙ্গ লক্ষ্য করিয়া উত্তরদিকে গমন করিলেন ॥১১—১৩॥

তিনি তপস্যার জন্য কৃতনিশ্চয় ও অত্যন্তত্বরান্বিত হইয়া একাকীই কণ্টকাকীর্ণ ভয়ঙ্কর বনের ভিতরে যাইয়া উপস্থিত হইলেন। সেই বনটী নানাবিধ পুষ্পে ও ফলে পরিপূর্ণ এবং বহুবিধ পশুসমূহে ব্যাপ্ত ছিল, আর তাহার ভিতরে নানাপ্রকার পক্ষী এবং সিদ্ধগণ ও চারণগণ বিচরণ করিত ॥১৪—১৫॥

তাহার পর অর্জ্জুন সেই মনুষ্যবিহীন বনে প্রবেশ করিলে, আকাশে শঙ্খধ্বনি ও পটহধ্বনি হইতে থাকিল ॥১৬॥

সোঽতীত্য বনদুর্গাণি সন্নিকর্ষে মহাগিরেঃ ।
শুশুভে হিমবৎপৃষ্ঠে বসমানোঽর্জ্জুনস্তদা ॥১৮॥
তত্রাপশ্যদ্দ্রুমান্ ফুল্লান্ বিহগৈর্বল্গুনাদিতান্ ।
নদীশ্চ বিপুলাবর্ত্তা বৈদূর্য্যবিমলপ্রভাঃ ॥১৯॥
হংসকারণ্ডবোদ্গীতাঃ সারসাভিরুতাস্তথা ।
পুংস্কোকিলরুতাশ্চৈব ক্রৌঞ্চবর্হিণনাদিতাঃ ॥২০॥
মনোহরবনোপেতাস্তস্মিন্নতিরথোঽর্জ্জুনঃ ।
পুণ্যশীলামলজলাঃ পশ্যন্ প্রীতমনাঽভবৎ ॥২১॥ (বিশেষকম্)
রমণীয়ে বনোদ্দেশে রমমাণোঽর্জ্জুনস্তদা ।
তপস্যুগ্রে বর্ত্তমান উগ্রতেজা মহামনাঃ ॥২২॥

ভারতকৌমুদী

পুষ্পেতি। পুষ্পবর্ষমপি দেবদূতহস্তমুক্তমিতিভাবঃ। বিততং বিস্তৃতম্ ॥১৭॥

স ইতি। মহাগিরের্হিমালয়স্য সন্নিকর্ষে বনদুর্গাণীতি সম্বন্ধঃ ॥১৮॥

তত্রেতি। ফুল্লান্ ফুল্লকুসুমান্ বল্গুনাদিতান্ সুন্দরশব্দিতান্। বিপুলাবর্ত্তা বিশালজলভ্রমিযুক্তাঃ। তস্মিন্ স্থানে। পুণ্যশীলং পবিত্রস্বভাবমমলঞ্চ জলং যাসাং তাঃ। প্রীতমনাঽভবদিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥১৯—২১॥

ভারতভাবদীপঃ

ঐন্দ্রিরর্জ্জুনঃ ॥১৩॥ কণ্টকিতং কণ্টকাক্রান্তম্ ॥১৪—১৮॥ বল্গু মধুরম্ ॥১৯—২২॥ দর্ভচীরং

আর, ভূতলে বিশাল পুষ্পবৃষ্টি পতিত হইল এবং বিস্তৃত মেঘসকল সমস্ত দিক্ আবৃত করিল ॥১৭॥

তখন অর্জ্জুন হিমালয়ের সন্নিহিত দুর্গম বনসকল অতিক্রম করিয়া, তাহার উপরে থাকিয়া শোভা পাইতে লাগিলেন ॥১৮॥

তিনি সেখানে দেখিলেন—নানাবিধ বৃক্ষ আছে, তাহাতে বহুতর ফুল ফুটিয়া রহিয়াছে এবং নানাপ্রকার পক্ষী মনোহর রব করিয়া বেড়াইতেছে; আর, অনেক নদী প্রবাহিত হইতেছে, সেগুলির আবর্ত্ত (ঘোলা) সকল বিশাল এবং জল বৈদূর্য্যমণির ন্যায় নির্ম্মল; তাহার নিকট হংস, কারণ্ডব, সারস, কোকিল, কোঁচবক ও ময়ূরগণ রব করিতেছে এবং তাহার তীরে মনোহর বন রহিয়াছে। অতিরথ অর্জ্জুন সেই স্থানে নদীগুলির পবিত্র ও নির্ম্মল জল দেখিয়া আনন্দিত হইলেন ॥১৯—২১॥

অত্যন্ত তেজস্বী ও দৃঢ়চেতা অর্জ্জুন তখন সেই মনোহর বনের ভিতরে থাকিয়া দারুণ তপস্যায় প্রবৃত্ত হইলেন; তিনি কুশময় কৌপীন পরিধান করিয়া

দর্ভচীরং নিবস্যাথ দণ্ডাজিনবিভূষিতঃ।
শীর্ণঞ্চ পতিতং ভূমৌ পর্ণং সমুপযুক্তবান্ ॥২৩॥ (যুগ্মকম্)
পূর্ণে পূর্ণে ত্রিরাত্রে তু মাসমেকং ফলাশনঃ।
দ্বিগুণেন হি কালেন দ্বিতীয়ং মাসমত্যয়াৎ ॥২৪॥
তৃতীয়মপি মাসং স পক্ষেণাহারমাচরৎ।
চতুর্থে ত্বথ সম্প্রাপ্তে মাসে ভরতসত্তমঃ ॥২৫॥
বায়ুভক্ষো মহাবাহুরভবৎ পাণ্ডুনন্দনঃ।
ঊর্দ্ধবাহুর্নিরালম্বঃ পাদাঙ্গুষ্ঠাগ্রবিষ্ঠিতঃ ॥২৬॥ (যুগ্মকম্)
সদোপপস্পর্শনাচ্চাস্য বভূবুরমিতৌজসঃ।
বিদ্যুদম্ভোধরনিভা জটাস্তস্য মহাত্মনঃ ॥২৭॥

ভারতকৌমুদী

রমণীয় ইতি। উগ্রে ভয়ঙ্করে। দর্ভচীরং কুশময়ং কৌপীনম্, নিবস্য পরিধায়। সমুপযুক্তবান্ ভুক্তবান্, ক্লেশাতিশয়ার্থমিত্যাশয়ঃ ॥২২—২৩॥

পূর্ণ ইতি। একং মাসমত্যয়াৎ। দ্বিগুণেন ষড়্রাত্রেণ। অত্যয়াদতিক্রান্তবান্ ॥২৪॥

তৃতীয়মিতি। মাসং প্রাপ্য। আহারং ফলস্যৈব। বায়ুভক্ষ উপবাসীত্যর্থঃ। নিরালম্বো বৃক্ষাদ্যবলম্বনরহিতঃ, পাদাঙ্গুষ্ঠাগ্রাভ্যামেব বিষ্ঠিতো ভূমাববস্থিতঃ ॥২৫—২৬॥

সদেতি। উপস্পর্শনাৎ স্নানাৎ। কাশ্চিদ্বিদ্যুত্তুল্যাঃ পিঙ্গলাঃ, অপরা মেঘবৎ কৃষ্ণাঃ ॥২৭॥

ভারতভাবদীপঃ

তৃণময়ং বাসঃ, নিবস্য পরিধায়, সমুপযুক্তবান্ ভুক্তবান্ ॥২৩॥ দ্বিগুণেন ষড়্রাত্রেণাত্যয়াদতি-

দণ্ড ও মৃগচর্ম্ম ধারণপূর্ব্বক প্রথমে ভূতলপতিত শুষ্কপত্র মাত্র ভোজন করি-তেন ॥২২—২৩॥

পরে, তিন তিন দিনের পর এক একটী ফল ভক্ষণ করিয়া একমাস অতিক্রম করিলেন; তাহার পর আবার ছয় ছয় দিনের পর এক একটী ফল ভোজন করিয়া দ্বিতীয়মাস অতিবাহিত করিলেন ॥২৪॥

তৃতীয়মাসে পনর পনর দিনের পর এক একটী ফল ভোজন করিলেন; তাহার পর চতুর্থমাস উপস্থিত হইলে, তখন ভরতশ্রেষ্ঠ মহাবাহু অর্জ্জুন কেবল বায়ু ভক্ষণ করিয়া, নিরবলম্বনে থাকিয়া, চরণাঙ্গুষ্ঠের অগ্রভাগ দ্বারা ভূতলে দাঁড়াইয়া ঊর্দ্ধবাহু হইয়া তপস্যা করিতে লাগিলেন ॥২৫—২৬॥

সর্ব্বদা স্নান করায় অমিততেজা ও মহাত্মা অর্জ্জুনের জটাসমূহের মধ্যে

(২৬)···পাদাঙ্গুষ্ঠাগ্রধিষ্ঠিতঃ, বা ব কা নি।

তততো মহর্ষয়ঃ সর্ব্বে জগ্মুর্দেবং পিনাকিনম্।
বিবেদয়িষবঃ পার্থং তপস্যুগ্রে সমাস্থিতম্ ॥২৮॥
তং প্রণম্য মহাদেবং শশংসুঃ পার্থকর্ম্ম তৎ।
এষ পার্থো মহাতেজা হিমবৎপৃষ্ঠমাস্থিতঃ ॥২৯॥
উগ্রে তপসি দুষ্পারে স্থিতো ধূমায়য়ন্ দিশঃ।
তস্য দেবেশ! ন বয়ং বিদ্মঃ সর্ব্বে চিকীর্ষিতম্ ॥৩০॥
সন্তাপয়তি নঃ সর্ব্বানসৌ সাধু নিবার্য্যতাম্।
তেষাং তদ্বচনং শ্রুত্বা মুনীনাং ভাবিতাত্মনাম্ ॥৩১॥
উমাপতির্ভূতপতির্বাক্যমেতদুবাচ হ।
ন বো বিষাদঃ কর্ত্তব্যঃ ফাল্গুনং প্রতি সর্ব্বশঃ ॥৩২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। পিনাকিনং শিবম্। বিবেদয়িষবো বেদয়িতুং জ্ঞাপয়িতুমিচ্ছবঃ ॥২৮॥
তমিতি। তৎ তপোরূপম্, পার্থস্য অর্জ্জুনস্য কর্ম্ম, শশংসুঃ উক্তবন্তঃ ॥২৯॥
উগ্র ইতি। দুষ্পারে দুষ্কর ইত্যর্থঃ, ধূমায়য়ন্ ধূমায়মানাঃ কুর্ব্বন্ ॥৩০॥
সন্তাপয়তীতি। সাধু সম্যক্। ভাবিতাত্মনাং মৈত্র্যাদিভাবনয়া নির্ম্মলীকৃতচিত্তানাম্। বো যুষ্মাকম্, "বা কর্ত্তরি কৃত্যে" ইতি কর্ত্তরি ষষ্ঠী ॥৩১—৩২॥

ভারতভাবদীপঃ

বাহিতবান্ ॥২৪—২৫॥ নিরালম্বো নিরাশ্রয়ঃ ॥২৬—২৯॥ ধূমায়য়ন্ ধূমবতীরিব কুর্ব্বন্

কতকগুলি বিদ্যুতের ন্যায় পিঙ্গলবর্ণ হইয়া গেল এবং কতকগুলি মেঘের ন্যায় কৃষ্ণবর্ণই থাকিল ॥২৭॥

তাহার পর, মহর্ষিরা সকলে অর্জ্জুনকে ভয়ঙ্কর তপস্যায় প্রবৃত্ত বলিয়া জানাইবার জন্য মহাদেবের নিকট গমন করিলেন ॥২৮॥

এবং তাঁহারা মহাদেবকে নমস্কার করিয়া তাঁহার নিকট অর্জ্জুনের সেই তপস্যার বিষয় বলিতে লাগিলেন—'মহাতেজা অর্জ্জুন হিমালয়ের উপরে অবস্থান করিতেছেন ॥২৯॥

দেবদেব! অর্জ্জুন আপন তেজে সমস্ত দিক্ যেন ধূম্রবর্ণ করিয়া দুষ্কর ভয়ঙ্কর তপস্যায় প্রবৃত্ত হইয়াছেন; আমরা সকলে তাঁহার উদ্দেশ্য বুঝিতেছি না ॥৩০॥

কিন্তু উনি আমাদের সকলকেই সন্তপ্ত করিতেছেন; অতএব আপনি উঁহাকে সম্যক্ রূপে বারণ করুন'। নির্ম্মলচিত্ত ঋষিগণের সেই কথা শুনিয়া ভূতনাথ মহাদেব এই কথা বলিলেন—'ঋষিগণ! আপনারা অর্জ্জুনের প্রতি কোন আশঙ্কা করিবেন না ॥৩১—৩২॥

শীঘ্রং গচ্ছত সংহৃষ্টা যথাগতমতন্দ্রিতাঃ।
অহমস্য বিজানামি সঙ্কল্পং মনসি স্থিতম্ ॥৩৩॥
নাস্য স্বর্গস্পৃহা কাচিন্নৈশ্বর্য্যস্য ন চায়ুষঃ।
যত্ত্বস্য কাঙ্ক্ষিতং সর্ব্বং তৎ করিষ্যেঽহমদ্য বৈ ॥৩৪॥

বৈশম্পায়ন উবাচ।

তচ্ছ্রুত্বা শর্ব্ববচনমৃষয়ঃ সত্যবাদিনঃ।
প্রহৃষ্টমনসো জগ্মুর্যথাস্বং পুনরাশ্রমান্ ॥৩৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি কৈরাতে ঋষিশঙ্করসংবাদে চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—————:*:—————

ভারতকৌমুদী

শীঘ্রমিতি। সংহৃষ্টা অর্জ্জুনতো ভয়াভাবাদানন্দিতাঃ। সঙ্কল্পমুদ্দেশ্যম্ ॥৩৩॥
নেতি। ঐশ্বর্য্যস্য সম্পদঃ, আয়ুষশ্চ ন স্পৃহেত্যর্থঃ ॥৩৪॥
তদিতি। শর্ববচনং শিববাক্যম্। স্বং স্বমনতিক্রম্যেতি যথাস্বম্ ॥৩৫॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি কৈরাতে চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥০॥

—————:*:—————

ভারতভাবদীপঃ

॥৩০—৩২॥ সংকল্পং মনোরথম্ ॥৩৩—৩৫॥
ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ ॥৩৪॥

—————:*:—————

আপনারা আনন্দিত হইয়া নিরুদ্বেগে যথাস্থানে সত্বর গমন করুন; আমি উহার মনের উদ্দেশ্য জানি' ॥৩৩॥

উহার স্বর্গের প্রতি কোন ইচ্ছা নাই, সম্পদ বা আয়ুরও কোন কামনা নাই। কিন্তু উহার যাহা অভীষ্ট, সেই সমস্ত অদ্যই আমি সম্পাদন করিব' ॥৩৪॥

বৈশম্পায়ন বলিলেন—সত্যবাদী ঋষিরা মহাদেবের সেই কথা শুনিয়া আনন্দিতচিত্তে পুনরায় আপন আপন আশ্রমে চলিয়া গেলেন ॥৩৫॥

———:⊙:———

(৩৪)…নৈশ্বর্য্যস্য তথায়ুষঃ…বা ব কা। (৩৫) তচ্ছ্রুত্বা ভগবদ্বাক্যম্…পি, সর্ববচনম্…বা…যথাস্বান্ পুনরালয়ান্, বা ব কা; যথাস্বান্ পুনরাশ্রমান্, পি।

* '…অষ্টত্রিংশোঽধ্যায়ঃ' বা ব কা নি।

# পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ

——ঃ০ঃ——

বৈশম্পায়ন উবাচ।

গতেষু তেষু সর্ব্বেষু তপস্বিষু মহাত্মসু।
পিনাকপানির্ভগবান্ সর্ব্বপাপহরো হরঃ ॥১॥
কৈরাতং বেশমাস্থায় কাঞ্চনদ্রুমসন্নিভম্।
বিভ্রাজমানো বপুষা গিরির্মেরুরিবাপরঃ ॥২॥
শ্রীমদ্ধনুরুপাদায় শরাংশ্চাশীবিষোপমান্।
নিষ্পপাত মহাবেগো দহনো দেহবানিব ॥৩॥
দেব্যা সহোময়া শ্রীমান্ সমানব্রতবেশয়া।
নানাবেশধরৈর্হৃষ্টৈর্ভূতৈরনুগতস্তথা ॥৪॥
কিরাতবেশসংছন্নঃ স্ত্রীভিশ্চাপি সহস্রশঃ।
অশোভত তদা রাজন্! স দেশোঽতীব ভারত! ॥৫॥ (কুলকম্)
ক্ষণেন তদ্বনং সর্ব্বং নিঃশব্দমভবত্তদা।
নাদঃ প্রস্রবণানাঞ্চ পক্ষিণাঞ্চাপ্যুপারমৎ ॥৬॥

ভারতকৌমুদী

গতেম্বিতি। হরঃ শিবঃ। কৈরাতং ব্যাধানুরূপং বেশম্, আস্থায় ধৃত্বা, অর্জ্জুনস্য পরীক্ষার্থমিত্যাশয়ঃ। শ্রীমৎ সুন্দরম্। নিষ্পপাত স্বভবনান্নির্জগাম। দহনো বহ্নিঃ। ভূতৈঃ প্রমথৈঃ। কিরাতবেশেন সংছন্ন আবৃতস্বরূপঃ। দেশঃ স্থানম্ ॥১—৫॥

ক্ষণেনেতি। প্রস্রবণানাং নির্ঝরাণাম্। উপারমৎ শিবপ্রভাবাদ্বিরতবান্ ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—সেই মহাত্মা তপস্বীরা সকলেই চলিয়া গেলে, সর্ব্বপাপনাশক ও মনোহরমূর্ত্তি ভগবান্ মহাদেব স্বর্ণবৃক্ষের ন্যায় উজ্জ্বল ব্যাধের বেশ ধারণ করিয়া, শরীর দ্বারা অপর সুমেরুপর্ব্বতের ন্যায় শোভা পাইতে থাকিয়া, সুন্দর পিনাকনামক ধনু ও সর্পতুল্য বাণ লইয়া, মূর্ত্তিমান্ অগ্নির ন্যায় মহাবেগে আপন ভবন হইতে নির্গত হইলেন; তখন সমান নিয়ম ও সমানবেশধারিণী উমাদেবী, অন্যান্য বহুতর স্ত্রী এবং নানাবিধবেশধারী ও হৃষ্টচিত্ত ভূতগণ মহাদেবের অনুগমন করিতে লাগিলেন। ভরতনন্দন রাজা! তখন সেই স্থানটী অত্যন্ত শোভা পাইতে লাগিল ॥১—৫॥

এবং সেই সময়ে সেই সমস্ত বনটাই ক্ষণকালের মধ্যে নিঃশব্দ হইয়া গেল এবং নির্ঝরের শব্দ ও পক্ষীর রব বিরত হইল ॥৬॥

(২)···বিভ্রাজমানো বিপুলঃ···বা ব কা। (৩) শ্রীমান্ ধনুরুপাদায়···পি।

স সন্নিকর্ষমাগম্য পার্থস্যাক্লিষ্টকর্ম্মণঃ।
মূকং নাম দনোঃ পুত্রং দদর্শাদ্ভুতদর্শনম্ ॥৭॥
বারাহং রূপমাস্থায় তর্কয়ন্তমিবার্জ্জুনম্।
হন্তুং পরমদুষ্টাত্মা তমুবাচাথ ফাল্গুনঃ ॥৮॥
গাণ্ডীবং ধনুরাদায় শরাংশ্চাশীবিষোপমান্।
সজ্যং ধনুর্ব্বরং কৃত্বা জ্যাঘোষেণ নিনাদয়ন্ ॥৯॥ (যুগ্মকম্)
যস্মাং প্রার্থয়সে হন্তুমনাগসমিহাগতম্।
তস্মাত্ত্বাং পূর্ব্বমেবাহং নেতাঽস্মি যমসাদনম্ ॥১০॥
দৃষ্ট্বা তং প্রহরিষ্যন্তং ফাল্গুনং দৃঢ়ধন্বিনম্।
কিরাতরূপী সহসা বারয়ামাস শঙ্করঃ ॥১১॥

ভারতকৌমুদী

স ইতি। স হরঃ। পার্থস্য অর্জ্জুনস্য। দনোঃ পুত্রং দানবম্ ॥৭॥

বারাহমিতি। পরমদুষ্টাত্মা মূকদানবঃ, বারাহং রূপম্, আস্থায় ধৃত্বা, তর্কয়ন্তং স্বজিঘাংসামালোচয়ন্তমিব স্থিতমর্জ্জুনম্, হন্তুমাগতবানিতি শেষঃ। অথ ফাল্গুনোঽর্জ্জুনঃ, তমুবাচ। ধনুর্ব্বরং তদ্গাণ্ডীবম্, সজ্যং সগুণং কৃত্বা ॥৮—৯॥

কিমুবাচেত্যাহ যদিতি। অনাগসং নিরপরাধম্। নেতা নেষ্যামি ॥১০॥

ভারতভাবদীপঃ

গতেষ্বিতি ॥১—৩॥ ভূতৈঃ প্রমথাখ্যৈঃ স্বপার্ষদৈঃ ॥৪—৭॥ অর্জ্জুনং হন্তুং তর্কয়ন্তমিচ্ছন্তং

মহাদেব, অনায়াসে কার্য্যকারী অর্জ্জুনের নিকটে যাইয়া 'মূক'-নামক অদ্ভুতাকৃতি একটা দানবকে দেখিতে পাইলেন ॥৭॥

এদিকে অর্জ্জুনও সেই মূকদানবের জিঘাংসার বিষয়ই যেন মনে মনে আলোচনা করিতে লাগিলেন; তখন সেই অতিদুষ্টাত্মা মূকদানব শূকরের রূপ ধারণ করিয়া অর্জ্জুনকে বধ করিতে আসিতে লাগিল। তখন অর্জ্জুন গাণ্ডীবধনু ও সর্পতুল্য বাণ লইয়া, সেই শ্রেষ্ঠ ধনুতে গুণারোপণ করিয়া এবং জ্যাশব্দে সমস্ত দিক্ শব্দিত করিয়া মূকদানবকে বলিলেন—॥৮—৯॥

'আমি এখানে আগন্তুক এবং আমার কোন অপরাধ নাই; তথাপি তুই যখন আমাকে বধ করিবার ইচ্ছা করিতেছিস, তখন আমিই তোকে আগে যমালয়ে পাঠাইব' ॥১০॥

এই কথা বলিয়া দৃঢ়ধন্বা অর্জ্জুন প্রহার করিতে প্রবৃত্ত হইলেন; ইহা দেখিয়া

(৮)…হন্তুং পরং দীপ্যমানম্…কা। (১১)…কিরাতরূপী ভগবান্…পি।

মহৈষ প্রার্থিতঃ পূর্ব্বং নীলমেঘসমপ্রভঃ।
অনাদৃত্যৈব তদ্বাক্যং প্রজহারৈব ফাল্গুনঃ ॥১২॥ (যুগ্মকম্)
কিরাতশ্চ সমং তস্মিন্নেকলক্ষ্যে মহাদ্যুতিঃ।
প্রমুমোচাশনিপ্রখ্যং শরমগ্নিশিখোপমম্ ॥১৩॥
তৌ মুক্তৌ সায়কৌ তাভ্যাং সমং তত্র নিপেততুঃ।
মূকস্য গাত্রে বিস্তীর্ণে শৈলসংহননে তদা ॥১৪॥
যথাশনের্বিনির্ঘোষো বজ্রস্যেব চ পর্ব্বতে।
তথা তয়োঃ সন্নিপাতঃ শরয়োরভবত্তদা ॥১৫॥
স বিদ্ধো বহুভির্বাণৈর্দীপ্তাস্যৈঃ পন্নগৈরিব।
মমার রাক্ষসং রূপং ভূয়ঃ কৃত্বা বিভীষণম্ ॥১৬॥

ভারতকৌমুদী

দৃষ্ট্বেতি। ফাল্গুনমর্জ্জুনম্। প্রার্থিতো হন্তুং যাচিত ইষ্ট ইত্যর্থঃ ॥১১—১২॥

কিরাত ইতি। কিরাতো ব্যাধরূপী শিবঃ, সমং সমানকালম্, তস্মিন্ মূকে ॥১৩॥

তাবিতি। তাভ্যাং কিরাতার্জ্জুনাভ্যাম্। শৈলসংহননে পর্ব্বততুল্যদৃঢ়গাত্রে ॥১৪॥

যথেতি। যথা অশনের্বিদ্যুতো বিনির্ঘোষঃ, "অশনিঃ পবিবিদ্যুতোঃ" ইতি বিশ্বঃ, পর্ব্বতে বজ্রস্য বিনির্ঘোষঃ শব্দ ইব চ, তথা তদা তয়োঃ শরয়োঃ সন্নিপাতো দানবদেহে সন্নিপতনশব্দঃ অভবৎ। এতেন দানবদেহস্য পর্ব্বততুল্যদৃঢ়ত্বং সূচিতম্ ॥১৫॥

স ইতি। দীপ্তাস্যৈরুজ্জ্বলমুখৈঃ। রাক্ষসং রাক্ষসবৎ, বিভীষণমতিদারুণম্ ॥১৬॥

ভারতভাবদীপঃ

ক্রোধেন দীপ্যমানমিব ॥৮—৯॥ নেতা নেষ্যামি ॥১০—১১॥ ইন্দ্রকীলো মাহেন্দ্রমণিময়ঃ পর্ব্বতঃ ॥১২॥ সমমেককালম্ ॥১৩॥ শৈলসংহননে শৈলবদ্ দৃঢ়ে ॥১৪॥ অশনির্মেঘজং বজ্রং,

কিরাতরূপী মহাদেব এই বলিয়া তাঁহাকে বারণ করিলেন যে, 'এই নীলমেঘতুল্য শূকরটাকে আমিই আগে বধ করিবার ইচ্ছা করিয়াছি।' কিন্তু অর্জ্জুন তাঁহার সেই বাক্য অগ্রাহ্য করিয়া প্রহারই করিলেন ॥১১—১২॥

মহাতেজা কিরাতও সেই একমাত্র লক্ষ্য মূকদানবের প্রতি এক সময়েই বজ্রের তুল্য বেগবান্ এবং অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল একটা বাণ নিক্ষেপ করিলেন ॥১৩॥

তখন কিরাতের ও অর্জ্জুনের নিক্ষিপ্ত সেই বাণ দুইটা যাইয়া, পর্ব্বতের ন্যায় দৃঢ় ও বিস্তৃত সেই মূকদানবের গাত্রে একসময়েই পতিত হইল ॥১৪॥

তখন বৈদ্যুতিক শব্দের ন্যায় এবং পর্ব্বতের উপরে বজ্রপাতশব্দের ন্যায়, দানবদেহে সেই বাণ দুইটার পতনশব্দ হইল ॥১৫॥

(১২)…ইন্দ্রকীলসমপ্রভঃ…কা।

স দদর্শ ততো জিষ্ণুঃ পুরুষং কাঞ্চনপ্রভম্।
কিরাতবেশসংছন্নং স্ত্রীসহায়মমিত্রহা ॥১৭॥
তমব্রবীৎ প্রীতমনাঃ কৌন্তেয়ঃ প্রহসন্নিব।
কো ভবানটতে শূন্যে বনে স্ত্রীগণসংবৃতঃ ॥১৮॥
ন ত্বমস্মিন্ বনে ঘোরে বিভেষি কনকপ্রভ!।
কিমর্থঞ্চ ত্বয়া বিদ্ধো বরাহো মৎপরিগ্রহঃ ॥১৯॥
ময়াভিপন্নঃ পূর্ব্বং হি রাক্ষসোঽয়মিহাগতঃ।
কামাৎ পরিভবাদ্বাপি ন মে জীবন্ বিমোক্ষ্যসে ॥২০॥
ন হ্যেষ মৃগয়াধর্ম্মো যস্ত্বয়াদ্য কৃতো ময়ি।
তেন ত্বাং ভ্রংশয়িষ্যামি জীবিতাৎ পর্ব্বতাশ্রয়! ॥২১॥

ভারতকৌমুদী

স ইতি। জিষ্ণুরর্জ্জুনঃ। কাঞ্চনপ্রভং স্বর্ণকান্তিম্। অমিত্রহা শত্রুহন্তা ॥১৭॥

তমিতি। প্রীতমনাঃ, বীরস্য প্রতিবীরলাভে প্রীতেঃ স্বাভাবিকত্বাদিতি ভাবঃ ॥১৮॥

নেতি। ন বিভেষীতি কাকুঃ। মৎপরিগ্রহো মৎস্বীকৃতঃ ॥১৯॥

ময়েতি। ইহাগতঃ অয়ং রাক্ষসো রাক্ষসবদ্বিকটাকারো দানবঃ পূর্ব্বং হি ময়া অভিপন্নঃ প্রাপ্তঃ। কামাদিচ্ছাতঃ, পরিভবাদ্বাপি মৎপরিভবমভিপ্রেত্য বা, দ্বিতীয়া ল্যব্লোপে পঞ্চমী, ইমং বিধ্যন্নিতি শেষঃ, ত্বং জীবন্, মে মম হস্তান্ন বিমোক্ষ্যসে ॥২০॥

নেতি। পর্ব্বতাশ্রয়েতি সম্বোধনেনাসভ্যতাসূচনান্মৃগয়াধর্ম্মানভিজ্ঞত্বং সূচিতম্ ॥২১॥

ভারতভাবদীপঃ

বজ্রমিন্দ্রপ্রহরণং, সন্নিপাতো যোগঃ ॥১৫॥ স দানবঃ রাক্ষসমিব ॥১৬—১৯॥ অভিপন্নঃ

তখন সেই দানব সর্পতুল্য উজ্জ্বলমুখ বহুতর বাণ দ্বারা আবার বিদ্ধ হইয়া রাক্ষসের ন্যায় অতিভীষণ আকৃতি ধারণ করিয়া মরিয়া গেল ॥১৬॥

তাহার পর, শত্রুহন্তা অর্জ্জুন—স্বর্ণকান্তি, ব্যাধবেশধারী এবং স্ত্রীসমূহসমন্বিত সেই পুরুষকে দেখিতে পাইলেন ॥১৭॥

তখন অর্জ্জুন আনন্দিত হইয়া হাসিতে হাসিতেই যেন সেই পুরুষটাকে বলিলেন—'কে তুমি নির্জন বনে স্ত্রীবেষ্টিত হইয়া বিচরণ করিতেছ? ॥১৮॥

হে স্বর্ণকান্তি পুরুষ! এই ভয়ঙ্কর বনে তোমার কি ভয় হইতেছে না? কি জন্যই বা তুমি আমার শূকরটাকে বিদ্ধ করিলে? ॥১৯॥

রাক্ষসের ন্যায় বিকটাকার এই দানব এখানে আসিলে, আমিই আগে উহাকে পাইয়াছি। সুতরাং ইচ্ছা করিয়াই হউক বা আমাকে পরিভূত করিবার উদ্দেশেই হউক, তুমি উহাকে বিদ্ধ করিয়া আমার হাত হইতে জীবিত অবস্থায় মুক্তিলাভ করিতে পারিবে না ॥২০॥

ইত্যুক্তঃ পাণ্ডবেয়েন কিরাতঃ প্রহসন্নিব।
উবাচ শ্লক্ষ্ণয়া বাচা পাণ্ডবং সব্যসাচিনম্ ॥২২॥
ন মৎকৃতে ত্বয়া বীর! ভীঃ কার্য্যা বনমন্তিকাৎ।
ইয়ং ভূমিঃ সদাস্মাকমুচিতা বসতাং বনে ॥২৩॥
ত্বয়া তু দুষ্করঃ কস্মাদিহ বাসঃ প্ররোচিতঃ।
বয়ন্তু বহুসত্ত্বেঽস্মিন্ নিবসামস্তপোধন! ॥২৪॥
ভবাংস্তু কৃষ্ণবর্ত্মাভঃ সুকুমারঃ সুখোচিতঃ।
কথং শূন্যমিমং দেশমেকাকী বিচরিষ্যতি ॥২৫॥

অর্জ্জুন উবাচ।

গাণ্ডীবমাশ্রয়ং কৃত্বা নারাচাংশ্চাগ্নিসন্নিভান্।
নিবসামি মহারণ্যে দ্বিতীয় ইব পাবকঃ ॥২৬॥

ভারতকৌমুদী

ইতীতি। পাণ্ডবেয়েন অর্জ্জুনেন। শ্লক্ষ্ণয়া কোমলয়া ॥২২॥

নেতি। হে বীর! ত্বয়া, বনমন্তিকাৎ বনং তদন্তিকঞ্চ প্রাপ্য, মৎকৃতে মন্নিমিত্তা, ভীর্ভয়ং ন কার্য্যা। বনে বসতামস্মাকম্, ইয়ং ভূমিঃ, সদৈবোচিতা অভ্যস্তা ॥২৩॥

ত্বয়েতি। প্ররোচিতঃ অভিপ্রেতঃ। বহূনি সত্ত্বানি জন্তবো যত্র তস্মিন্ ॥২৪॥

ভবানিতি। কৃষ্ণবর্ত্মাভঃ অগ্নিতুল্যতেজাঃ, সুখোচিতঃ সুখভোগ এবাভ্যস্তঃ ॥২৫॥

গাণ্ডীবমিতি। নারাচান্ বাণবিশেষান্। অত একাকিত্বেঽপি ন ভয়মিতি ভাবঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

পরিগৃহীতঃ কামাদ্যদৃচ্ছাতঃ, পরিভবাৎ মমাভিভবায় ॥২০—২২॥ মৎকৃতে মন্নিমিত্তং, বনমন্তিকাদ্বনস্য সমীপে ॥২৩॥ প্ররোচিতঃ স্বীকৃতঃ ॥২৪—২৫॥ পাবকিঃ স্বামী কার্ত্তিকেয়ঃ

কারণ, তুমি আজ আমার বিষয়ে যে ব্যবহার করিয়াছ, এটা মৃগয়ার নিয়ম নহে। অতএব পার্ব্বত্য! আমি তোমাকে প্রাণচ্যুত করিব ॥২১॥

অর্জ্জুন এইরূপ বলিলে, ব্যাধ হাসিতে হাসিতেই যেন কোমল বাক্যে অর্জ্জুনকে বলিল—॥২২॥

'বীর! তুমি বনের নিকটে আমা হইতে কোন ভয় করিও না। আমরা এই বনেই বাস করি বলিয়া এই স্থান সর্ব্বদাই আমাদের পরিচিত ॥২৩॥

কিন্তু তপোধন! তুমি কি কারণে এই বনে দুষ্কর বাস করিবার ইচ্ছা করিয়াছ? তবে আমরা বহুজন্তুপূর্ণ এই বনেই বাস করিয়া থাকি ॥২৪॥

কিন্তু তুমি অগ্নির তুল্য তেজস্বী, সুকুমারদেহ এবং সুখভোগে অভ্যস্ত। সুতরাং তুমি একাকী কি করিয়া এই শূন্যবনে বিচরণ করিবে?' ॥২৫॥

এষ চাপি ময়া জন্তুর্ম্মৃগরূপং সমাশ্রিতঃ।
রাক্ষসো নিহতো ঘোরো হন্তুং মামিহ চাগতঃ ॥২৭॥

কিরাত উবাচ।

ময়ৈবৈষ ধনুর্ম্মুক্তৈস্তাড়িতঃ পূর্ব্বমেব হি।
বাণৈরভিহতঃ শেতে নীতশ্চ যমসাদনম্ ॥২৮॥
মমৈষ লক্ষ্যভূতো হি পূর্ব্বমেব পরিগ্রহঃ।
মমৈব চ প্রহারেণ জীবিতাদ্ব্যবরোপিতঃ ॥২৯॥
দোষান্ স্বান্ নার্হসেঽন্যস্মৈ বক্তুং স্ববলদর্পিতঃ।
অবলিপ্তোঽসি মন্দাত্মন্! ন মে জীবন্ বিমোক্ষ্যসে ॥৩০॥
স্থিরো ভবস্ব মোক্ষ্যামি সায়কানশনীনিব।
ঘটস্ব পরয়া শক্ত্যা মুঞ্চ ত্বমপি সায়কান্ ॥৩১॥

ভারতকৌমুদী

এষ ইতি। মৃগরূপং পশুরূপং বরাহমূর্ত্তিমিত্যর্থঃ। "পশবোঽপি মৃগাঃ" ইত্যমরঃ ॥২৭॥ কলহমারভমাণঃ "ময়াভিপন্নঃ পূর্ব্বং হি" ইত্যস্যোত্তরমাহ ময়েতি। এষ পশুঃ ॥২৮॥ মমেতি। লক্ষ্যভূতো দৃশ্যো জাতঃ, পরিগৃহ্যত ইতি পরিগ্রহঃ স্বীকারবিষয়ঃ ॥২৯॥ দোষানিতি। দোষান্ পরকীয়ে পশৌ প্রহারাদীন্। অবলিপ্তো গর্ব্বিতঃ ॥৩০॥

ভারতভাবদীপঃ

॥২৬—২৯॥ দোষান্ মৃগয়াধর্ম্মাতিক্রমরূপান্ ॥৩০॥ স্থিরঃ সন্ ভবস্ব প্রাপ্নুহি ॥৩১—৩৩॥

অর্জ্জুন বলিলেন—'গাণ্ডীব ধনু এবং অগ্নিতুল্য নারাচ (বাণবিশেষ) সকল আশ্রয় করিয়া আমি দ্বিতীয় অগ্নির ন্যায় এই মহাবনে বাস করিব ॥২৬॥

এই দারুণ রাক্ষস আমাকে বধ করিবার জন্য বরাহরূপ ধারণ করিয়া এখানে আসিয়াছিল; তাই আমি উহাকে বধ করিয়াছি' ॥২৭॥

ব্যাধ বলিল—'আমিই আগে উহাকে ধনুঃক্ষিপ্ত বাণ দ্বারা তাড়ন করিয়াছি এবং বধও করিয়াছি, যমালয়েও পাঠাইয়াছি ॥২৮॥

এই বরাহটা প্রথমে আমারই লক্ষ্য হইয়াছিল; সুতরাং আমারই হইয়াছিল এবং আমার প্রহারেই এটা প্রাণচ্যুত হইয়াছে ॥২৯॥

তুমি আপন বলে দর্পিত কি না; তাই অন্যের নিকট নিজের দোষ বলিতে পারিতেছ না, তুমি গর্ব্বিত হইয়াছ। সুতরাং মূর্খ! তুমি জীবিত অবস্থায় আমার নিকট হইতে মুক্তিলাভ করিতে পারিবে না ॥৩০॥

(২৭) এষ চাপি মহাজন্তুঃ···কা, মৃগরূপং সমাস্থিতঃ···পি। (২৮) ময়ৈষ ধনুর্নির্ম্মুক্তৈঃ ···কা নি ব, ময়ৈষ ধনুর্নির্ম্মুক্তৈঃ···বা। (২৯)···মম পূর্ব্বপরিগ্রহঃ···বা ব কা।

তস্য তদ্বচনং শ্রুত্বা কিরাতস্যার্জ্জুনস্তদা।
রোষমাহারয়ামাস তাড়য়ামাস চেষুভিঃ ॥৩২॥
ততো হৃষ্টেন মনসা প্রতিজগ্রাহ সায়কান্।
ভূয়ো ভূয় ইতি প্রাহ মন্দ! মন্দেত্যুবাচ হ ॥৩৩॥
প্রহরস্ব শরানেতান্ নারাচান্ মর্ম্মভেদিনঃ।
ইত্যুক্তো বাণবর্ষং স মুমোচ সহসার্জ্জুনঃ ॥৩৪॥
ততস্তৌ তত্র সংরব্ধৌ রাজমানৌ মুহুর্মুহুঃ।
শরৈরাশীবিষাকারৈস্ততক্ষাতে পরস্পরম্ ॥৩৫॥
ততোঽর্জ্জুনঃ শরবর্ষং কিরাতে সমবাসৃজৎ।
তৎ প্রসন্নেন মনসা প্রতিজগ্রাহ শঙ্করঃ ॥৩৬॥
মুহূর্ত্তং শরবর্ষং তৎ প্রতিগৃহ্য পিনাকধৃক্।
অক্ষতেন শরীরেণ তস্থৌ গিরিরিবাচলঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

স্থির ইতি। ভবস্বেত্যাত্মনেপদমার্ষম্। ঘটস্ব ময়া সার্দ্ধং যুদ্ধে সংযুজ্যস্ব ॥৩১॥
তস্যেতি। আহারয়ামাস আবিশ্চকার। ইষুভির্বাণৈঃ ॥৩২॥
তত ইতি। ইতি 'স্থিরো ভবস্ব' ইত্যাদি বাক্যং প্রাহ স্ম, কিরাত ইতি শেষঃ ॥৩৩॥
প্রেতি। নারাচান্ তদ্রূপান্ শরান্। ইত্যুক্তঃ কিরাতেন মুমোচ চকার ॥৩৪॥
তত ইতি। সংরব্ধৌ ক্রুদ্ধৌ। আশীবিষাকারৈঃ সর্পতুল্যৈঃ, ততক্ষাতে প্রজহ্রতুঃ ॥৩৫॥
তত ইতি। কিরাতে ব্যাধোপরি, সমবাসৃজৎ কৃতবান্। তৎ শরবর্ষম্ ॥৩৬॥

তুমি স্থির হও; আমি বজ্রতুল্য বাণ নিক্ষেপ করিব; তুমি তোমার পরম শক্তি সহকারে আমার সহিত মিলিত হও এবং তুমিও বাণক্ষেপ কর' ॥৩১॥

তখন অর্জ্জুন সেই ব্যাধের সেই বাক্য শুনিয়া ক্রোধ প্রকাশ করিলেন এবং বাণ দ্বারা তাহাকে তাড়ন করিলেন ॥৩২॥

তাহার পর, ব্যাধ হৃষ্টচিত্তে সেই বাণ সকল গ্রহণ করিল এবং বার বার 'স্থির হও' এই কথা বলিল, আর 'মূর্খ! মূর্খ!' বলিয়া সম্বোধন করিল ॥৩৩॥

এবং 'এই সকল মর্ম্মভেদী নারাচবাণ নিক্ষেপ কর' এই কথাও কহিল। তখন অর্জ্জুন তৎক্ষণাৎ বাণবর্ষণ করিতে লাগিলেন ॥৩৪॥

তৎপরে তাঁহারা দুই জনেই ক্রুদ্ধ হইয়া, পরাক্রমবশতঃ শোভা পাইতে থাকিয়া, সর্পতুল্য বাণদ্বারা বার বার পরস্পর প্রহার করিতে লাগিলেন ॥৩৫॥

তৎপরে—অর্জ্জুন ব্যাধের উপরে বাণবৃষ্টি করিতে লাগিলেন; ব্যাধরূপী মহাদেবও তাহা প্রসন্নচিত্তে আপন অঙ্গে ধারণ করিতে থাকিলেন ॥৩৬॥

স দৃষ্ট্বা বাণবর্ষন্তু মোঘীভূতং ধনঞ্জয়ঃ।
পরমং বিস্ময়ং চক্রে সাধু সাধ্বিতি চাব্রবীৎ ॥৩৮॥
অহোঽয়ং সুকুমারাঙ্গো হিমবৎপর্ব্বতাশ্রয়ঃ।
গাণ্ডীবমুক্তান্ নারাচান্ প্রতিগৃহ্ণাত্যবিহ্বলঃ ॥৩৯॥
কোঽয়ং দেবো ভবেৎ সাক্ষাদ্রুদ্রো যক্ষঃ সুরোঽসুরঃ।
বিদ্যতে হি গিরিশ্রেষ্ঠে ত্রিদশানাং সমাগমঃ ॥৪০॥
ন হি মদ্বাণজালানামুৎসৃষ্টানাং সহস্রশঃ।
শক্তোঽন্যঃ সহিতুং বেগমৃতে দেবং পিনাকিনম্ ॥৪১॥
দেবো বা যদি বা যক্ষো রুদ্রাদন্যো ব্যবস্থিতঃ।
অহমেনং শরৈস্তীক্ষ্ণৈর্নয়ামি যমসাদনম্ ॥৪২॥

ভারতকৌমুদী

মুহূর্ত্তমিতি। প্রতিগৃহ্য স্বাঙ্গে ধারয়িত্বা, পিনাকধৃক্ কিরাতরূপী শিবঃ ॥৩৭॥
স ইতি। মোঘীভূতং ব্যর্থীভূতম্। পরমং বিস্ময়ং চক্রে, অস্ত্রাব্যর্থত্বাৎ ॥৩৮॥
তর্কয়তি চতুর্ভিঃ অহো ইতি। অহো অয়মিতি প্রকৃতিসম্ভবেঽপ্যকারলোপ আর্ষঃ ॥৩৯॥
ক ইতি। অয়ং কঃ, কিং সাক্ষাদ্রুদ্রো দেবো ভবেদিত্যাদিরূপো বিতর্কঃ ॥৪০॥
নেতি। উৎসৃষ্টানাং নিক্ষিপ্তানাম্। ঋতে বিনা, পিনাকিনং শিবম্ ॥৪১॥
দেব ইতি। ব্যবস্থিতো বিশেষেণাবস্থিতো ভবেৎ, তদেতি শেষঃ ॥৪২॥

ভারতভাবদীপঃ

নারাচান্ শরজাতিভেদান্ ॥৩৪—৩৮॥ অহোঽয়মিতি সন্ধিরার্ষঃ ॥৩৯—৪০॥ সহিতুং সোঢ়ুম্,

ব্যাধরূপী মহাদেব কিছুকাল সেই বাণবৃষ্টি ধারণ করিয়া অক্ষত শরীরেই পর্ব্বতের ন্যায় অচল রহিলেন ॥৩৭॥

অর্জ্জুন নিজের বাণবর্ষণ ব্যর্থ হইয়াছে দেখিয়া অত্যন্তবিস্ময়াপন্ন হইলেন এবং 'সাধু সাধু' এই কথা বলিলেন ॥৩৮॥

(আর, মনে মনে ভাবিলেন—) 'হিমালয়বাসী এই কোমলাঙ্গ ব্যাধ অবিহ্বল থাকিয়াই গাণ্ডীবনিক্ষিপ্ত নারাচগুলি গ্রহণ করিতেছে; কি আশ্চর্য্য! ॥৩৯॥

এ ব্যক্তি—কে? ইনি কি সাক্ষাৎ মহাদেব হইবেন? না কোন যক্ষ? না দেবতা? না অসুর? কারণ, হিমালয়ে দেবতাপ্রভৃতির সমাগম হইয়া থাকে ॥৪০॥

আমার নিক্ষিপ্ত বাণসমূহের বেগ, মহাদেবভিন্ন অন্য কেহই সহ্য করিতে সমর্থ হয় না ॥৪১॥

(৩৯)…হিমবচ্ছিখরাশ্রয়ঃ…বা ব কা নি।

ততো হৃষ্টমনা জিষ্ণুর্নারাচান্ মর্ম্মভেদিনঃ।
ব্যসৃজচ্চ তদা তত্র ময়ূখানিব ভাস্করঃ ॥৪৩॥
তান্ প্রসন্নেন মনসা ভগবান্ লোকভাবনঃ।
শূলপাণিঃ প্রত্যগৃহ্লাচ্ছিলাবর্ষমিবাচলঃ ॥৪৪॥
ক্ষণেন ক্ষীণবাণোঽথ সংবৃত্তঃ ফাল্গুনস্তদা।
বিত্রাসঞ্চ জগামাথ তং দৃষ্ট্বা শরসংক্ষয়ম্ ॥৪৫॥
চিন্তয়ামাস জিষ্ণুশ্চ ভগবন্তং হুতাশনম্।
পুরস্তাদক্ষয়ৌ দত্তৌ তূণৌ যেনাস্য খাণ্ডবে ॥৪৬॥
কিন্তু মোক্ষ্যামি ধনুষা যন্মে বাণাঃ ক্ষয়ং গতাঃ।
অয়ঞ্চ পুরুষঃ কোঽপি বাণান্ গ্রসতি সর্ব্বশঃ ॥৪৭॥

ভারতকৌমুদী

তত ইতি। জিষ্ণুরর্জ্জুনঃ। তত্র কিরাতশরীরে। ময়ূখান্ কিরণান্ ॥৪৩॥
তানিতি। লোকভাবনো জগৎসৃষ্টিকর্ত্তা। শিলাবর্ষং করকাবর্ষণম্ ॥৪৪॥
ক্ষণেনেতি। সংবৃত্তঃ সঞ্জাতঃ, ফাল্গুনোঽর্জ্জুনঃ। বিত্রাসং বিশেষভয়ম্ ॥৪৫॥
চিন্তয়ামাসেতি। পুরস্তাৎ পূর্ব্বম্। অস্য জিষ্ণোঃ, খাণ্ডবে তদ্দাহকালে ॥৪৬॥
দ্বাভ্যামর্জ্জুনস্য বিতর্কমাহ কিমিতি। কোঽপি অনির্ব্বচনীয়ঃ সর্ব্বশঃ সর্ব্বান্ ॥৪৭॥

এই ব্যক্তি যদি মহাদেবভিন্ন অপর কোন দেবতা বা যক্ষ হন, তবে আমি ইঁহাকে তীক্ষ্ণ বাণদ্বারা যমালয়ে প্রেরণ করিব' ॥৪২॥

তদনন্তর, সূর্য্য যেমন কিরণ নিক্ষেপ করেন, সেই রূপ হৃষ্টচিত্ত অর্জ্জুন শত শত মর্ম্মভেদী নারাচ কিরাতের উপরে নিক্ষেপ করিলেন ॥৪৩॥

তখন পর্ব্বত যেমন শিলাবৃষ্টি গ্রহণ করে, সেই রূপ জগৎসৃষ্টিকর্ত্তা কিরাত-রূপী ভগবান্ মহাদেব প্রসন্নচিত্তে সেই নারাচবৃষ্টি গ্রহণ করিলেন ॥৪৪॥

তাহার পর, অর্জ্জুন ক্ষণকালমধ্যেই বাণশূন্য হইয়া পড়িলেন এবং বাণগুলি ক্ষয় পাইয়াছে দেখিয়া অত্যন্ত ভীত হইলেন ॥৪৫॥

তখন অর্জ্জুন ভগবান্ অগ্নিদেবকে স্মরণ করিলেন, যিনি পূর্ব্বে খাণ্ডববন-দাহের সময়ে তাঁহাকে দুইটী অক্ষয় তূণ দিয়াছিলেন ॥৪৬॥

(সেই সময়ে অর্জ্জুন মনে মনে ভাবিতে লাগিলেন—) 'এখন আমি ধনুদ্বারা কি নিক্ষেপ করিব; যেহেতু আমার সমস্ত বাণই নিঃশেষ হইয়াছে। এ পুরুষটাও অনির্ব্বচনীয়ই বটে; যে হেতু সমস্ত বাণগুলিই গ্রাস করিয়াছে। ॥৪৭॥

[৪৩]···ব্যসৃজচ্ছতধা রাজন্···বা ব কা নি। [৪৫]···ভীশ্চৈনমাবিশত্তীব্রা তং দৃষ্ট্বা··· বা ব কা নি।

হত্বা চৈনং ধনুষ্কোট্যা শূলাগ্রেণেব কুঞ্জরম্।
নয়ামি দণ্ডধারস্য যমস্য সদনং প্রতি ॥৪৮॥
প্রগৃহ্যাথ ধনুষ্কোট্যা জ্যাঞ্চাক্ষিপ্য ধনঞ্জয়ঃ।
মুষ্টিভিশ্চাপি হতবান্ বজ্রকল্পৈর্ম্মহাদ্যুতিঃ ॥৪৯॥
সম্প্রাযুধ্যদ্ধনুষ্কোট্যা কৌন্তেয়ঃ পরবীরহা।
তদপ্যস্য ধনুর্দিব্যং জগ্রাহ গিরিগোচরঃ ॥৫০॥
ততোঽর্জ্জুনো গ্রস্তধনুঃ খড়্গপাণিরতিষ্ঠত।
যুদ্ধস্যান্তমভীপ্সন্ বৈ বেগেনাভিজগাম তম্ ॥৫১॥
তস্য মূর্দ্ধ্নি শিতং খড়্গমসক্তং পর্ব্বতেষ্বপি।
মুমোচ ভুজবীর্য্যেণ বিক্রম্য কুরুনন্দনঃ ॥৫২॥

ভারতকৌমুদী

হত্বেতি। ধনুষঃ কোট্যা অগ্রদেশেন। কুঞ্জরং হস্তিনম্ ॥৪৮॥
প্রগৃহ্যেতি। জ্যাং গুণম্, আক্ষিপ্য ধনুরগ্রে যোজয়িত্বা, তয়া ধনুষ্কোট্যা ॥৪৯॥
সমিতি। সংপ্রাযুধ্যৎ প্রাহরৎ। গিরিগোচরঃ পর্ব্বতবাসী কিরাতঃ ॥৫০॥
তত ইতি। ততো গ্রহণানন্তরমেব গ্রস্তং কিরাতেন মুখে প্রবেশিতং ধনুর্যস্য সঃ ॥৫১॥
তস্যেতি। অসক্তম্ অচ্ছিত্বা অলগ্নং পর্ব্বতস্যাপি চ্ছেদকমিত্যর্থঃ ॥৫২॥

ভারতভাবদীপঃ

ঋতে বিনা ॥৪১—৪৯॥ সম্প্রযুদ্ধঃ সম্যক্ প্রযুদ্ধং প্রহৃতং প্রহারো যস্য সঃ ॥৫০—৫১॥

(সে যাহা হউক) শূলাগ্রদ্বারা যেমন হস্তীকে বধ করে, তেমন ধনুর অগ্রদ্বারা ইহাকে বধ করিয়া যমালয়ে প্রেরণ করি' ॥৪৮॥

ইহা ভাবিয়া মহাতেজা অর্জ্জুন ধনুর অগ্রে গুণসংযোগ করিয়া, তাহা দ্বারা ধরিয়া বজ্রতুল্য মুষ্টিদ্বারা প্রহার করিলেন ॥৪৯॥

পরে, শত্রুহন্তা অর্জ্জুন ধনুর অগ্রদ্বারাই যুদ্ধ করিতে প্রবৃত্ত হইলেন; তখন সেই ব্যাধ অর্জ্জুনের সেই অলৌকিক ধনুও ধরিয়া ফেলিল ॥৫০॥

এবং ধরিয়া ফেলিয়াই তাহা গ্রাস করিয়া ফেলিল। তখন অর্জ্জুন তরবারি ধারণ করিলেন এবং যুদ্ধ শেষ করিবার ইচ্ছায় ব্যাধের প্রতি বেগে ধাবিত হইলেন ॥৫১॥

এবং পর্ব্বতও ছেদন করিতে সমর্থ, এহেন সেই তীক্ষ্ণধার তরবারিখানাকে বিক্রমসহকারে সম্পূর্ণ বাহুবল প্রয়োগ করিয়া ব্যাধের মস্তকে নিক্ষেপ করিলেন ॥৫২॥

[৪৯]…জ্যাপাশেনাবকৃষ্য চ…বা ব কা নি। [৫০] সম্প্রযুদ্ধঃ…বা ব কা নি।

তস্য মূর্দ্ধানমাসাদ্য পফালাসিবরো হি সঃ।
ততো বৃক্ষৈঃ শিলাভিশ্চ যোধয়ামাস ফাল্গুনঃ ॥৫৩॥
তদা বৃক্ষান্ মহাকায়ঃ প্রত্যগৃহ্লাদথো শিলাঃ।
কিরাতরূপী ভগবাংস্ততঃ পার্থো মহাবলঃ ॥৫৪॥
মুষ্টিভির্বজ্রসঙ্কাশৈর্ধূমমুৎপাদয়ন্ মুখে।
প্রজহার দুরাধর্ষে কিরাতসমরূপিণি ॥৫৫॥ (যুগ্মকম্)
ততঃ শক্রাশনিসমৈর্ম্মুষ্টিভির্ভৃশদারুণৈঃ।
কিরাতরূপী ভগবানর্দ্দয়ামাস ফাল্গুনম্ ॥৫৬॥
ততশ্চটচটাশব্দঃ সুঘোরঃ সমপদ্যত।
পাণ্ডবস্য চ মুষ্টীনাং কিরাতস্য চ যুধ্যতঃ ॥৫৭॥
সুমুহূর্ত্তং তয়োর্যুদ্ধমভবল্লোমহর্ষণম্।
ভুজপ্রহারসংযুক্তং বৃত্রবাসবয়োরিব ॥৫৮॥

ভারতকৌমুদী

তস্যেতি। পফাল ভৃশং লম্ফনং চকার, লৌহস্যেব মূর্দ্ধ্নো দৃঢ়ত্বাদিত্যাশয়ঃ ॥৫৩॥
তত ইতি। প্রত্যগৃহ্লাদগ্রসৎ। ধূমং শ্রমাতিশয়াচ্ছ্বাসাতিশয়েন বাষ্পম্ ॥৫৪—৫৫॥
তত ইতি। শক্রাশনিসমৈঃ ইন্দ্রক্ষিপ্তবজ্রতুল্যৈঃ ॥৫৬॥
তত ইতি। মুষ্টীনাং মুষ্টিপাতানাং চটচটাশব্দ ইতি সম্বন্ধঃ ॥৫৭॥
স্বিতি। সুমুহূর্ত্তং পূর্ণৈকমুহূর্ত্তং যাবৎ, তয়োঃ কিরাতার্জ্জুনয়োঃ ॥৫৮॥

তখন সেই উৎকৃষ্ট তরবারিখানা ব্যাধের মস্তকে পড়িয়া লাফাইয়া উঠিল। তাহার পর অর্জ্জুন বৃক্ষ ও শিলা বর্ষণ করিয়া যুদ্ধ করিতে লাগিলেন ॥৫৩॥

তখন বিশালমূর্ত্তি কিরাতরূপী ভগবান্ মহাদেব সেই সকল বৃক্ষ এবং শিলাও গ্রাস করিতে লাগিলেন। তৎপরে মহাবল অর্জ্জুন মুখে ধূম উদ্গার করিতে থাকিয়া বজ্রতুল্য মুষ্টিদ্বারা দুর্দ্ধর্ষ ব্যাধকে প্রহার করিলেন ॥৫৪—৫৫॥

তখন ব্যাধরূপী মহাদেবও বজ্রতুল্য অতিদারুণ মুষ্টিদ্বারা অর্জ্জুনকে পীড়ন করিতে লাগিলেন ॥৫৬॥

সেই সময়ে যুধ্যমান অর্জ্জুনের ও ব্যাধের মুষ্টিপ্রহার হইতে থাকায় ভয়ঙ্কর 'চটচটা'-শব্দ হইতে লাগিল ॥৫৭॥

বৃত্রাসুর ও ইন্দ্রের ন্যায় ব্যাধ ও অর্জ্জুনের সেই লোমহর্ষণ বাহুযুদ্ধ পূর্ণ একমুহূর্ত্তকাল হইল ॥৫৮॥

(৫৮) সুমুহূর্ত্তঞ্চ তদ্যুদ্ধম্···বা ব কা, সুমুহূর্ত্তমভূদ্‌যুদ্ধমাসীত্তল্লোমহর্ষণম্···পি।

জঘানাথ ততো জিষ্ণুঃ কিরাতমুরসা বলী।
পাণ্ডবঞ্চ বিচেষ্টন্তং কিরাতোঽপ্যহনদ্বলাৎ ॥৫৯॥
তয়োর্ভুজবিনিষ্পেষাৎ সংঘর্ষেণোরসোস্তথা।
সমজায়ত গাত্রেষু পাবকোঽঙ্গারধূমবান্ ॥৬০॥
তত এনং মহাদেবঃ পীড্য গাত্রৈঃ সুপীড়িতম্।
তেজসাব্যক্রমদ্রোষাচ্চেতস্তস্য বিমোহয়ন্ ॥৬১॥
ততোঽতিপীড়িতৈর্গাত্রৈঃ পিণ্ডীকৃত ইবাবভৌ।
ফাল্গুনো গাত্রসংরুদ্ধো দেবদেবেন ভারত! ॥৬২॥
নিরুচ্ছ্বাসোঽভবচ্চৈব সন্নিরুদ্ধো মহাত্মনা।
পপাত ভূম্যাং নিশ্চেষ্টো গতসত্ত্ব ইবাভবৎ ॥৬৩॥

---

ভারতকৌমুদী

জঘানেতি। বিচেষ্টন্তম্—কিরাতবাহ্বোরন্তরান্নহির্ভবিতুং স্পন্দমানম্ ॥৫৯॥
তয়োরিতি। উরসোর্বক্ষসোঃ। গাত্রেষু অঙ্গেষু, পাবকঃ সমজায়তেব ॥৬০॥
তত ইতি। পীড্য পীড়য়িত্বা। আব্যক্রমৎ বিশেষেণাক্রামৎ। চেতশ্চৈতন্যম্ ॥৬১॥
তত ইতি। পিণ্ডীকৃত ইব সঙ্কোচিতদেহ ইব। গাত্রৈঃ সংরুদ্ধ আক্রান্তঃ ॥৬২॥
নিরিতি। নিরুচ্ছ্বাসঃ শ্বাসপ্রশ্বাসরহিতঃ। গতসত্ত্বঃ প্রাণহীনঃ ॥৬৩॥

ভারতভাবদীপঃ

অসক্তমকুণ্ঠিতম্ ॥৫২॥ পফাল বিশীর্ণঃ ॥৫৩—৫৪॥ ধূমং ক্রোধাবেশেন ॥৫৫—৬০॥ পীড্য

---

তাহার পর বলবান্ অর্জ্জুন বক্ষদ্বারা ব্যাধকে আঘাত করিলেন; ব্যাধও বলপূর্ব্বক স্পন্দিতদেহ অর্জ্জুনকে প্রহার করিলেন ॥৫৯॥

তাঁহাদের বাহুনিষ্পেষণে এবং বক্ষের সংঘর্ষে অঙ্গে যেন ধূমশালী কাষ্ঠাগ্নি উৎপন্ন হইল ॥৬০॥

তাহার পর মহাদেব আপন অঙ্গদ্বারা অর্জ্জুনকে নিপীড়িত করিয়া, তাঁহার চৈতন্যলোপ করিতে থাকিয়া, ক্রোধে অধিকতেজে আক্রমণ করিলেন ॥৬১॥

ভরতনন্দন! তৎপরে অর্জ্জুন মহাদেবের অঙ্গে আবদ্ধ হইয়া, অতিপীড়িত গাত্রে একেবারে যেন সঙ্কুচিত হইয়া পড়িলেন ॥৬২॥

মহাদেবের অঙ্গদ্বারা দৃঢ় আবদ্ধ হওয়ায় অর্জ্জুনের শ্বাসরোধ হইয়া গেল; তিনি নিষ্পন্দ হইয়া ভূতলে পতিত হইলেন এবং তাঁহার প্রাণ যেন বাহির হইয়া গেল ॥৬৩॥

---

(৫৯)···কিরাতোঽপ্যহনদ্বলী, বা ব কা পি।

স মুহূর্ত্তং তথা ভূত্বা সচেতাঃ পুনরুত্থিতঃ।
রুধিরেণাপ্লুতাঙ্গস্তু পাণ্ডবো ভৃশদুঃখিতঃ ॥৬৪॥
শরণ্যং শরণং গত্বা ভগবন্তং পিনাকিনম্।
মৃন্ময়ং স্থণ্ডিলং কৃত্বা মাল্যেনাপূজয়ন্তবম্ ॥৬৫॥
তচ্চ মাল্যং তদা পার্থঃ কিরাতশিরসি স্থিতম্।
অপশ্যৎ পাণ্ডবশ্রেষ্ঠো হর্ষেণ প্রকৃতিং গতঃ ॥৬৬॥
পপাত পাদয়োস্তস্য ততঃ প্রীতোঽভবস্তবঃ।
উবাচ চৈনং বচসা মেঘগম্ভীরগীর্হরঃ।
জাতবিস্ময়মালোক্য তপঃক্ষীণাঙ্গসংহতিম্ ॥৬৭॥

ভব উবাচ।

ভো ভো ফাল্গুন! তুষ্টোঽস্মি কর্ম্মণাঽপ্রতিমেন তে।
শৌর্য্যেণানেন ধৃত্যা চ ক্ষত্রিয়ো নাস্তি তে সমঃ ॥৬৮॥

---

ভারতকৌমুদী

স ইতি। সচেতাঃ প্রাপ্তচৈতন্যঃ। ভৃশদুঃখিতঃ সন্নুত্থিত ইতি সম্বন্ধঃ ॥৬৪॥
শরণ্যমিতি। স্থণ্ডিলং স্থণ্ডিলোপরিশিবপ্রতিমাম্। ভবং মহাদেবম্ ॥৬৫॥
তদিতি। হর্ষেণানন্দেন, প্রকৃতিং বিষাদাপগমাৎ স্বভাবম্, গতঃ প্রাপ্তঃ ॥৬৬॥
পপাতেতি। মেঘস্যেব গম্ভীরা গীর্বাক্যং যস্য সঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৬৭॥
ভো ইতি। অপ্রতিমেন অনুপমেন। ধৃত্যা ধৈর্য্যেণ। সমঃ সমানঃ ॥৬৮॥

ভারতভাবদীপঃ

নিপীড্য ॥৬১॥ গাত্রেষু সংরুদ্ধশ্চলনহীনঃ ॥৬২—৬৫॥ প্রকৃতিং স্বাস্থ্যম্ ॥৬৬—৬৯॥

---

তিনি মুহূর্ত্তকাল সেই ভাবে থাকিয়া, আবার চৈতন্যলাভ করিয়া, অত্যন্ত দুঃখিত হইয়া, রক্তাক্তদেহে গাত্রোত্থান করিলেন ॥৬৪॥

এবং শরণাগতরক্ষক ভগবান্ মহাদেবের শরণাপন্ন হইয়া, স্থণ্ডিলের উপরে তাঁহার মৃন্ময় প্রতিমা নির্ম্মাণ করিয়া, মালা দ্বারা তাঁহার পূজা করিলেন ॥৬৫॥

তখন পাণ্ডবশ্রেষ্ঠ অর্জ্জুন সেই মালাটী ব্যাধেরই মস্তকে অবস্থিত দেখিলেন; অমনি তিনি আনন্দে প্রকৃতিস্থ হইলেন ॥৬৬॥

এবং কিরাতরূপী মহাদেবের চরণযুগলে পতিত হইলেন। তখন মহাদেব সন্তুষ্ট হইয়া, অর্জ্জুনকে বিস্ময়াপন্ন ও তপঃক্ষীণাঙ্গ দেখিয়া, মেঘগম্ভীর বাক্যে তাঁহাকে বলিলেন ॥৬৭॥

মহাদেব কহিলেন—'অর্জ্জুন! অর্জ্জুন! আমি তোমার এই অতুলনীয় বীরত্বে ও ধৈর্য্যগুণে সন্তুষ্ট হইয়াছি; তোমার তুল্য ক্ষত্রিয় নাই ॥৬৮॥

সমং তেজশ্চ বীর্য্যঞ্চ মমাদ্য তব চানঘ ! ।
প্রীতস্তেঽহং মহাবাহো ! পশ্য মাং ভরতর্ষভ ! ॥৬৯॥
দদামি তে বিশালাক্ষ ! চক্ষুঃ পূর্ব্ব ঋষির্ভবান্ ।
বিজেষ্যসি রণে শত্রূনপি সর্ব্বান্ দিবৌকসঃ ॥৭০॥
প্রীত্যা চ তেঽহং দাস্যামি যদস্ত্রমনিবারিতম্ ।
ত্বং হি শক্তো মদীয়ং তদস্ত্রং ধারয়িতুং ক্ষণাৎ ॥৭১॥

বৈশম্পায়ন উবাচ ।

ততো দেবং মহাদেবং গিরিশং শূলপাণিনম্ ।
দদর্শ ফাল্গুনস্তত্র সহ দেব্যা মহাদ্যুতিম্ ॥৭২॥
সজানুভ্যাং মহীং গত্বা শিরসা প্রণিপত্য চ ।
প্রসাদয়ামাস হরং পার্থঃ পরপুরঞ্জয়ঃ ॥৭৩॥

---

ভারতকৌমুদী

সমমিতি। সমং সমানম্, তেজ উৎসাহঃ। মাং মৎপ্রকৃতরূপম্ ॥৬৯॥
দদামীতি। চক্ষুঃ মদ্দর্শনযোগ্যং নয়নম্। যেন হি ভবান্ পূর্ব ঋষিঃ ॥৭০॥
প্রীত্যেতি। অনিবারিতং বিপক্ষৈরিতি শেষঃ। ক্ষণাৎ অচিরকালাদেব ॥৭১॥
তত ইতি। শূলেন পণিতুং যুদ্ধে ব্যবহর্ত্তুং শীলমস্যেতি তং। পণতের্ণিন্ ॥৭২॥
স ইতি। মহীং গত্বা ভূতলং সংস্পৃশ্য। প্রসাদয়ামাস স্তবেনেতি শেষঃ ॥৭৩॥

---

হে নিষ্পাপ মহাবাহু ভরতশ্রেষ্ঠ ! আজ আমার ও তোমার উৎসাহ ও বল সমানই দেখিলাম; সুতরাং আমি তোমার উপরে সন্তুষ্ট হইয়াছি; তুমি আমার স্বরূপ দর্শন কর ॥৬৯॥

বিশালনয়ন ! তুমি পূর্ব্বজন্মে ঋষি ছিলে, সুতরাং তোমাকে আমি দিব্য চক্ষু দিতেছি; আর তুমি যুদ্ধে সমস্ত শত্রুকে এবং সমস্ত দেবতাকেও জয় করিতে পারিবে ॥৭০॥

আমার যে অস্ত্র অন্য কেহই নিবারণ করিতে পারে নাই, আমি প্রীতিবশতঃ সেই অস্ত্র তোমাকে দান করিব; তুমি অচিরকালমধ্যেই আমার সেই অস্ত্র ধারণ করিতে পারিবে ॥৭১॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, অর্জ্জুন সেই স্থানে দেবী পার্ব্বতীর সহিত অত্যন্ত তেজস্বী, কৈলাসবাসী ও শূলপাণি মহাদেবকে দর্শন করিলেন ॥৭২॥

তখন শত্রুনগরবিজয়ী অর্জ্জুন জানুযুগল দ্বারা ভূতল স্পর্শ করিয়া এবং মস্তক দ্বারা প্রণাম করিয়া, স্তব দ্বারা মহাদেবকে প্রসন্ন করিতে লাগিলেন ॥৭৩॥

অর্জ্জুন উবাচ।

কপর্দ্দিন্! সর্ব্বভূতেশ! ভগনেত্রনিপাতন!।
দেবদেব! মহাদেব! নীলগ্রীব! জটাধর! ॥৭৪॥
কারণানামপি পরং জানে ত্বাং ত্র্যম্বকং বিভুম্।
দেবানাঞ্চ গতিং দেব! ত্বৎপ্রসূতমিদং জগৎ ॥৭৫॥
অজেয়স্ত্বং ত্রিভির্লোকৈঃ সদেবাসুরমানুষৈঃ।
শিবায় বিষ্ণুরূপায় বিষ্ণবে শিবরূপিণে।
দক্ষযজ্ঞবিনাশায় হরিভদ্রায় বৈ নমঃ ॥৭৬॥
ললাটাক্ষায় শর্ব্বায় মীঢ়ুষে শূলপাণয়ে।
পিনাকগোপ্ত্রে সূর্য্যায় মঙ্গল্যায় চ বেধসে ॥৭৭॥

ভারতকৌমুদী

কপর্দ্দিন্নিতি। কপর্দ্দো জটাজূটোঽস্যাস্তীতি কপর্দ্দী। "কপর্দ্দোঽস্য জটাজূটঃ" ইত্যমরঃ। ভগং কামদেবং নেত্রেণ অগ্নিময়ললাটনয়নেন নিপাতয়তীতি সঃ। "ভগং শ্রীকামমাহাত্ম্যবীর্য্যযত্নার্ককীর্ত্তিষু" ইত্যমরঃ। নীলগ্রীবঃ কালকূটবিষপানান্নীলকণ্ঠঃ ॥৭৪॥

কারণানামিতি। কারণানাং ব্রহ্মাদীনামপি মধ্যে পরং শ্রেষ্ঠম্। ত্র্যম্বকং ত্রিলোচনম্, বিভুং ব্রহ্মরূপত্বাদ্ব্যাপকম্। ত্বয়া প্রসূতমুৎপাদিতম্। নম ইত্যনুবৃত্তিঃ ॥৭৫॥

অজেয় ইতি। হরিভদ্রায় যজ্ঞহারকবীরভদ্ররূপায়। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৬॥

ভারতভাবদীপঃ

চক্ষুর্দিব্যজ্ঞানম্ ॥৭০—৭৩॥ কপর্দ্দিন্নিত্যাদি নামানি শিবসহস্রনামব্যাখ্যায়াং ব্যাখ্যাস্যন্তে ॥৭৪—৭৬॥ মীঢ়ুষে বর্ষকায়, মার্জালীয়ায় কিরাতায় শুদ্ধদেহায় বা। 'মার্জ্জালীয়ঃ

অর্জ্জুন বলিলেন—'মহাদেব! আপনি জটাজূটধারী, সমস্ত প্রাণীর অধীশ্বর, তৃতীয় নয়ন দ্বারা কামদেবকে নিপাত করিয়াছেন, দেবতারও দেবতা এবং নীলকণ্ঠ ॥৭৪॥

দেব! আমি জানি যে, আপনি ব্রহ্মাদি সৃষ্টিকর্ত্তাদের মধ্যে প্রধান, ত্রিলোচন, সর্ব্বব্যাপক, দেবগণেরও গতি এবং এই জগৎটা আপনারই উৎপাদিত ॥৭৫॥

আপনি—দেব, দানব ও মনুষ্যসমন্বিত ত্রিভুবনেরই অজেয়, আপনি বিষ্ণুরূপী শিব, আবার শিবরূপী বিষ্ণু এবং আপনি দক্ষযজ্ঞবিনাশকারী বীরভদ্র; সুতরাং আপনাকে নমস্কার করি ॥৭৬॥

(৭৪) কপর্দ্দিন্! সর্ব্বদেবেশ!···বা ব কা। (৭৫) কারণানাঞ্চ পরমম্···বা ব কা। (৭৬)···হরিরুদ্রায়···বা ব কা, হরিরূপায়—নি। (৭৭)···মার্জালীয়ায় বেধসে···বা ব কা, মার্জ্জবীয়ায় বেধসে—পি।

প্রসাদয়ে ত্বাং ভগবন্! সর্ব্বভূতমহেশ্বর!।
গণেশং জগতঃ শম্ভুং লোককারণকারণম্ ॥৭৮॥
প্রধানপুরুষাতীতং পরং সূক্ষ্মতরং হরম্।
ব্যতিক্রমং মে ভগবন্! ক্ষন্তুমর্হসি শঙ্কর! ॥৭৯॥ (যুগ্মকম্)
ভগবদ্দর্শনাকাঙ্ক্ষী প্রাপ্তোঽস্মীমং মহাগিরিম্।
দয়িতং তব দেবেশ! তাপসালয়মুত্তমম্ ॥৮০॥
প্রসাদয়ে ত্বাং ভগবন্! সর্ব্বলোকনমস্কৃতম্।
ন মে স্যাদপরাধোঽয়ং মহাদেবাতিসাহসাৎ ॥৮১॥

ভারতকৌমুদী

ললাটেতি। শৃণাতি জগৎ হিনস্তীতি শর্ব্বস্তস্মৈ। "শৃ হিংসায়াম্" ইতি শৃধাতোরৌণাদিকো বপ্রত্যয়ঃ। মীঢ়ুষে জগদুৎপাদনায় বীর্য্যং সিক্তবতে। "মিহসেচনে" ইতি মিহধাতোঃ "দাশ্বান্ সাহ্বান্ মীঢ়াংশ্চ" ইতি ক্বসুপ্রত্যয়ান্তো নিপাতঃ। পিনাকগোপ্ত্রে পিনাকাখ্যধনুর্দ্ধরায়, সূর্য্যায় জগৎসবিতৃরূপায় ॥৭৭॥

প্রসাদয় ইতি। গণেশং প্রমথগণাধীশ্বরম্। লোকানাং কারণানি ব্রহ্মাদয়ঃ প্রজাপতয়স্তেষামপি কারণং স্রষ্টারম্। প্রধানং প্রকৃতিঃ পুরুষাশ্চ তানপ্যতীতং সূক্ষ্মত্বে অতিক্রান্তম্, অতএব সূক্ষ্মতরম্, পরং সর্ব্বোৎকৃষ্টং তুরীয়ব্রহ্মরূপম্, হরং শিবং ত্বাং প্রসাদয়ে, "শান্তং শিবমদ্বৈতং তুরীয়ং মন্যন্তে" ইতি শ্রুতেঃ ॥৭৮—৭৯॥

ভগেতি। ভগবতো ভবতো দর্শনাকাঙ্ক্ষী। তব দয়িতং প্রিয়ম্ ॥৮০॥

প্রসাদয় ইতি। হে মহাদেব! অতিসাহসাৎ এতদ্যুদ্ধকরণরূপাৎ ॥৮১॥

আপনি ললাটনেত্র, জগতের সংহারক ও উৎপাদক, শূলপাণি, পিনাকধনুর্দ্ধারী, সূর্য্যস্বরূপ, মঙ্গলকারক এবং বিধাতা। অতএব আপনাকে নমস্কার করি ॥৭৭॥

ভগবন্! মহেশ্বর! আপনি—প্রমথগণের অধিপতি, জগতের মঙ্গলকারক, সৃষ্টিকর্ত্তাদেরও সৃষ্টিকর্ত্তা, প্রকৃতি-পুরুষেরও অতীত, সর্ব্বোৎকৃষ্ট এবং পরমসূক্ষ্ম তুরীয় ব্রহ্ম শিবস্বরূপ; আমি আপনাকে প্রসন্ন করিতেছি। ভগবন্! শঙ্কর! আমি যে অপরাধ করিয়াছি, তাহা আপনি ক্ষমা করুন ॥৭৮—৭৯॥

দেবদেব! আমি আপনারই সাক্ষাৎকারের আকাঙ্ক্ষী হইয়া, তপস্বীদিগের উত্তম আশ্রয় এবং আপনার প্রীতিকর এই মহাপর্ব্বতে আসিয়াছি ॥৮০॥

ভগবন্! আপনি সমগ্র জগতের নমস্কৃত; সুতরাং আমি আপনাকে প্রসন্ন করিতেছি। মহাদেব! গুরুতর সাহস করায় আমার এটা যেন অপরাধ না হয় ॥৮১॥

কৃতো ময়া যদজ্ঞানাদ্বিমর্দ্দোঽয়ং ত্বয়া সহ।
শরণং সম্প্রপন্নায় তৎ ক্ষমস্বাদ্য শঙ্কর ! ॥৮২॥
বৈশম্পায়ন উবাচ।
তমুবাচ মহাতেজা প্রহস্য বৃষভধ্বজঃ।
প্রগৃহ্য রুচিরং বাহুং ক্ষান্তমিত্যেব ফাল্গুনম্ ॥৮৩॥
পরিষ্বজ্য চ বাহুভ্যাং প্রীতাত্মা ভগবান্ হরঃ।
পুনঃ পার্থং সান্ত্বপূর্ব্বমুবাচ বৃষভধ্বজঃ ॥৮৪॥
দেবদেব উবাচ। *
নরস্ত্বং পূর্ব্বদেহে বৈ নারায়ণসহায়বান্।
বদর্য্যাং তপ্তবানুগ্রং তপো বর্ষাযুতান্ বহূন্ ॥৮৫॥
ত্বয়ি যৎ পরমং তেজো বিষ্ণৌ বা পুরুষোত্তমে।
যুবাভ্যাং পুরুষাগ্র্যাভ্যাং ধার্য্যতে তেজসা জগৎ ॥৮৬॥

---

ভারতকৌমুদী

কৃত ইতি। বিমর্দ্দো যুদ্ধসংঘর্ষঃ। সম্প্রপন্নায় সম্যক্ প্রাপ্তায় ॥৮২॥
তমিতি। বৃষভধ্বজঃ শিবঃ। বাহুমর্জ্জুনস্য। ফাল্গুনমর্জ্জুনম্ ॥৮৩॥
পরীতি। পরিষ্বজ্য আলিঙ্গ্য। সান্ত্বপূর্ব্বম্ আশ্বাসনপূর্ব্বকম্ ॥৮৪॥
"পূর্ব্ব ঋষির্ভবান্" ইতি প্রাগুক্তং বিবৃণোতি নর ইতি। বদর্য্যাং তদাশ্রমে ॥৮৫॥
ত্বয়ীতি। তেজঃ পরাক্রমঃ। ধার্য্যতে রক্ষ্যতে, তেজসা তেন পরাক্রমেণ ॥৮৬॥

ভারতভাবদীপঃ

স্মৃতঃ শূদ্রে বিড়ালে কায়শোধনে' ইতি বিশ্বঃ ॥৭৭—৮৪॥ নরস্ত্বমিতি ॥৮৫—৮৬॥

---

শঙ্কর! আমি আপনার শরণাগত; সুতরাং আমি আজ না বুঝিয়া আপনার সহিত যে সংঘর্ষ করিয়াছি, তাহা আপনি ক্ষমা করুন' ॥৮২॥

বৈশম্পায়ন বলিলেন—তখন মহাতেজা মহাদেব হাস্য করিয়া, অর্জ্জুনের সুন্দর হাতখানি ধরিয়া তাঁহাকে বলিলেন—'আমি ক্ষমা করিয়াছিই' ॥৮৩॥

ভগবান্ মহাদেব সন্তুষ্ট হইয়া বাহুযুগল দ্বারা অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া, আশ্বাসদানপূর্ব্বক পুনরায় অর্জ্জুনকে বলিলেন ॥৮৪॥

মহাদেব বলিলেন—'অর্জ্জুন! তুমি পূর্ব্বজন্মে বদরিকাশ্রমে নারায়ণের সহচর হইয়া বহু অযুতবৎসর যাবৎ ভয়ঙ্কর তপস্যা করিয়াছিলে ॥৮৫॥

অর্জ্জুন! তোমাতে বা পুরুষশ্রেষ্ঠ নারায়ণে যে পরম তেজ রহিয়াছে, সেই তেজ দ্বারাই তোমরা দুই জনে জগৎ রক্ষা করিতেছ ॥৮৬॥

---

[৮২] কৃতো ময়াঽয়মজ্ঞানাদ্বিমর্দ্দো যত্ত্বয়া সহ। শরণং প্রতিপন্নায়…। [৮৪] শ্লোকাৎ পরম্ 'একোনচত্বারিংশোঽধ্যায়ঃ' বা ব কা নি। * বামদেব উবাচ, কা। [৮৬] ত্বয়ি বা পরমং তেজঃ…বা ব কা নি।

শক্রাভিষেকে সুমহদ্ধনুর্জ্জলদনিস্বনম্ ।
প্রগৃহ্য দানবাঃ শান্তাস্ত্বয়া কৃষ্ণেন চ প্রভো ! ॥৮৭॥
তদেতদেব গাণ্ডীবং তব পার্থ ! করোচিতম্ ।
মায়ামাস্থায় যদ্‌গ্রস্তং ময়া পুরুষসত্তম ! ॥৮৮॥
তূণৌ চাপ্যক্ষয়ৌ ভূয়স্তব পার্থ ! যথোচিতৌ ।
ভবিষ্যতি শরীরঞ্চ নীরুজং কুরুনন্দন ! ॥৮৯॥
প্রীতিমানস্মি তে পার্থ ! ভবান্ সত্যপরাক্রমঃ ।
গৃহাণ বরমস্মত্তঃ কাঙ্ক্ষিতং পুরুষোত্তম ! ॥৯০॥
ন ত্বয়া সদৃশঃ কশ্চিৎ পুমান্ মর্ত্ত্যেষু মানদ ! ।
দিবি বা বর্ত্ততে ক্ষত্রং ত্বৎ প্রধানমরিন্দম ! ॥৯১॥

অর্জ্জুন উবাচ ।

বরং দদাসি চেন্মহ্যং কামং প্রীত্যা বৃষধ্বজ ! ।
কামযে দিব্যমস্ত্রং তদ্‌ঘোরং পাশুপতং প্রভো ! ॥৯২॥

ভারতকৌমুদী

উক্তার্থে নিদর্শনমাহ শক্রেতি। শক্রাভিষেকে ইন্দ্রস্য রাজ্যাভিষেককালে ॥৮৭॥
তদিতি। করোচিতং হস্তযোগ্যম্। আস্থায় আশ্রিত্য, গ্রস্তং কবলীকৃতম্ ॥৮৮॥
তূণাবিতি। যথোচিতৌ ভবতাম্। নীরুজং মৎপ্রহারকৃতবেদনারহিতম্ ॥৮৯॥
প্রীতিমানিতি। অস্মত্তো মম সকাশাৎ, কাঙ্ক্ষিতং বরং গৃহাণ ॥৯০॥
নেতি। ত্বৎ ত্বত্তঃ, প্রধানং ক্ষত্রং ক্ষত্রোচিতবলশালী পুমান্ দিবি বা ন বর্ত্ততে ॥৯১॥

হে প্রভাবসম্পন্ন অর্জ্জুন ! ইন্দ্রের রাজ্যাভিষেকের সময়ে তুমি এবং বিষ্ণু মেঘের ন্যায় গম্ভীরধ্বনিযুক্ত বিশাল একখানা ধনু ধারণ করিয়া দানবগণকে নিবারণ করিয়াছিলে ॥৮৭॥

পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন ! এই সেই গাণ্ডীব ধনু ; ইহা তোমারই হস্তের যোগ্য । আমি মায়া করিয়া যে ধনুখানা গ্রাস করিয়াছিলাম ॥৮৮॥

আর, এই সেই অক্ষয় তূণ দুইটী পুনরায় তোমারই হউক ; ইহাও তোমারই যোগ্য । এবং তোমার শরীরটীও বেদনাশূন্য হইবে ॥৮৯॥

পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন ! তুমি যথার্থই পরাক্রমশালী ; সুতরাং তোমার উপরে আমি সন্তুষ্ট হইয়াছি । অতএব তুমি আমার নিকট হইতে অভীষ্ট বর গ্রহণ কর ॥৯০॥

হে সম্মানকারী অরিন্দম ! মর্ত্ত্যলোকে তোমার তুল্য কোন পুরুষ নাই এবং স্বর্গেও তোমা অপেক্ষা প্রধান ক্ষাত্রশক্তিশালী লোক নাই' ॥৯১॥

[৯২] ভবন্ ! দদাসি চেন্মহ্যম্···পি, ভগবন্ ! দদাসি চেন্মহ্যম্···বা ব কা ।

যত্তু ব্রহ্মশিরো নাম রৌদ্রং ভীমপরাক্রমম্ ।
যুগান্তে দারুণে প্রাপ্তে কৃৎস্নং সংহরতে জগৎ ॥৯৩॥
কর্ণভীষ্মকৃপদ্রোণৈর্ভবিতা মে মহাহবঃ ।
ত্বৎপ্রসাদান্মহাদেব ! জয়েয়ং তান্ যথা যুধি ॥৯৪॥
দহেয়ং যেন সংগ্রামে দানবান্ রাক্ষসাংস্তথা ।
ভূতানি চ পিশাচাংশ্চ গন্ধর্ব্বানথ পন্নগান্ ॥৯৫॥
যস্মিন্ শূলসহস্রাণি গদাশ্চোগ্রপ্রদর্শনাঃ ।
শরাশ্চাশীবিষাকারাঃ সম্ভবন্ত্যনুমন্ত্রিতে ॥৯৬॥

ভারতকৌমুদী

বরমিতি। কাম্যত ইতি কামোঽভীষ্টস্তম্। দিব্যমলৌকিকম্ ॥৯২॥

যদিতি। রৌদ্রং রুদ্রস্য ভবতঃ সম্বন্ধি। তদপি কাময়ে ইত্যনুবৃত্তিঃ। ইদং দ্রোণদত্তাদন্যদ্‌ব্রহ্মশির ইতি বোধ্যম্। অতএব রৌদ্রমিতি বিশেষণম্, অনেন দ্রোণস্যাপি পরশ্লোকে জয়েচ্ছা চ সঙ্গচ্ছতে। অথবা ব্রহ্মশির ইতি পাশুপতস্যাপি নাম ॥৯৩॥

কর্ণেতি। মহাহবো মহাযুদ্ধম্, স্বেচ্ছয়া দুর্য্যোধনেনাস্মদ্রাজ্যদানাসম্ভবাৎ ॥৯৪॥

দহেয়মিতি। যেন পাশুপতাস্ত্রেণ। ভূতানি দেবযোনিবিশেষান্ ॥৯৫॥

যস্মিন্নিতি যস্মিন্ পাশুপতে, অনুমন্ত্রিতে প্রয়োগায়াভিমন্ত্রিতে ॥৯৬॥

ভারতভাবদীপঃ

শস্তা মারিতাঃ ॥৮৭॥ ত্বয়া পুরুষ ইতি পাঠে সমমিত্যধ্যাহারঃ ॥৮৮—৯০॥ ত্বৎপ্রধানং ত্বমেব

অর্জ্জুন বলিলেন—'প্রভু বৃষধ্বজ! আপনি প্রীতিবশতঃ যদি আমাকে অভীষ্ট বর দান করেন, তবে আমি সেই ভয়ঙ্কর দিব্য পাশুপত অস্ত্র লইতে ইচ্ছা করি ॥৯২॥

যে অস্ত্রের নাম—'ব্রহ্মশির', যাহা কেবল আপনারই আছে, যাহার পরাক্রম ভয়ঙ্কর এবং যাহা দারুণ প্রলয়কাল উপস্থিত হইলে সমগ্র জগৎটাকেই সংহার করিয়া থাকে ॥৯৩॥

মহাদেব! ভীষ্ম, দ্রোণ, কৃপ ও কর্ণের সহিত আমার মহাযুদ্ধ হইবে; সেই যুদ্ধে যাহাতে আমি আপনার অনুগ্রহে তাঁহাদিগকে জয় করিতে পারি ॥৯৪॥

যে অস্ত্রদ্বারা আমি যুদ্ধে দানব, রাক্ষস, ভূত, পিশাচ, গন্ধর্ব্ব ও নাগদিগকে দগ্ধ করিতে সমর্থ হইব ॥৯৫॥

যে অস্ত্র অভিমন্ত্রিত করিলে, তাহা হইতে সহস্র সহস্র শূল, ভয়ঙ্কর গদা এবং সর্পাকৃতি বাণ সকল আবির্ভূত হইয়া থাকে ॥৯৬॥

(৯৩) যত্তদ্‌ব্রহ্মশিরো নাম…নি।

যুধ্যেয়ং যেন ভীষ্মেণ দ্রোণেন চ কৃপেণ চ।
সূতপুত্রেণ চ রণে নিত্যং কটুকভাষিণা ॥৯৭॥
এষ মে প্রথমঃ কামো ভগবন্! ভগনেত্রহন্!।
ত্বৎপ্রসাদাদরীন্ হন্তুং সমর্থঃ স্যামহং যথা ॥৯৮॥

ভব উবাচ। *

দদামি তেঽস্ত্রং দয়িতমহং পাশুপতং বিভো!।
সমর্থো ধারণে মোক্ষে সংহারে চাসি পাণ্ডব! ॥৯৯॥
নৈতদ্বেদ মহেন্দ্রোঽপি ন যমো ন চ যক্ষরাট্।
বরুণো বাঽথবা বায়ুঃ কুতো বেৎস্যন্তি মানবাঃ ॥১০০॥
ন ত্বেতৎ সহসা পার্থ! মোক্তব্যং পুরুষে ক্বচিৎ।
জগদ্বিনির্দহেদেতদল্পতেজসি পাতিতম্ ॥১০১॥

---

ভারতকৌমুদী

যুধ্যেয়মিতি। যেন পাশুপতাস্ত্রেণ। কটুকভাষিণেতি সূতপুত্রমাত্রেঽন্বিতম্ ॥৯৭॥
এষ ইতি। ভগং কামদেবং নেত্রেণ তৃতীয়নয়নানলেন হন্তীতি তৎসম্বোধনম্ ॥৯৮॥
দদামীতি। দয়িতং মৎপ্রিয়ম্। দানে হেতুমাহ সমর্থ ইতি ॥৯৯॥
নেতি। বেদ জানাতি। যক্ষরাট্ কুবেরঃ। বেৎস্যন্তি জ্ঞাস্যন্তি ॥১০০॥

ভারতভাবদীপঃ

শ্রেষ্ঠো যস্মিন্ ক্ষত্রে ॥৯১॥ কামং বরম্ ॥৯২—৯৭॥ বিনির্বৃত্তো বিশেষণ কৃতকৃত্যঃ ॥৯৮॥

---

এবং যে অস্ত্র দ্বারা আমি—ভীষ্ম, দ্রোণ, কৃপ ও সর্ব্বদা কটুভাষী কর্ণের সহিত যুদ্ধ করিতে পারিব ॥৯৭॥

ভগবন্ কামনাশক। ইহাই আমার প্রথম কামনা যে, যাহাতে আমি আপনার অনুগ্রহে শত্রুসংহারে সমর্থ হই' ॥৯৮॥

মহাদেব বলিলেন—'প্রভাবশালী পাণ্ডব। আমার প্রিয় পাশুপত অস্ত্র আমি তোমাকে দান করিব। কেন না, তুমি তাহা ধারণ, প্রয়োগ ও উপসংহার করিতে সমর্থ ॥৯৯॥

ইন্দ্র, যম, কুবের, বরুণ, কিংবা বায়ুও এ অস্ত্র জানেন না। সুতরাং মানুষেরা জানিবে কি করিয়া? ॥১০০॥

অর্জ্জুন। তুমি সহসা কোন লোকের উপরে এ অস্ত্র নিক্ষেপ করিও না। কারণ, দুর্ব্বলের উপরে নিক্ষেপ করিলে, এ অস্ত্র জগৎটাকেই দগ্ধ করিবে ॥১০১॥

---

(৯৮)…ত্বৎপ্রসাদাদ্বিনির্বৃত্তঃ…বা ব কা নি। * ভগবানুবাচ, পি।
(১০০)…বরুণোঽপ্যথবা বায়ুঃ…বা ব কা। (১০১)…জগদ্বিনাশয়েৎ সর্ব্বম্…বা ব কা নি।

অবধ্যো নাম নাস্ত্যস্য ত্রৈলোক্যে সচরাচরে।
মনসা চক্ষুষা বাচা ধনুষা চ নিপাত্যতে ॥১০২॥

বৈশম্পায়ন উবাচ।

তচ্ছ্রুত্বা ত্বরিতঃ পার্থঃ শুচির্ভূত্বা সমাহিতঃ।
উপসঙ্গম্য বিশ্বেশমধীষ্বেত্যথ সোঽব্রবীৎ ॥১০৩॥
ততস্ত্বধ্যাপয়ামাস সরহস্যনিবর্ত্তনম্।
তদস্ত্রং পাণ্ডবশ্রেষ্ঠং মূর্ত্তিমন্তমিবান্তকম্ ॥১০৪॥
উপতস্থে চ তৎ পার্থং যথা ত্র্যক্ষমুমাপতিম্।
প্রতিজগ্রাহ তচ্চাপি প্রীতিমানর্জ্জুনস্তদা ॥১০৫॥
ততশ্চচাল পৃথিবী সপর্ব্বতবনদ্রুমা।
সসাগরবনোদ্দেশা সগ্রামনগরাকরা ॥১০৬॥

---

ভারতকৌমুদী

নেতি। সহসেত্যনেন বিপৎসময়ে তু মোক্তব্যমেবেতি সূচিতম্ ॥১০১॥
অবধ্য ইতি। নিপাত্যতে শত্রূপরি নিপাতয়িতুং শক্যতে ॥১০২॥
তদিতি। সমাহিত একাগ্রচিত্তঃ। বিশ্বেশং শিবম্, অধীষ্ব পঠ ॥১০৩॥
তত ইতি। রহস্যং মন্ত্রঃ সঙ্কেতশ্চ নিবর্ত্তনমুপসংহারশ্চ তাভ্যাং সহেতি তৎ ॥১০৪॥
উপেতি। উপতস্থে উপাসাঞ্চক্রে। "উপান্মন্ত্রেণ" ইত্যাত্মনেপদম্ ॥১০৫॥
তত ইতি। চচাল তদস্ত্রভয়াচ্চকম্পে। আকরাঃ স্বর্ণাদীনাং খনয়ঃ ॥১০৬॥

ভারতভাবদীপঃ

সংহারে নিবর্ত্তনে ॥৯৯—১০১॥ "মনসা সঙ্কল্পমাত্রেণ নিপাতয়েৎ শত্রুং ধনুষে"তি বাণপ্রয়োগেণ ॥১০২॥ অধীষ্বাধ্যাপয় ॥১০৩—১০৪॥ উপতস্থে কর্ম্মব্যতিহারে তঙ্, পার্থোঽস্ত্রং প্রত্যুপনত

---

স্থাবর-জঙ্গমাত্মক ত্রিভুবনের মধ্যে কোন প্রাণীই এই অস্ত্রের অবধ্য নাই। বিশেষতঃ এই অস্ত্র—মন, নয়ন, বাক্য ও ধনুদ্বারা নিক্ষেপ করা যায়' ॥১০২॥

বৈশম্পায়ন বলিলেন—সেই কথা শুনিয়া অর্জ্জুন পবিত্র ও একাগ্রচিত্ত হইয়া সত্বর মহাদেবের নিকট যাইয়া বলিলেন—'শিক্ষা দিন' ॥১০৩॥

তাহার পর, মহাদেব মন্ত্র, সঙ্কেত ও উপসংহারের সহিত মূর্ত্তিমান্ যমের ন্যায় সেই পাশুপত অস্ত্র অর্জ্জুনকে শিক্ষা দিলেন ॥১০৪॥

তখন সেই পাশুপত অস্ত্র শিবের যেমন অনুগত ছিল, অর্জ্জুনেরও তেমনই অনুগত হইল; অর্জ্জুনও সন্তুষ্ট হইয়া তাহাকে গ্রহণ করিলেন ॥১০৫॥

তাহার পর, পর্ব্বত, বন, বৃক্ষ, সমুদ্র, বনসন্নিহিত স্থান, গ্রাম, নগর ও খনির সহিত সমগ্র পৃথিবী কাঁপিতে লাগিল ॥১০৬॥

শেষং কুর্য্যাদ্গিরের্বজ্রো নিপতন্ মূর্দ্ধ্নি সঞ্জয় ! ।
ন তু কুর্য্যুঃ শরাঃ শেষং ক্ষিপ্তাস্তাত ! কিরীটিনা ॥১৫॥
যথা হি কিরণা ভানোস্তপন্তীহ চরাচরম্ ।
তথা পার্থভুজোৎসৃষ্টাঃ শরাস্তপ্স্যন্তি মৎসুতান্ ॥১৬॥
অপি তদ্রথঘোষেণ ভয়ার্ত্তা সব্যসাচিনঃ ।
প্রতিভাতি বিদীর্ণেব সর্ব্বতো ভারতী চমূঃ ॥১৭॥
সমুদ্ধরন্ প্রবপংশ্চৈব বাণান্ স্থাতাততায়ী সমরে কিরীটী ।
সৃষ্টোঽন্তকঃ সর্ব্বহরো বিধাত্রা ভবেদ্‌যথা তদ্বদপারণীয়ঃ ॥১৮॥

---

ভারতকৌমুদী

অর্জ্জুনস্যাজেয়ত্বে নিদর্শনমাহ ত্রিদশেতি। ত্রিদশেশসম ইন্দ্রতুল্যোঽর্জ্জুনঃ ॥১৪॥

শেষমিতি। শেষং কুর্য্যাৎ অবশিষ্টং রক্ষেৎ। শরাস্তু শেষং ন কুর্য্যুঃ, হন্যুরেব ॥১৫॥

যথেতি। ভানোঃ সূর্য্যস্য। পার্থভুজোৎসৃষ্টা অর্জ্জুনবাহুনিক্ষিপ্তাঃ ॥১৬॥

অপীতি। স প্রসিদ্ধো রথস্তদ্রথস্তস্য ঘোষেণ। প্রতিভাতি মদ্বুদ্ধিবিষয়ো ভবতি ॥১৭॥

যদিতি। আততায়ী শস্ত্রপাণিঃ, "অগ্নিদো গরদশ্চৈব" ইতি প্রাগুক্তেঃ, কিরীটী অর্জ্জুনঃ, তূণাদ্বাণান্ সমুদ্ধরন্, প্রবপন্ নিক্ষিপংশ্চ, সমরে স্থাতা স্থাস্যতি। বিধাত্রা সৃষ্টঃ সর্ব্বহরঃ অন্তকো যমো যথা, তদ্বদেব অর্জ্জুনঃ, অপারণীয়ো জেতুমশক্যঃ ॥১৮॥

ভারতভাবদীপঃ

দয়ালুঃ, প্রমাদী অনবহিতঃ, সংরম্ভী উত্তমী ॥১০—১৬॥ অপীতি। সব্যসাচিনো রথঘোষেণাপি, তৎ তত্র রণে ॥১৭॥ যৎ যদা, উদ্বমন্ নিষঙ্গাদুদ্ধরন্, প্রবপন্ প্রেরয়ন্, স্থাতা স্থাস্যতি, আততায়ী শস্ত্রপাণিঃ। যথোক্তম্—"অগ্নিদো গরদশ্চৈব শস্ত্রপাণির্ধনাপহঃ। ক্ষেত্রদারাপহারী

---

ইন্দ্রের তুল্য বীর অর্জ্জুন খাণ্ডববন দগ্ধ করাইয়া অগ্নিদেবকে সন্তুষ্ট করিয়াছে এবং মহাযজ্ঞ রাজসূয়ের সময়ে সমস্ত রাজাকে জয় করিয়াছে ॥১৪॥

বৎস সঞ্জয়! বজ্র পর্ব্বতের মস্তকে পড়িয়া বরং তাহার কিছু অবশিষ্ট রাখে; কিন্তু অর্জ্জুননিক্ষিপ্ত বাণ পড়িয়া একেবারেই অবশিষ্ট রাখিবে না ॥১৫॥

সূর্য্যের কিরণ যেমন জগতে সমস্ত স্থাবর-জঙ্গম পদার্থকে সন্তপ্ত করে, সেইরূপ অর্জ্জুননিক্ষিপ্ত বাণ আমার পুত্রগণকে সন্তপ্ত করিবে ॥১৬॥

এবং দুর্য্যোধনের সৈন্য অর্জ্জুনের সেই রথের শব্দে ভয়ার্ত্ত হইয়া সকল দিকেই যেন বিচ্ছিন্ন হইয়া পড়িবে বলিয়া আমার মনে হইতেছে ॥১৭॥

কারণ, আততায়ী অর্জ্জুন তূণ হইতে বাণ উত্তোলন ও নিক্ষেপ করিতে থাকিয়া যখন যুদ্ধে অবস্থান করিবে, তখন বিধাতৃসৃষ্ট সর্ব্বনাশক যমের ন্যায় তাহাকে কেহই জয় করিতে সমর্থ হইবে না' ॥১৮॥

---

(১৮) যদুদ্বহন্...পি, যদুদ্বমন্...বা ব কা। 'অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ' বা ব কা পি।

সঞ্জয় উবাচ।

যদেতৎ কথিতং রাজন্! ত্বয়া দুর্য্যোধনং প্রতি।
সর্ব্বমেতদ্‌যথাতত্ত্বং নৈতন্মিথ্যা মহীপতে! ॥১৯॥
মন্যুনা হি সমাবিষ্টাঃ পাণ্ডবাস্তে মহৌজসঃ।
দৃষ্ট্বা কৃষ্ণাং সভাং নীতাং ধর্ম্মপত্নীং যশস্বিনীম্ ॥২০॥
দুঃশাসনস্য তা বাচঃ শ্রুত্বা তে দারুণোদয়াঃ।
কর্ণস্য চ মহারাজ। ন স্বপ্স্যন্তীতি মে মতিঃ ॥২১॥
শ্রুতং হি মে মহারাজ! যথা পার্থেন সংযুগে।
একাদশতনুঃ স্থাণুর্ধনুষা পরিতোষিতঃ ॥২২॥
কৈরাতং বেশমাস্থায় যোধয়ামাস ফাল্গুনম্।
জিজ্ঞাসুঃ সর্ব্বদেবেশঃ কপর্দ্দী ভগবান্ স্বয়ম্ ॥২৩॥
তত্রৈনং লোকপালাস্তে দর্শয়ামাসুরর্জ্জুনম্।
অস্ত্রহেতোঃ পরাক্রান্তং তপসা কৌরবর্ষভম্ ॥২৪॥

ভারতকৌমুদী

যদিতি। তত্ত্বং যাথার্থ্যমনতিক্রম্যেতি যথাতত্ত্বং সত্যমিত্যর্থঃ ॥১৯॥
মন্যুনেতি। মন্যুনা ক্রোধেন, সমাবিষ্টা গৃহীতাঃ। কৃষ্ণাং দ্রৌপদীম্ ॥২০॥
দুরিতি। তে পাণ্ডবাঃ, দারুণোদয়া রুক্ষোপক্রমাঃ। স্বপ্স্যন্তি সুপ্তবৎ স্থাস্যন্তি ॥২১॥
শ্রুতমিতি। মে ময়া। একাদশ তনবো মূর্ত্তয়ো যস্য সঃ, স্থাণুঃ শিবঃ ॥২২॥
কৈরাতমিতি। জিজ্ঞাসুঃ অর্জ্জুনস্য বলং জ্ঞাতুমিচ্ছুঃ। কপর্দ্দী জটাজূটবান্ ॥২৩॥
তত্রেতি। দর্শয়ামাসুঃ স্বাং স্বাং মূর্ত্তিমিতি শেষঃ। তপসা অন্বিতম্ ॥২৪॥

সঞ্জয় বলিলেন—'মহারাজ! আপনি দুর্য্যোধনের বিষয়ে এই যাহা বলিলেন, এ সমস্তই সত্য, ইহা মিথ্যা নহে ॥১৯॥

কারণ, মহাতেজা পাণ্ডবেরা ধর্ম্মপত্নী ও যশস্বিনী দ্রৌপদীকে সভায় আনীত দেখিয়া ক্রোধে আকুল হইয়াছেন ॥২০॥

এবং তাঁহারা দুঃশাসনের ও কর্ণের সেই দারুণ উক্তিগুলি শুনিয়া যে ঘুমাইয়া থাকিবেন না, ইহা আমারও ধারণা ॥২১॥

মহারাজ! আমি শুনিয়াছি যে, অর্জ্জুন ধনুর্দ্বারা যুদ্ধে একাদশ-রুদ্রমূর্ত্তি মহাদেবকে সন্তুষ্ট করিয়াছেন ॥২২॥

জটাজূটধারী স্বয়ং ভগবান্ মহাদেব অর্জ্জুনের বল বুঝিবার ইচ্ছা করিয়া ব্যাধের বেশ ধারণপূর্ব্বক তাঁহার সহিত যুদ্ধ করিয়াছিলেন ॥২৩॥

(২১)…স্বপ্স্যন্তীতি মে মতিঃ, বা ব কা। (২২) শ্রুতং হি তে…পি।

নৈতদুৎসহতে চান্যো লব্ধুমন্যত্র ফাল্গুনাৎ।
সাক্ষাদ্দর্শনমেতেষামীশ্বরাণাং নরো ভুবি ॥২৫॥
মহেশ্বরেণ যো রাজন্! ন জীর্ণো হ্যষ্টমূর্ত্তিনা।
কস্তমুৎসহতে বীরো যুদ্ধে জরয়িতুং পুমান্ ॥২৬॥
আসাদিতমিদং ঘোরং তুমুলং লোমহর্ষণম্।
দ্রৌপদীং পরিকর্ষদ্ভিঃ কোপয়দ্ভিশ্চ পাণ্ডবান্ ॥২৭॥
যত্তু প্রস্ফুরমাণৌষ্ঠো ভীমঃ প্রাহ বচোঽর্থবৎ।
দৃষ্ট্বা দুর্য্যোধনেনোরূ দ্রৌপদ্যা দর্শিতাবুভৌ ॥২৮॥
ঊরূ ভেৎস্যামি তে পাপ! গদয়া ভীমবেগয়া।
ত্রয়োদশানাং বর্ষাণামন্তে দুর্দ্যূতদেবিনঃ ॥২৯॥

ভারতকৌমুদী

নেতি। উৎসহতে শক্নোতি। এতেষাং যমাদীনাম্, ঈশ্বরাণাং দিক্‌পতীনাম্ ॥২৫॥

মহেতি। জীর্ণো হতঃ। জরয়িতুং হন্তুম্। শিবস্য অষ্টৌ মূর্ত্তীরাহ বিষ্ণুপুরাণে—"সূর্য্যো জলং মহী বহ্নির্বায়ুরাকাশমেব চ। দীক্ষিতো ব্রাহ্মণঃ সোম ইত্যেতাস্তনবঃ স্মৃতাঃ" ॥২৬॥

আসাদিতমিতি। ইদং বৈরম্। দুর্য্যোধনাদিভিরিতি শেষঃ ॥২৭॥

যদিতি। তদ্বচঃ, অর্থবৎ সার্থকং সত্যমেব ভবিতা ইত্যর্থঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

চ ষড়েতে আততায়িনঃ॥" অপারণীয়ঃ অমুল্লঙ্ঘনীয়ঃ জেতুমশক্যঃ ॥১৮—২৬॥ ন জীর্ণো ন ক্ষীণঃ, অষ্টৌ পঞ্চভূতানি সূর্য্যচন্দ্রপুরুষাশ্চ মূর্ত্তয়ো যস্য ॥২৭—২৮॥ দুর্দ্যূতদেবিনঃ ছদ্মদ্যূতেন

এবং সেই স্থানেই যমপ্রভৃতি দিক্‌পালগণ অস্ত্রদান করিবার জন্য—পরাক্রমশালী ও তপস্বী এই কুরুশ্রেষ্ঠ অর্জ্জুনকে আপন আপন রূপ দেখাইয়াছিলেন ॥২৪॥

জগতে অর্জ্জুনভিন্ন অন্য কোন লোকই অন্যত্র এই দিক্‌পালগণের প্রত্যক্ষ দর্শন লাভ করিতে পারে না ॥২৫॥

মহারাজ! অষ্টমূর্ত্তি স্বয়ং মহাদেব যাহাকে বধ করিতে পারেন নাই, সেই অর্জ্জুনকে অন্য কোন্ বীরপুরুষ বধ করিতে পারে? ॥২৬॥

আপনার পুত্রগণ দ্রৌপদীকে আকর্ষণপূর্ব্বক পাণ্ডবগণকে ক্রুদ্ধ করিয়া এই দারুণ, তুমুল ও লোমহর্ষণ শত্রুতা ঘটাইয়াছে ॥২৭॥

তা'র পর, দুর্য্যোধন দ্রৌপদীকে নিজের দুই খানা ঊরুই দেখাইয়াছিলেন; তাহা দেখিয়া ভীমসেন কম্পিত ওষ্ঠে যে কথা বলিয়াছিলেন, তাহা সত্য হইবেই ॥২৮॥

(২৮)···বচো মহৎ···পি।

সর্ব্বে প্রহরতাং শ্রেষ্ঠাঃ সর্ব্বে চামিততেজসঃ।
সর্ব্বে সর্ব্বাস্ত্রবিদ্বাংসো দেবৈরপি সুদুর্জ্জয়াঃ ॥৩০॥
মন্যে মন্যুসমুদ্ধূতাঃ পুত্রাণাং তব সংযুগে।
অন্তং পার্থাঃ করিষ্যন্তি ভার্য্যামর্ষসমন্বিতাঃ ॥৩১॥

ধৃতরাষ্ট্র উবাচ।

কিং কৃতং সূত! কর্ণেন বদতা নিষ্ঠুরং বচঃ।
পর্য্যাপ্তং বৈরমেতাবদ্‌যৎ কৃষ্ণা সা সভাং গতা ॥৩২॥
অপীদানীং মম সুতাস্তিষ্ঠেয়ুর্ম্মন্দচেতসঃ।
যেষাং ভ্রাতা গুরুর্জ্যেষ্ঠো বিনয়ে নাবতিষ্ঠতে ॥৩৩॥
মমাপি বচনং সূত! ন শুশ্রূষতি মন্দভাক্।
দৃষ্ট্বা মাং চক্ষুষা হীনং নির্ব্বিচেষ্টমচেতনম্ ॥৩৪॥

ভারতকৌমুদী

কিং প্রাহেত্যাকাঙ্ক্ষায়াং ভীমোক্তিমেবানুবদতি উরূ ইতি। দুর্দ্যূতদেবিনঃ, শাঠ্যাৎ ॥২৯॥
সর্ব্ব ইতি। সর্ব্বে পাণ্ডবাঃ, প্রহরতাং যোদ্ধৄণাম্। সর্ব্বেষস্ত্রেষু বিদ্বাংসো বিজ্ঞাঃ ॥৩০॥
মন্য ইতি। মন্যুসমুদ্ধূতাঃ ক্রোধোদ্বেলিতাঃ। সংযুগে যুদ্ধে। অন্তং নাশম্ ॥৩১॥
কিমিতি। কিং কৃতং কিমপি নেত্যর্থঃ। পর্য্যাপ্তং যথেষ্টং জাতম্ ॥৩২॥
অপীতি। অপিঃ প্রশ্নে। ভ্রাতা দুর্য্যোধনঃ, বিনয়ে শিক্ষয়া ন্যায্যব্যবহারে ॥৩৩॥
মমেতি। শুশ্রূষতি শ্রোতুমিচ্ছতি। নির্ব্বিচেষ্টং নিষ্ক্রিয়ম্, অচেতনমিব ॥৩৪॥

'পাপাত্মা! তুই শঠতা করিয়া দূষিত দ্যূতক্রীড়া করিলি। সুতরাং তের বৎসরের পরে আমি ভয়ঙ্করবেগশালী গদাদ্বারা তোর উরুদ্বয় ভগ্ন করিব' ॥২৯॥

পাণ্ডবেরা সকলেই যোদ্ধৃশ্রেষ্ঠ, সকলেই অমিততেজা এবং সকলেই সকল অস্ত্রে অভিজ্ঞ। সুতরাং তাঁহারা দেবগণের পক্ষেও অতিদুর্জ্জয় ॥৩০॥

ভার্য্যার উৎপীড়ন করায় পাণ্ডবেরা অসহিষ্ণু এবং ক্রোধে উদ্বেলিত হইয়া রহিয়াছেন। সুতরাং আমি মনে করি—তাঁহারা যুদ্ধে আপনার পুত্রগণের ধ্বংসই করিবেন' ॥৩১॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'সঞ্জয়! কর্ণ নিষ্ঠুর বাক্য বলিয়া আর কি করিয়াছে? দ্রৌপদী যে সভায় গিয়াছিলেন, তাহাতেই যথেষ্ট শত্রুতা জন্মিয়াছে ॥৩২॥

আমার মন্দবুদ্ধি পুত্রগণ এখনও বাঁচিয়া আছে? যাহাদের জ্যেষ্ঠ ভ্রাতা ও গুরু দুর্য্যোধন ন্যায্য ব্যবহার করিতেছে না ॥৩৩॥

(৩০)…সর্ব্বে শস্ত্রাস্ত্রবিদ্বাংসঃ…পি। (৩২)…বদতা পরুষং বচঃ…বা ব কা নি।
(৩৩)…তিষ্ঠেরন্ মন্দচেতসঃ…বা ব কা নি।

যে চাস্য সচিবা মন্দাঃ কর্ণসৌবলকাদয়ঃ।
তেঽপ্যস্য ভূয়সো দোষান্ বর্দ্ধয়ন্তি বিচেতসঃ ॥৩৫॥
স্বৈরমুক্তা হ্যপি শরাঃ পার্থেনামিততেজসা।
নির্দহেয়ুর্মম সুতান্ কিং পুনর্মন্যুনেরিতাঃ ॥৩৬॥
পার্থবাহুবলোৎসৃষ্টা মহাচাপবিনিঃসৃতাঃ।
দিব্যাস্ত্রমন্ত্রমুদিতাঃ সাদয়েয়ুঃ সুরানপি ॥৩৭॥
যস্য মন্ত্রী চ গোপ্তা চ সুহৃচ্চৈব জনার্দ্দনঃ।
হরিস্ত্রৈলোক্যনাথঃ স কিং নু তস্য ন নির্জ্জিতম্ ॥৩৮॥
ইদং হি সুমহচ্চিত্রমর্জ্জুনস্যেহ সংযুগে।
মহাদেবেন বাহুভ্যাং যৎ সমেত ইতি শ্রুতিঃ ॥৩৯॥

ভারতকৌমুদী

য ইতি। সৌবলকঃ শকুনিঃ। কুৎসায়াং কপ্রত্যয়ঃ। অস্য দুর্য্যোধনস্য ॥৩৫॥

স্বৈরেতি। স্বৈরমুক্তা হেলয়া মন্দং ক্ষিপ্তাঃ। মন্যুনা ক্রোধেন, ঈরিতা দৃঢ়মুক্তাঃ ॥৩৬॥

পার্থেতি। দিব্যাস্ত্রমন্ত্রেণ তৎপ্রয়োগেণ মুদিতা হৃষ্টা ইব ॥৩৭॥

যস্যেতি। গোপ্তা রক্ষিতা। তস্যার্জ্জুনস্য কিং বস্তু ন নির্জ্জিতমস্তি অপি তু সর্ব্বমেবেত্যর্থঃ ॥৩৮॥

ইদমিতি। সংযুগে যুদ্ধে। সমেতঃ সম্মিলিতঃ সোঽর্জ্জুন ইতি শেষঃ ॥৩৯॥

সঞ্জয়! মন্দভাগ্য দুর্য্যোধন আমাকে অন্ধ এবং অচেতনের ন্যায় নিশ্চেষ্ট দেখিয়া আমার কথাও শুনিতে ইচ্ছা করে না ॥৩৪॥

তা'র পর, মন্দবুদ্ধি কর্ণ ও শকুনিপ্রভৃতি যাহারা উহার মন্ত্রী হইয়াছে, তাহারাও বিকৃতহৃদয় বলিয়া উহার প্রচুর দোষই বাড়াইতেছে ॥৩৫॥

অমিতবিক্রম অর্জ্জুনকর্ত্তৃক অল্পবলে নিক্ষিপ্ত বাণও আমার পুত্রগণকে দগ্ধ করিতে পারে; সুতরাং তৎকর্ত্তৃক ক্রোধনিক্ষিপ্ত বাণের কথা আর কি বলিব ॥৩৬॥

অর্জ্জুনকর্ত্তৃক সম্পূর্ণবাহুবলদ্বারা নিক্ষিপ্ত, মহাধনু হইতে নির্গত এবং দিব্যাস্ত্রমন্ত্রপ্রয়োগে যেন আনন্দিত বাণ সকল দেবগণকেও উৎসন্ন করিতে পারে ॥৩৭॥

তা'র পর, ত্রিভুবনের অধীশ্বর জনার্দ্দন কৃষ্ণ যাহার মন্ত্রী, রক্ষক এবং সুহৃৎ, সে অর্জ্জুনের কোন্ বস্তু অবিজিত আছে? ॥৩৮॥

অর্জ্জুনের এই কার্য্যটাই গুরুতর আশ্চর্য্য যে,—আমরা শুনিয়াছি—সে নাকি মহাদেবের সহিত বাহুযুদ্ধে সম্মিলিত হইয়াছিল। ॥৩৯॥

(৩৭)...ঘাতয়েয়ুঃ সুরানপি, পি। (৩৯)...অর্জ্জুনস্যেহ সঞ্জয়!...বা ব কা নি।

প্রত্যক্ষং সর্ব্বলোকস্য খাণ্ডবে যৎ কৃতং পুরা।
ফাল্গুনেন সহায়ার্থে বহ্নের্দামোদরেণ চ ॥৪০॥
সর্ব্বথা নাস্তি মে পুত্রঃ সামাত্যঃ সহবান্ধবঃ।
ক্রুদ্ধে ভীমে চ পার্থে চ বাসুদেবে চ সাত্বতে ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি ইন্দ্রলোকাভিগমনে ধৃতরাষ্ট্রখেদে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:(*):—

## দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ

—:(*):—

জনমেজয় উবাচ।
যদিদং শোচিতং রাজ্ঞা ধৃতরাষ্ট্রেণ বৈ মুনে!।
প্রব্রাজ্য পাণ্ডবান্ বীরান্ সর্ব্বমেতন্নিরর্থকম্ ॥১॥

---

ভারতকৌমুদী

প্রত্যক্ষমিতি। বহ্নেঃ সহায়ার্থে সাহায্যার্থে। দামোদরেণ কৃষ্ণেন ॥৪০॥

সর্ব্বথেতি। সর্ব্বথা নাস্তীতি দৃঢ়সম্ভাবনা। পুত্রো দুর্য্যোধনঃ ॥৪১॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি ইন্দ্রলোকাভিগমনে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—•:*:•—

যদিতি। প্রব্রাজ্য বনে সম্প্রেষ্য। নিরর্থকম্, "গতস্য সূচনা নাস্তি" ইতি ন্যায়াৎ ॥১॥

ভারতভাবদীপঃ

জেতুকামস্য ॥২৯—৩০॥ অস্তং নাশম্ ॥৩১—৩২॥ বিনয়ে নীতৌ ॥৩৩—৪০॥ নহি সন্তীতি শেষঃ ॥৪১॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪১॥

—:*:—

"যদিদং শোচিত"মিত্যাদেরধ্যায়দ্বয়স্য তাৎপর্য্যং—সত্যসংরক্ষণে কৃতে দেবা মানুষাশ্চানু-

---

তা'র পর, কৃষ্ণ ও অর্জ্জুন অগ্নিদেবের সাহায্যের জন্য পূর্ব্বে খাণ্ডববন দাহের সময়ে যাহা করিয়াছিলেন, তাহা বহুলোকই প্রত্যক্ষ করিয়াছিল ॥৪০॥

অতএব ভীম, অর্জ্জুন ও সাত্বতবংশীয় কৃষ্ণ ক্রুদ্ধ হওয়ায় অমাত্য ও বন্ধুবর্গের সহিত আমার পুত্র দুর্য্যোধন নিশ্চয়ই নাই।' ॥৪১॥

—:(••):—

---

(৪১) সর্ব্বথা নহি মে পুত্রাঃ সহামাত্যাঃ সসৌবলাঃ…বা ব কা। * '…একোনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' বা ব কা, 'সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ' পি নি।

কথঞ্চ রাজা পুত্রং তমুপেক্ষেতাল্পচেতসম্।
দুর্য্যোধনং পাণ্ডুপুত্রান্ কোপয়ানং মহারথান্ ॥২॥
কিমাসীৎ পাণ্ডুপুত্রাণাং বনে ভোজনমুচ্যতাম্।
বানেয়মথবা কৃষ্টমেতদাখ্যাতু মে ভবান্ ॥৩॥
বৈশম্পায়ন উবাচ।
বানেয়ঞ্চ মৃগাংশ্চৈব শুদ্ধৈর্বাণৈর্নিপাতিতান্।
ব্রাহ্মণানাং নিবেদ্যাগ্রমভুঞ্জন্ পুরুষর্ষভাঃ ॥৪॥
তাংস্তু শূরান্ মহেষ্বাসাংস্তদা নিবসতো বনে।
অন্বয়ুর্ব্রাহ্মণা রাজন্! সাগ্নয়োঽনগ্নয়স্তথা ॥৫॥

ভারতকৌমুদী

কথমিতি। রাজা ধৃতরাষ্ট্রঃ, উপেক্ষেত অদণ্ডয়িত্বেতি শেষঃ। কোপয়ানং কোপয়ন্তম্ ॥২॥

কিমিতি। বানেয়ং বনভবং নীবারফলাদি, কৃষ্টং ভূমিকর্ষণজাতং ধান্যাদি ॥৩॥

বানেয়মিতি। বানেয়ং বনভবং নীবারাদি। শুদ্ধৈঃ অবিষলিপ্তমুখৈঃ, অন্যথা তন্নিহত-পশ্বাদিমাংসভক্ষণে স্বাস্থ্যহানিঃ স্যাদিত্যাশয়ঃ। অগ্রং তন্মাংসপ্রথমভাগম্, নিবেদ্য "দেবান্ পিতৄন্ সমভ্যর্চ্চ্য খাদন্ মাংসং ন দোষভাক্" ইতি মনুবচনে ব্রাহ্মণস্যাপ্যুপলক্ষণত্বাৎ। অথবা ব্রাহ্মণনিবেদনে তৈর্দেবাদ্যর্চ্চনসম্ভবাদিতি ভাবঃ ॥৪॥

অথ তত্র ব্রাহ্মণাঃ কুত ইত্যাহ তানিতি। তান্ পাণ্ডবান্, মহেষ্বাসান্ মহাধনুর্দ্ধরান্ ॥৫॥

ভারতভাবদীপঃ

গৃহ্ণন্তীতি ॥১—২॥ বানেয়ং বনভবং নীবারাদি, কৃষ্টং কর্ষণজং গ্রাম্যধান্যম্ ॥৩॥ শুদ্ধৈ-র্বিষালিপ্তৈঃ, "বিষলিপ্তেন বাণেন যৌ হতৌ মৃগপক্ষিণৌ। তয়োর্মাংসং কলঞ্জং তদ্ভুক্ত্বা

জনমেজয় বলিলেন-'মুনি! রাজা ধৃতরাষ্ট্র বীর পাণ্ডবগণকে বনে পাঠাইয়া দিয়া পরে যে এই শোক করিয়াছিলেন, সে সমস্তই নিষ্ফল ॥১॥

যিনি মহারথ পাণ্ডবদিগকে ক্রুদ্ধ করিয়াছিলেন, সেই মন্দবুদ্ধি পুত্র দুর্য্যোধনকে দণ্ডিত না করিয়া রাজা উপেক্ষা করিয়াছিলেন কেন ॥২॥

(সে যাহা হউক,) বনে পাণ্ডবগণের কি খাদ্য ছিল তাহা বলুন; বনের উড়ীর চাউল ও ফলপ্রভৃতি? না—ধানের চাউলপ্রভৃতি খাদ্য ছিল? ইহা আমার নিকট আপনি বলুন' ॥৩॥

বৈশম্পায়ন বলিলেন—পুরুষশ্রেষ্ঠ পাণ্ডবেরা ব্রাহ্মণদিগকে অগ্রভাগ নিবেদন করিয়া দিয়া উড়ীর চাউল এবং নির্দ্দোষ বাণদ্বারা নিহত মৃগের মাংস ভোজন করিতেন ॥৪॥

রাজা! বীর ও মহাধনুর্দ্ধর পাণ্ডবেরা যখন বনে বাস করিতেছিলেন, তখন সাগ্নি ও নিরগ্নি অনেক ব্রাহ্মণ তাঁহাদের সঙ্গে ছিলেন ॥৫॥

ব্রাহ্মণানাং সহস্রাণি স্নাতকানাং মহাত্মনাম্ ।
দশ মোক্ষবিদাং তত্র যান্ বিভর্ত্তি যুধিষ্ঠিরঃ ॥৬॥
রুরূন্ কৃষ্ণমৃগাংশ্চৈব মেধ্যাংশ্চান্যান্ বনেচরান্ ।
বাণৈরুন্মথ্য বিবিধৈর্ব্রাহ্মণেভ্যো ন্যবেদয়ন্ ॥৭॥
ন তত্র কশ্চিদ্দুর্বর্ণো ব্যাধিতো বাঽপ্যদৃশ্যত ।
কৃশো বা দুর্ব্বলো বাপি দীনো ভীতোঽপি বা পুনঃ ॥৮॥
পুত্রানিব প্রিয়ান্ ভ্রাতৄন্ জ্ঞাতীনিব সহোদরান্ ।
পুপোষ কৌরবশ্রেষ্ঠো ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ ॥৯॥
পতীংশ্চ দ্রৌপদী সর্ব্বান্ দ্বিজাতীংশ্চ যশস্বিনী ।
মাতেব ভোজয়িত্বাগ্রে শিষ্টমাহারয়ত্তদা ॥১০॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণানামিতি। স্নাতকানাং গৃহমেধিনাম্। দশ সহস্রাণি। তত্র আসন্নিতি শেষঃ ॥৬॥
রুরূনিতি। রুরূন্ মৃগবিশেষান্। মেধ্যান্ পবিত্রান্, বনেচরান্ শশকাদীন্ ॥৭॥
নেতি। কশ্চিদপি পাণ্ডবঃ, দুর্বর্ণো বনবাসেন দূষিতবর্ণঃ, ব্যাধিতো রোগী ॥৮॥
পুত্রানিতি। প্রিয়ান্ জ্ঞাতীন্ সহোদরানিব ইতি সম্বন্ধঃ ॥৯॥
পতীনিতি। মাতেব অগ্রে ভোজয়িত্বা, শিষ্টমবশিষ্টম্, আহারয়ত্ভুক্তবতী ॥১০॥

ভারতভাবদীপঃ

চান্দ্রায়ণং চরেৎ" ইতি স্মৃতেঃ। অগ্রং হস্তকারপ্রদেয়ম্ ॥৪॥ অনগ্নয়ঃ পরিব্রাজকাঃ ॥৫—৯॥ আহারয়ৎ আহারং কৃতবতী ॥১০—১২॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪২॥

---

বহুসহস্র মহাত্মা গৃহস্থ ব্রাহ্মণ এবং দশ সহস্র মোক্ষার্থী ব্রাহ্মণ সেখানে ছিলেন; যাঁহাদিগকে যুধিষ্ঠির ভরণ করিতেন ॥৬॥

পাণ্ডবেরা নানাবিধ বাণদ্বারা রুরুমৃগ, কৃষ্ণমৃগ এবং অন্যান্য পবিত্র পশু বধ করিয়া ব্রাহ্মণদিগকে নিবেদন করিতেন ॥৭॥

সেই বনবাসের সময়ে পাণ্ডবদের মধ্যে কাহাকেও মলিনবর্ণ, রোগী, কৃশ, দুর্ব্বল, বিষণ্ণ, বা ভীত দেখা যায় নাই ॥৮॥

কৌরবশ্রেষ্ঠ ধর্ম্মরাজ যুধিষ্ঠির প্রিয় ভ্রাতৃগণকে পুত্রদের ন্যায় এবং জ্ঞাতিবর্গকে সহোদরের ন্যায় পোষণ করিতেন ॥৯॥

এবং যশস্বিনী দ্রৌপদী মাতার ন্যায় আগে পতিগণকে এবং সমস্ত ব্রাহ্মণদিগকে ভোজন করাইয়া পরে নিজে অবশিষ্ট আহার করিতেন ॥১০॥

---

(৭)···ন্যবেদয়ৎ, বা ব কা নি। [৮]···বাপি দৃশ্যতে···বা ব কা নি।

প্রাচীং রাজা দক্ষিণাং ভীমসেনো যমৌ প্রতীচীমথবাপ্যুদীচীম্।
ধনুর্দ্ধরা মাংসহেতোর্ম্মৃগাণাং ক্ষয়ঞ্চক্রুর্নিত্যমেবোপগম্য ॥১১॥
তথা তেষাং বসতাং কাম্যকে বৈ বিহীনানামর্জ্জুনেনোৎসুকানাম্।
পঞ্চৈব বর্ষাণি তথা ব্যতীয়ুরধীয়তাং জপতাং জুহ্বতাঞ্চ ॥১২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
ইন্দ্রলোকাভিগমনে পার্থাহারকথনে দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## ত্রিচত্বারিংশোঽধ্যায়ঃ

---

বৈশম্পায়ন উবাচ।

তেষাং তচ্চরিতং শ্রুত্বা মনুষ্যাতীতমদ্ভুতম্।
চিন্তাশোকপরীতাত্মা মন্যুনাভিপরিপ্লুতঃ ॥১॥
দীর্ঘমুষ্ণঞ্চ নিশ্বস্য ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ।
অব্রবীৎ সঞ্জয়ং সূতমামন্ত্র্য ভরতর্ষভ ! ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

প্রাচীমিতি। রাজা যুধিষ্ঠিরঃ। যমৌ নকুলসহদেবৌ। ক্ষয়ং বিনাশম্ ॥১১॥
তথেতি। উৎসুকানামর্জ্জুনার্থমেবোৎকণ্ঠিতানাম্। অধীয়তাং বেদানধীয়ানানাম্ ॥১২॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-
সমাখ্যায়াং বনপর্ব্বণি ইন্দ্রলোকাভিগমনে দ্বিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

---

তেষামিতি। তেষাং পাণ্ডবানাম্। চিন্তাশোকাভ্যাং পরীতো ব্যাপ্ত আত্মা মনো যস্য সঃ, মন্যুনা দৈন্যেন, অভিপরিপ্লুত আক্রান্তঃ। সূতং তদ্বংশীয়ম্ ॥১—২॥

---

যুধিষ্ঠির পূর্ব্বদিকে, ভীম দক্ষিণদিকে, নকুল পশ্চিমদিকে এবং সহদেব উত্তরদিকে ধনুর্ধারণপূর্ব্বক গমন করিয়া মাংসের জন্য প্রত্যহই মৃগবধ করিতেন ॥১১॥

পাণ্ডবগণ অর্জ্জুনবিচ্ছিন্ন হইয়া, সর্ব্বদাই তাঁহার জন্য উৎকণ্ঠিত থাকিয়া কাম্যকবনে সেই ভাবে বাস করিতেন, বেদপাঠ করিতেন, জপ করিতেন এবং হোম করিতেন ; এই অবস্থায় তাঁহাদেরও পাঁচ বৎসরই অতীত হইয়াছিল ॥১২॥

---

বৈশম্পায়ন বলিলেন—ভরতশ্রেষ্ঠ ! অম্বিকানন্দন ধৃতরাষ্ট্র পাণ্ডবগণের সেই মনুষ্যাতীত অদ্ভুত চরিত্র শ্রবণ করিয়া, চিন্তায় ও শোকে আকুলচিত্ত এবং

---

*'...পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ, বা ব কা, 'সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ' পি নি।
(২)...আমন্ত্র্য পুরুষর্ষভঃ, বা ব কা।

ন রাত্রৌ ন দিবা সূত ! শান্তিং প্রাপ্নোমি বৈ ক্ষণম্ ।
সঞ্চিন্ত্য দুর্নয়ং ঘোরমতীতং দ্যূতজং হি তৎ ॥৩॥
তেষামসহ্যবীর্য্যাণাং শৌর্য্যং ধর্ম্মং ধৃতিং পরাম্ ।
অন্যোন্যমনুরাগঞ্চ ভ্রাতৃণামতিমানুষম্ ॥৪॥ (যুগ্মকম্)
দেবপুত্রৌ মহাভাগৌ দেবরাজসমদ্যুতী ।
নকুলঃ সহদেবশ্চ পাণ্ডবৌ যুদ্ধদুর্ম্মদৌ ॥৫॥
দৃঢ়ায়ুধৌ দুরাধর্ষৌ যুদ্ধে চ কৃতনিশ্চয়ৌ ।
শীঘ্রহস্তৌ দৃঢ়ক্রোধৌ নিত্যযুক্তৌ তরস্বিনৌ ॥৬॥
ভীমার্জ্জুনৌ পুরোধায় যদা তৌ রণমূর্দ্ধনি ।
স্থাস্যেতে সিংহবিক্রান্তাবশ্বিনাবিব দুঃসহৌ ॥৭॥
ন শেষমিহ পশ্যামি তদা সৈন্যস্য সঞ্জয় ! ।
তৌ হ্যপ্রতিরথৌ যুদ্ধে দেবপুত্রৌ মহারথৌ ॥৮॥

ভারতকৌমুদী

নেতি। তৎ প্রসিদ্ধং শৌর্য্যম্। পরামধিকাম্, ধৃতিং ধৈর্য্যম্ ॥৩—৪॥

দেবেতি। দেবয়োরশ্বিনীকুমারয়োঃ পুত্রৌ। নিত্যযুক্তৌ সর্ব্বদা মনোযোগিনৌ, তরস্বিনৌ বলবন্তৌ। পুরোধায় অগ্রবর্ত্তীকৃত্য। অশ্বিনৌ তদাখ্যৌ দেবাবিব। শেষ-

দীনভাবাপন্ন হইয়া, দীর্ঘ ও উষ্ণ নিশ্বাস ত্যাগ করিয়া, সূতবংশীয় সঞ্জয়কে আহ্বানপূর্ব্বক বলিলেন—॥১—২॥

'সঞ্জয়! অতীত দ্যূতক্রীড়ার সময়ের ভয়ঙ্কর অত্যাচার, অসহ্যবীর্য্য পাণ্ডবগণের সেই শৌর্য্য, ধর্ম্ম, গুরুতর ধৈর্য্য এবং ভ্রাতাদের মধ্যে পরস্পর অলৌকিক অনুরাগ চিন্তা করিয়া আমি দিনে বা রাত্রিতে ক্ষণকালও শান্তি লাভ করিতে পারিতেছি না ॥৩—৪॥

দেবতার পুত্র, মহাভাগ্যশালী, ইন্দ্রের ন্যায় তেজস্বী, যুদ্ধোন্মত্ত, দৃঢ়াস্ত্র, দুর্দ্ধর্ষ,, যুদ্ধে কৃতনিশ্চয়, লঘুহস্ত, দৃঢ়ক্রুদ্ধ, সর্ব্বদা মনোযোগী, বলবান্, সিংহের ন্যায় বিক্রমশালী এবং অশ্বিনীকুমারদ্বয়ের তুল্যই দুঃসহ নকুল ও সহদেব যখন যুদ্ধে ভীম ও অর্জ্জুনকে সম্মুখে রাখিয়া অবস্থান করিবে; তখন আমার সৈন্যের কিছুই অবশিষ্ট থাকিবে বলিয়া আমি মনে করিতেছি না। কারণ, তাহারা দুই জনই দেবতার পুত্র, মহারথ, যুদ্ধে প্রতিদ্বন্দ্বিশূন্য এবং জাতক্রোধ; সুতরাং তাহারা কখনও দ্রৌপদীর সেই ক্লেশ সহ্য করিবে না। তা'র পর, যুদ্ধে

[৪]···ধৈর্য্যং ধৃতিং পরাম্···বা ব কা। [৬] দৃঢ়ায়ুধৌ দূরপাতৌ···কা।

দ্রৌপদ্যাস্তং পরিক্লেশং ন ক্ষংস্যেতে হ্যমর্ষিণৌ।
বৃষ্ণয়োঽথ মহেষ্বাসা পাঞ্চালা বা মহৌজসঃ ॥৯॥
যুধি সত্যাভিসন্ধেন বাসুদেবেন রক্ষিতাঃ।
প্রধক্ষ্যন্তি রণে পার্থাঃ পুত্রাণাং মম বাহিনীম্ ॥১০॥ (কুলকম্)
রামকৃষ্ণপ্রণীতানাং বৃষ্ণীনাং সূতনন্দন !।
ন শক্যঃ সহিতুং বেগঃ সর্ব্বৈস্তৈরপি সংযুগে ॥১১॥
তেষাং মধ্যে মহেষ্বাসো ভীমো ভীমপরাক্রমঃ।
শৈক্যয়া বীরঘাতিন্যা গদয়া বিচরিষ্যতি ॥১২॥
তথা গাণ্ডীবনির্ঘোষং বিস্ফূর্জিতমিবাশনেঃ।
গদাবেগঞ্চ ভীমস্য নালং সোঢ়ুং নরাধিপাঃ ॥১৩॥
ততোঽহং সুহৃদাং বাচো দুর্য্যোধনবশানুগঃ।
স্মরণীয়াঃ স্মরিষ্যামি ময়া যা ন কৃতাঃ পুরা ॥১৪॥

ভারতকৌমুদী

মবশিষ্টভাবেন স্থিতিম্। তৌ নকুলসহদেবৌ। ন ক্ষংস্যেতে ন সহিষ্যেতে। সত্যাভিসন্ধেন সত্যপ্রতিজ্ঞেন ॥৫—১০॥

রামেতি। রামকৃষ্ণাভ্যাং প্রণীতানাং চালিতানাম্। তৈর্মম পুত্রৈঃ ॥১১॥

তেষামিতি। শৈক্যয়া শিক্যস্থিতয়েব অবিরতোপরিচালনাদাকাশস্থিতয়েত্যর্থঃ ॥১২॥

তথেতি। ন অলং ন সমর্থা ভবিষ্যন্তি, নরাধিপা অস্মৎপক্ষীয়া রাজানঃ ॥১৩॥

তত ইতি। সুহৃদাং বিদুরাদীনাম্। ময়া যা বাচো ন কৃতা নাঙ্গীকৃতাঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

তেষামিতি। মন্যুনা দৈন্যেন ॥১—৮॥ ন ক্ষংস্যেতে ক্ষমাং ন করিষ্যতঃ ॥৯—১০॥ সহিতুং সোঢ়ুম্ ॥১১॥ শৈক্যয়া শিক্যস্থয়া, ভূমিং ভিত্ত্বা পাতালং প্রবেক্ষ্যতীতি ভয়াদন্তরীক্ষে

---

সত্যপ্রতিজ্ঞ-কৃষ্ণকর্ত্তৃক রক্ষিত মহাধনুর্দ্ধর বৃষ্ণিবংশীয়েরা, মহাপরাক্রমশালী পাঞ্চালেরা এবং কুন্তীর পুত্রেরা আমার পুত্রগণের সম্পূর্ণ বাহিনীটাকেই দগ্ধ করিয়া ফেলিবে ॥৫—১০॥

সঞ্জয়! আমার পুত্রেরা সকলে মিলিত হইয়াও যুদ্ধে রাম ও কৃষ্ণকর্ত্তৃক পরিচালিত বৃষ্ণিগণের বেগ সহ্য করিতে সমর্থ হইবে না ॥১১॥

মহাধনুর্দ্ধর ও ভয়ঙ্করপরাক্রমশালী ভীমসেন ঊর্দ্ধবর্ত্তিনী বীরঘাতিনী গদা লইয়া সেই বৃষ্ণিগণের মধ্যে বিচরণ করিবে ॥১২॥

আর, আমার পক্ষের রাজারা বজ্রনির্ঘোষের ন্যায় গাণ্ডীবনির্ঘোষ এবং ভীমের গদার বেগ সহ্য করিতে সমর্থ হইবেন না ॥১৩॥

সঞ্জয় উবাচ।

ব্যতিক্রমোঽয়ং সুমহাংস্ত্বয়া রাজন্নুপেক্ষিতঃ।
সমর্থেনাপি যন্মোহাৎ পুত্রস্তে ন নিবারিতঃ ॥১৫॥
শ্রুত্বা হি নির্জিতান্ দ্যূতে পাণ্ডবান্ মধুসূদনঃ।
ত্বরিতঃ কাম্যকে পার্থান্ সমভাবয়দচ্যুতঃ ॥১৬॥
দ্রুপদস্য তথা পুত্রা ধৃষ্টদ্যুম্নপুরোগমাঃ।
বিরাটো ধৃষ্টকেতুশ্চ কৈকেয়াশ্চ মহারথাঃ ॥১৭॥
তৈশ্চ যৎ কথিতং তত্র দৃষ্ট্বা পার্থান্ পরাজিতান্।
চারেণ বিদিতং সর্ব্বং তন্ময়া বেদিতঞ্চ তে ॥১৮॥
সমাগম্য বৃতস্তত্র পাণ্ডবৈর্মধুসূদনঃ।
সারথ্যে ফাল্গুনস্যাজৌ তথেত্যাহ চ তান্ হরিঃ ॥১৯॥

ভারতকৌমুদী

ব্যতীতি। ব্যতিক্রমো বিপরীতব্যবহারঃ। সমর্থেনাপি সতা, তে ত্বয়া ॥১৫॥
শ্রুত্বেতি। কাম্যকে বনে, আগত্যেতি শেষঃ। সমভাবয়ৎ আশ্বাসিতবান্ ॥১৬॥
দ্রুপদস্যেতি। পার্থান্ সমভাবয়ন্নিতি বচনব্যত্যয়েন পূর্ব্বানুবৃত্তিঃ ॥১৭॥
তৈরিতি। চারেণ গুপ্তচরেণ করণেন। তে তবাস্তিকে, বেদিতং জ্ঞাপিতঞ্চ ॥১৮॥
সমিতি। আজৌ যুদ্ধে, ফাল্গুনস্য অর্জ্জুনস্য সারথ্যে বৃত ইতি সম্বন্ধঃ ॥১৯॥

---

তাহার পর—আমি দুর্য্যোধনের মতানুবর্ত্তী হইয়া পূর্ব্বে যে সকল কথা স্বীকার করি নাই, বন্ধুবর্গের সেই স্মর্ত্তব্য কথাগুলি স্মরণ করিতে থাকিব ॥১৪॥

সঞ্জয় বলিলেন—রাজা! আপনি এই গুরুতর অত্যাচার উপেক্ষা করিয়াছেন; যে হেতু আপনি সমর্থ হইয়াও মোহবশতঃ দুর্য্যোধনকে বারণ করেন নাই ॥১৫॥

কৃষ্ণ পাণ্ডবগণকে দ্যূতে পরাজিত শুনিয়া, সত্বর কাম্যকবনে উপস্থিত হইয়া পাণ্ডবগণকে আশ্বস্ত করিয়াছিলেন ॥১৬॥

ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি দ্রুপদপুত্রগণ, বিরাটরাজা, ধৃষ্টকেতু এবং মহারথ কৈকেয়গণও তথায় উপস্থিত হইয়া তাঁহাদিগকে আশ্বস্ত করিয়াছিলেন ॥১৭॥

তাঁহারা পাণ্ডবগণকে পরাজিত দেখিয়া সেখানে যাহা বলিয়াছিলেন, তাহা সমস্তই আমি গুপ্তচরদ্বারা জানিয়াছি এবং আপনাকেও জানাইয়াছি ॥১৮॥

পাণ্ডবেরা সম্মিলিত হইয়া সেই খানেই কৃষ্ণকে যুদ্ধের সময়ে অর্জ্জুনের

---

(১৬)…সমভাবয়দচ্যুতঃ, পি। (১৮)…তন্ময়া বিদিতঞ্চ তে, বা ব কা পি।

অমর্ষিতো হি কৃষ্ণোঽপি দৃষ্ট্বা পার্থাংস্তথা গতান্।
কৃষ্ণাজিনোত্তরাসঙ্গানব্রবীচ্চ যুধিষ্ঠিরম্ ॥২০॥
যা সা সমৃদ্ধিঃ পার্থানামিন্দ্রপ্রস্থে বভূব হ।
রাজসূয়ে ময়া দৃষ্টা নৃপৈরন্যৈঃ সুদুর্লভা ॥২১॥
যত্র সর্ব্বান্ মহীপালান্ শস্ত্রতেজোভয়ার্দ্দিতান্।
সবঙ্গাঙ্গান্ সপৌণ্ড্রোড্রান্ সচোলদ্রবিড়ান্ধকান্ ॥২২॥
সাগরানূপকাংশ্চৈব যে চ প্রান্তনিবাসিনঃ।
সিংহলান্ বর্ব্বরান্ ম্লেচ্ছান্ যে চ লঙ্কানিবাসিনঃ ॥২৩॥
পশ্চিমানি চ রাষ্ট্রাণি শতশঃ সাগরান্তিকান্।
পহ্লবান্ দরদান্ সর্ব্বান্ কিরাতান্ যবনান্ শকান্ ॥২৪॥
হারহূণাংশ্চ চীনাংশ্চ তুষারান্ সৈন্ধবাংস্তথা।
জাগুড়ান্ রামঠান্ মুণ্ডান্ স্ত্রীরাজ্যমথ তঙ্গণান্ ॥২৫॥

ভারতকৌমুদী

অমর্ষিত ইতি। অমর্ষিতঃ ক্রুদ্ধঃ। কৃষ্ণাজিনোত্তরাসঙ্গান্ কৃষ্ণমৃগচর্ম্মোত্তরীয়ান্ ॥২০॥

যেতি। পার্থানাং পাণ্ডবানাম্। বঙ্গাদয়ো দেশাঃ। সাগরাণাম্ অনূপকান্ জলপ্রায়-দেশবাসিনঃ। "জলপ্রায়মনূপং স্যাৎ" ইত্যমরঃ। অত্র লঙ্কাসিংহলয়োঃ পৃথগুপাদানাৎ পৃথকৃত্বমেব প্রতীয়তে। সাগরান্তিকানিতি সাগরঃ পশ্চিম এব পশ্চিমসাহচর্য্যাৎ। স্ত্রীরাজ্যং তত্রত্যং রাজানম্। পরিবেশকান্ বুভুক্ষুভ্যো যথাসম্ভবমন্নাদিপরিবেশনকারিণঃ। আত্তা

সারথ্যে বরণ করিয়াছিলেন; 'তাহাই হইবে' এ কথা তাঁহাদিগকে কৃষ্ণও বলিয়াছিলেন ॥১৯॥

কৃষ্ণও পাণ্ডবগণকে সেইরূপ দুরবস্থাপন্ন এবং উত্তরীয়রূপে কৃষ্ণমৃগচর্ম্ম ধারণ করিতে দেখিয়া ক্রুদ্ধ হইয়া যুধিষ্ঠিরকে বলিয়াছিলেন—॥২০॥

ইন্দ্রপ্রস্থনগরে রাজসূয়যজ্ঞের সময়ে পাণ্ডবগণের সেই যে সমৃদ্ধি হইয়াছিল, যাহা আমি প্রত্যক্ষ করিয়াছিলাম এবং যাহা অন্যান্য রাজাদের পক্ষে অতিদুর্লভ ছিল, আপনার সেই চঞ্চল ও বিস্তৃত সমৃদ্ধি যাহারা (শঠতাপূর্ব্বক) হরণ করিয়া নিয়াছে, আমি তাহাদের জীবন লইয়া সত্বরই সেই সমৃদ্ধি আনয়ন করিব। আপনার যে রাজসূয়যজ্ঞে অঙ্গ, বঙ্গ, পৌণ্ড্র, ওড্র, চোল, দ্রবিড় ও অন্ধকদেশের রাজা এবং দক্ষিণসমুদ্রের তীরবাসী রাজা, দক্ষিণপ্রান্ত-

[২৩]···যে চ পর্ব্বতবাসিনঃ পি, প্রান্তাভিবাসিনঃ কা, পত্তনবাসিনঃ নি।

[২৫]···তুখারান্ সৈন্ধবাংস্তথা···স্ত্রীরাজ্যান্···কা।

কেকয়ান্ মালবাংশ্চৈব তথা কাশ্মীরকানপি।
অদ্রাক্ষমহমাহূতান্ যজ্ঞে তে পরিবেশকান্ ॥২৬॥
সা তে সমৃদ্ধির্বৈরাত্তা চপলা প্রতিসারিণী।
আদায় জীবিতং তেষামাহরিষ্যামি তামহম্ ॥২৭॥ (কুলকম্)
রামেণ সহ কৌরব্য! ভীমার্জ্জুনযমৈস্তথা।
অক্রূরগদশাম্বৈশ্চ প্রদ্যুম্নেনাহুকেন চ ॥২৮॥
ধৃষ্টদ্যুম্নেন বীরেণ শিশুপালাত্মজেন চ।
দুর্য্যোধনং রণে হত্বা সদ্যঃ কর্ণঞ্চ ভারত!।
দুঃশাসনং সৌবলেয়ং যশ্চান্যঃ প্রতিযোৎস্যতে ॥২৯॥
ততস্ত্বং হাস্তিনপুরে ভ্রাতৃভিঃ সহিতো বসন্।
ধার্ত্তরাষ্ট্রীং শ্রিয়ং প্রাপ্য প্রশাধি পৃথিবীমিমাম্ ॥৩০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

শাঠ্যেন গৃহীতা, চপলা একত্রাচিরস্থায়িনী, প্রতিসারিণী বিস্তৃতা। তেষাং দুর্য্যোধনাদীনাম্, আহরিষ্যামি সত্বরমেবেত্যাশয়ঃ ॥২১—২৭॥

রামেণেতি। ভীমশ্চ অর্জ্জুনশ্চ যমৌ নকুলসহদেবৌ চ তৈঃ। শিশুপালাত্মজেন ধৃষ্টকেতুনা। সৌবলেয়ং শকুনিম্। অন্যো যশ্চ প্রতিযোৎস্যতে, তঞ্চ হত্বা ময়া আনীতামিতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ। ধার্ত্তরাষ্ট্রীং ধৃতরাষ্ট্রসম্বন্ধিনীম্, শ্রিয়ং সমৃদ্ধিম্ ॥২৮—৩০॥

ভারতভাবদীপঃ

এব ধৃতয়েত্যর্থঃ ॥১২—১৪॥ পুত্রস্তে ত্বয়া ॥১৫—২৬॥ প্রতিসারিণী প্রতীপং সরতীতি নীচানুগামিনীত্যর্থঃ। আহরিষ্যামি ইদানীমেবেতি শেষঃ,। অতএব প্রার্থনা সত্যং মাং

বাসী রাজা, শত শত পশ্চিমরাজ্যের রাজা, পশ্চিমসমুদ্রের তীরবাসী রাজা এবং পহ্লব, দরদ, কিরাত, যবন, শক, হারহূণ, চীন, তুষার, সৈন্ধব, জাগুড়, রামঠ, মুণ্ড, স্ত্রীরাজ্য, তঙ্গণ, কেকয়, মালব ও কাশ্মীরদেশের রাজা, ইঁহারা সকলেই পাণ্ডবগণের অস্ত্রের তেজের ভয়ে পীড়িত ও আহূত হইয়া আসিয়া পরিবেশক হইয়াছিলেন; ইহা আমি প্রত্যক্ষ করিয়াছিলাম ॥২১—২৭॥

কুরুনন্দন! বলরাম, ভীম, অর্জ্জুন, নকুল, সহদেব, অক্রূর, গদ, শাম্ব, প্রদ্যুম্ন, আহুক, ধৃষ্টদ্যুম্ন এবং ধৃষ্টকেতুর সহিত মিলিত হইয়া আমি সদ্যই যুদ্ধে দুর্য্যোধন, দুঃশাসন, কর্ণ ও শকুনিকে বধ করিয়া এবং অন্য যে কোন ব্যক্তি প্রতিপক্ষভাবে যুদ্ধ করিবে, তাহাকেও বিনাশ করিয়া, ধৃতরাষ্ট্রের সমৃদ্ধি হস্তগত করিলে পর, আপনি সেই ধৃতরাষ্ট্রের সমৃদ্ধি লাভ করিয়া, হস্তিনাপুরে থাকিয়া, ভ্রাতাদের সহিত মিলিত হইয়া, এই পৃথিবী শাসন করুন' ॥২৮—৩০॥

অথৈনমব্রবীদ্রাজা তস্মিন্ বীরসমাগমে।
শৃণ্বৎসু তেষু বীরেষু ধৃষ্টদ্যুম্নমুখেষু চ ॥৩১॥
প্রতিগৃহ্লামি তে বাচমিমাং সত্যাং জনার্দ্দন!।
অমিত্রান্ মে মহাবাহো! সানুবন্ধান্ হনিষ্যসি ॥৩২॥
বর্ষাত্রয়োদশাদূর্দ্ধং সত্যং মাং কুরু কেশব!।
প্রতিজ্ঞাতো বনে বাসো রাজমধ্যে ময়া হ্যয়ম্ ॥৩৩॥ (যুগ্মকম্)
তদ্ধর্ম্মরাজবচনং প্রতিশ্রুত্য সভাসদঃ।
ধৃষ্টদ্যুম্নপুরোগাস্তে শময়ামাসুরঞ্জসা ॥৩৪॥
কেশবং মধুরৈর্বাক্যৈঃ কালযুক্তৈরমর্ষিতম্।
পাঞ্চালীং প্রাহুরক্লিষ্টাং বাসুদেবস্য শৃণ্বতঃ ॥৩৫॥ (যুগ্মকম্)

## ভারতকৌমুদী

অথেতি। রাজা যুধিষ্ঠিরঃ। ধৃষ্টদ্যুম্নমুখেষু ধৃষ্টদ্যুম্নপ্রভৃতিষু ॥৩১॥

প্রতীতি। হে মহাবাহো! জনার্দ্দন! তে তব ইমাং সত্যাং বাচম্, প্রতিগৃহ্লামি স্বীকরোমি। কিন্তু ত্বম্, ত্রয়োদশাদ্বর্ষাৎ, উর্দ্ধং পরমেব, সানুবন্ধান্ অনুচরগণসহিতান্ মে অমিত্রান্ শত্রূন্ হনিষ্যসি, ন তু সম্প্রতি ইতি ভাবঃ। হে কেশব! মাং সত্যং সত্যপ্রতিজ্ঞং কুরু। হি যস্মাৎ, ময়া অয়ং দ্বাদশবর্ষপর্য্যন্তো বনে বাসো রাজমধ্য এব প্রতিজ্ঞাতঃ। দ্বাদশবর্ষপর্য্যন্তপ্রতীক্ষায়াং ত্রয়োদশবর্ষমপি প্রতীক্ষণীয়ম্, তস্যাপ্যজ্ঞাতবাসে প্রতিজ্ঞাতত্বা-দিত্যাশয়ঃ ॥৩২—৩৩॥

তদিতি। অঞ্জসা ঝটিতি। কালযুক্তৈস্তৎকালোচিতৈঃ। অমর্ষিতং ক্রুদ্ধম্ ॥৩৪—৩৫॥

## ভারতভাবদীপঃ

কুর্ব্বিতি ॥২৭—৩৩॥ সময়ামাসুঃ সমং যুক্তমিত্যাচখ্যুঃ। "সমশব্দাৎ তদাচষ্ট" ইতি ণিচ্

তাহার পর, ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি সেই বীরগণ শুনিতেছিলেন, এই অবস্থায় সেই বীরসমাজের মধ্যে যুধিষ্ঠির কৃষ্ণকে বলিলেন—॥৩১॥

'মহাবাহু জনার্দ্দন! আমি তোমার এই সত্যবাক্যে অঙ্গীকার করিতেছি; তুমি তের বৎসরের পর অনুচরবর্গের সহিত আমার শত্রুগণকে বধ করিবে। কেশব! আমাকে সত্যপ্রতিজ্ঞ কর। কারণ, আমি রাজাদের মধ্যেই এইরূপ বনবাসের প্রতিজ্ঞা করিয়াছিলাম' ॥৩২—৩৩॥

ধৃষ্টদ্যুম্নপ্রভৃতি সেই সভাসদ্গণ যুধিষ্ঠিরের সেই কথায় অঙ্গীকার করিয়া তৎকালোচিত মধুর বাক্যে ক্রুদ্ধ কৃষ্ণকে সত্বরই শান্ত করিলেন এবং কৃষ্ণ শুনিতে থাকিলেন, এই অবস্থাতেই উৎফুল্লা দ্রৌপদীকে বলিলেন—॥৩৪—৩৫॥

[৩১] শ্লোকাৎ পরম্ 'যুধিষ্ঠির উবাচ' বা ব কা। [৩৪]···সময়ামাসুরঞ্জসা···বা ব কা।

দুর্য্যোধনস্তব ক্রোধাদ্দেবি ! ত্যক্ষ্যতি জীবিতম্ ।
প্রতিজানীমহে সত্যং মা শুচো বরবর্ণিনি ! ॥৩৬॥
যে স্ম তেঽক্ষজিতাং কৃষ্ণে ! দৃষ্ট্বা ত্বাং প্রাহসংস্তদা ।
মাংসানি তেষাং খাদন্তো হসিষ্যন্তি মৃগদ্বিজাঃ ॥৩৭॥
পাস্যন্তি রুধিরং তেষাং গৃধ্রা গোমায়বস্তথা ।
উত্তমাঙ্গানি কর্ষন্তো যৈঃ কৃষ্টাসি সভাতলে ॥৩৮॥
তেষাং দ্রক্ষ্যসি পাঞ্চালি ! গাত্রাণি পৃথিবীতলে ।
ক্রব্যাদৈঃ কৃষ্যমাণানি ভক্ষ্যমাণানি চাসকৃৎ ॥৩৯॥
পরিক্লিষ্টাসি যৈস্তত্র যৈশ্চাসি সমুপেক্ষিতা ।
তেষামুৎকৃত্তশিরসাং ভূমিঃ পাস্যতি শোণিতম্ ॥৪০॥

---

ভারতকৌমুদী

দুর্য্যোধন ইতি। প্রতিজানীমহে প্রতিজ্ঞাং কুর্ম্মঃ, মা শুচঃ শোকং মা কার্ষীঃ ॥৩৬॥
য ইতি। স্মশব্দঃ পাদপূরণে। অক্ষজিতাং দ্যূতজিতাম্। মৃগদ্বিজাঃ পশুপক্ষিণঃ ॥৩৭॥
পাস্যন্তীতি। গোমায়বঃ শৃগালাঃ। উত্তমাঙ্গানি ছিন্নানি মস্তকানি ॥৩৮॥
তেষামিতি। ক্রব্যাদৈর্মাংসভোজিভিঃ পশুপক্ষ্যাদিভিঃ ॥৩৯॥
পরীতি। তত্র দ্যূতসভায়াম্। উৎকৃত্তশিরসাং ছিন্নমস্তকানাম্ ॥৪০॥

---

‘দেবি ! আমরা সত্য প্রতিজ্ঞা করিতেছি যে, আপনার ক্রোধেই দুর্য্যোধন প্রাণ ত্যাগ করিবে। অতএব বরবর্ণিনি ! আপনি শোক করিবেন না ॥৩৬॥

দ্রৌপদি ! আপনি দ্যূতে পরাজিত হইয়াছেন ইহা দেখিয়া তখন সেই সময়ে যাহারা হাস্য করিয়াছিল, তাহাদের মাংস ভক্ষণ করিতে থাকিয়া পশু-পক্ষীরা হাস্য করিবে ॥৩৭॥

যাহারা আপনাকে আকর্ষণ করিয়া সভায় নিয়াছিল, গৃধ্র ও শৃগালগণ তাহাদের মস্তক আকর্ষণ করিতে থাকিয়া রক্ত পান করিবে ॥৩৮॥

পাঞ্চালি ! তাহাদের শরীরগুলি ভূতলে লুণ্ঠিত হইবে এবং মাংসভোজী প্রাণীরা যাইয়া সে গুলিকে বার বার আকর্ষণ করিবে ও ভক্ষণ করিবে ইহা আপনি দেখিতে পাইবেন ॥৩৯॥

সেই দ্যূতসভায় যাহারা আপনাকে কষ্ট দিয়াছে কিংবা যাহারা আপনাকে উপেক্ষা করিয়াছে, তাহাদের মস্তক ছিন্ন হইলে পৃথিবী তাহাদের রক্ত পান করিবে’ ॥৪০॥

---

(৩৬)…সত্যস্তে প্রতিজানীমঃ…পি।

এবং বহুবিধা বাচস্ত ঊচুর্ভরতর্ষভ !।
সর্বে তেজস্বিনঃ শূরাঃ সর্ব্বে চাহতলক্ষণাঃ ॥৪১॥
তে ধর্ম্মরাজেন বৃতা বর্ষাদূর্দ্ধং ত্রয়োদশাৎ।
পুরস্কৃত্যোপযাস্যন্তি বাসুদেবং মহারথাঃ ॥৪২॥
রামশ্চ কৃষ্ণশ্চ ধনঞ্জয়শ্চ প্রদ্যুম্নশাম্বৌ যুযুধানভীমৌ।
মাদ্রীসুতৌ কেকয়রাজপুত্রাঃ পাঞ্চালপুত্রাঃ সহ মৎস্যরাজ্ঞা ॥৪৩॥
এতান্ সর্ব্বাল্লোঁকবীরানজেয়ান্ মহাত্মনঃ সানুবন্ধান্ সসৈন্যান্।
কো জীবিতার্থী সমরেঽভ্যুদীয়াৎ ক্রুদ্ধান্ সিংহান্ কেশরিণো যথৈব ॥৪৪॥

---

### ভারতকৌমুদী

এবমিতি। ন হতং কেনাপি ন নাশিতং লক্ষণং বীরত্বচিহ্নমুৎসাহাদি যেষাং তে ॥৪১॥
ত ইতি। পুরস্কৃত্য অগ্রবর্ত্তীকৃত্য, উপযাস্যন্তি যুদ্ধায়েতি শেষঃ ॥৪২॥
রাম ইতি। যুযুধানঃ সাত্যকিঃ। মৎস্যরাজ্ঞা বিরাটেন, আর্ষত্বাদদন্তত্বাভাবঃ ॥৪৩॥
এতানিতি। সানুবন্ধান্ সানুচরান্। কেশরিণঃ ক্রোধাদেবোদ্গতজটান্ ॥৪৪॥

### ভারতভাবদীপঃ

লিটি আম্। শময়মাসুরিতি পাঠে স্পষ্টোঽর্থঃ ॥৩৪—৪০॥ অহতলক্ষণা অখণ্ডিতধ্বজাঃ। আহবলক্ষণা ইতি পাঠে আহবযোগ্যানি শৌর্য্যদ্যোতকানি লক্ষণানি সামুদ্রিকচিহ্নানি যেষামিত্যর্থঃ ॥৪১—৪২॥ যুযুধানঃ সাত্যকিঃ ॥৪৩॥ কেশরিণঃ ক্রোধেনোচ্ছ্রিতসটান্ ॥৪৪—৪৬॥
ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৩॥

---

ভরতশ্রেষ্ঠ! তাঁহারা এইরূপ নানাবিধ বাক্য বলিয়াছিলেন। তাঁহারা কিন্তু সকলেই তেজস্বী, সকলেই বীর এবং সকলেই অদম্যোদ্যমশালী ছিলেন ॥৪১॥

যুধিষ্ঠির ত্রয়োদশ বৎসরের পর (যুদ্ধ করিবার জন্য) তাঁহাদিগকে বরণ করিয়াছেন। সুতরাং তখন সেই মহারথগণ কৃষ্ণকে অগ্রবর্ত্তী করিয়া যুদ্ধ করিবার জন্য উপস্থিত হইবেন ॥৪২॥

বলরাম, কৃষ্ণ, অর্জ্জুন, প্রদ্যুম্ন, শাম্ব, সাত্যকি, ভীম, নকুল, সহদেব, কেকয়রাজপুত্রগণ এবং বিরাটের সহিত দ্রুপদের পুত্রগণ ॥৪৩॥

ইঁহারা সকলেই জগতে অদ্বিতীয় বীর, অজেয় এবং মহাত্মা; সুতরাং ইঁহারা যখন অনুচরগণ ও সৈন্যগণের সহিত—উন্নতজটাশালী ক্রুদ্ধ সিংহের ন্যায় যুদ্ধে উপস্থিত হইবেন, তখন কোন্ জীবনার্থী ব্যক্তি ইঁহাদের সম্মুখবর্ত্তী হইবে?' ॥৪৪॥

---

(৪১)…ত উচুর্ভরতর্ষভাঃ…বা ব কা, ত উচুঃ পুরুষর্ষভাঃ…নি।

ধৃতরাষ্ট্র উবাচ।

যস্মাৎঽব্রবীদ্বিদুরো দ্যূতকালে ত্বং পাণ্ডবান্ জেষ্যসি চেন্নরেন্দ্র ! ।
ধ্রুবং কুরূণাময়মন্তকালো মহাভয়ো ভবিতা শোণিতৌঘঃ ॥৪৫॥
মন্যে তথা তদ্ভবিতেতি সূত ! যথা ক্ষত্তা প্রাহ বচঃ পুরা মাম্।
অসংশয়ং ভবিতা যুদ্ধমেতদ্‌গতে কালে পাণ্ডবানাং যথোক্তম্ ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি ইন্দ্রলোকাভিগমনে ধৃতরাষ্ট্রবিলাপে ত্রিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

——:(*):——

( ৬। নলোপাখ্যানপর্ব্ব। )

## চতুশ্চত্বারিংশোঽধ্যায়ঃ

——:(*):——

জনমেজয় উবাচ।

অস্ত্রহেতোর্গতে পার্থে শক্রলোকং মহাত্মনি।
যুধিষ্ঠিরপ্রভৃতয়ঃ কিমকুর্ব্বত পাণ্ডবাঃ ॥১॥

---

ভারতকৌমুদী

যদিতি। মা মাম্। জেষ্যসি চেদপি। মহাভয়ো ভয়ঙ্করঃ, ভবিতা প্রবক্ষ্যতি ॥৪৫॥

মন্য ইতি। ক্ষত্তা বিদুরঃ। কালে ত্রয়োদশবৎসরাত্মকে সময়ে, গতে অতীতে সতি ॥৪৬॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি ইন্দ্রলোকাভিগমনে ত্রিচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

——০:※:০——

অস্ত্রেতি। অস্ত্রহেতোরস্ত্রশিক্ষার্থম্, পার্থে অর্জ্জুনে, শক্রলোকমিন্দ্রলোকম্ ॥১॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—'দ্যূতক্রীড়ার সময়ে বিদুর আমাকে যে বলিয়াছিলেন—'রাজা ! আপনি যদি পাণ্ডবগণকে জয় করিতেও পারেন, তথাপি নিশ্চয়ই কুরুকুলের এইটাই শেষকাল হইবে এবং ভয়ঙ্কর রক্তপ্রবাহ বহিত হইবে' ॥৪৫॥

সঞ্জয় ! পূর্ব্বে বিদুর আমাকে যে কথা বলিয়াছিলেন, আমি মনে করি—সে বিষয়টা সেইরূপই হইবে। পাণ্ডবগণের ত্রয়োদশ বৎসর অতীত হইলে, নিশ্চয়ই উক্তানুরূপ এই যুদ্ধ হইবে' ॥৪৬॥

——:○:——

---

(৪৪)···সময়ে প্রত্যুপেয়াৎ···পি। * '···একপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' বা ব কা, '···অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ' নি পি।

বৈশম্পায়ন উবাচ।

অস্ত্রহেতোর্গতে পার্থে শক্রলোকং মহাত্মনি।
ন্যবসন্ কৃষ্ণয়া সার্দ্ধং কাম্যকে পুরুষর্ষভাঃ ॥২॥
ততঃ কদাচিদেকান্তে বিবিক্ত ইব শাদ্বলে।
দুঃখার্ত্তা ভরতশ্রেষ্ঠা নিষেদুঃ সহ কৃষ্ণয়া ॥৩॥
ধনঞ্জয়ং শোচমানাঃ সাশ্রুকণ্ঠাঃ সুদুঃখিতাঃ।
তদ্বিয়োগাম্বিতান্ সর্ব্বান্ শোকঃ সমভিপুপ্লুবে ॥৪॥
ধনঞ্জয়বিয়োগাচ্চ রাজ্যনাশাচ্চ দুঃখিতাঃ।
অথ ভীমো মহাবাহুর্যুধিষ্ঠিরমভাষত ॥৫॥
নিদেশাত্তে মহারাজ! গতোঽসৌ পুরুষর্ষভঃ।
অর্জ্জুনঃ পাণ্ডুপুত্রাণাং যস্মিন্ প্রাণাঃ প্রতিষ্ঠিতাঃ ॥৬॥

ভারতকৌমুদী

অস্ত্রেতি। কৃষ্ণয়া দ্রৌপদ্যা। কাম্যকে বনে, পুরুষর্ষভা অপরে পাণ্ডবাঃ ॥২॥
তত ইতি। বিবিক্তে পবিত্রে, ইবশব্দো বাক্যালঙ্কারে, শাদ্বলে নবতৃণময়ে ॥৩॥
ধনেতি। পূর্ব্বার্দ্ধে আসন্নিতি শেষঃ। সমভিপুপ্লুবে আচক্রাম ॥৪॥
ধনেতি। দুঃখং প্রতি কারণান্তরপ্রদর্শনার্থং পূর্ব্বার্দ্ধম্। দুঃখিতা আসন্ ॥৫॥

ভারতভাবদীপঃ

অস্ত্রেতি ॥১॥ আবসন্ আবাসং কৃতবন্তঃ ॥২—৩॥ পুপ্লুবে প্লাবিতবান্ ॥৪—৫॥

জনমেজয় বলিলেন—'মহাত্মা অর্জ্জুন অস্ত্রশিক্ষার জন্য স্বর্গলোকে গমন করিলে, যুধিষ্ঠিরপ্রভৃতি পাণ্ডবেরা কি করিতেছিলেন?' ॥১॥

বৈশম্পায়ন কহিলেন—মহাত্মা অর্জ্জুন অস্ত্রশিক্ষার জন্য স্বর্গলোকে গমন করিলে, পুরুষশ্রেষ্ঠ পাণ্ডবেরা দ্রৌপদীর সহিত কাম্যকবনেই বাস করিতেছিলেন ॥২॥

তাহার পর, কোন সময়ে দুঃখার্ত্ত পাণ্ডবেরা নির্জ্জন, পবিত্র ও নবতৃণময় একটী স্থানে দ্রৌপদীর সহিত বসিয়াছিলেন ॥৩॥

অর্জ্জুনের বিরহে শোক আসিয়া তাঁহাদের সকলকেই আক্রমণ করিয়াছিল; তাই তাঁহারা অতিদুঃখিত হইয়া অর্জ্জুনের জন্য শোক ও অশ্রুপাত করিতেছিলেন ॥৪॥

অর্জ্জুনের বিচ্ছেদে এবং রাজ্য নষ্ট হওয়ায় তাঁহারা অতিশয় দুঃখিত ছিলেন। এমন সময়ে মহাবাহু ভীম যুধিষ্ঠিরকে বলিলেন— ॥৫॥

[২]…আবসন্…ভরতর্ষভাঃ, বা ব কা। [৪]…তদ্বিয়োগার্দ্দিতান্…বা ব কা।
[৫]…রাজ্যভ্রংশাচ্চ…বা ব কা।

যস্মিন্ বিনষ্টে পাঞ্চালাঃ সহ পুত্রৈস্তথা বয়ম্।
সাত্যকির্বাসুদেবশ্চ বিনশ্যেয়ুর্ন সংশয়ঃ ॥৭॥
যোঽসৌ গচ্ছতি ধর্ম্মাত্মা বহূন্ ক্লেশান্ বিচিন্তয়ন্।
ভবন্নিয়োগাদ্বীভৎসুস্ততো দুঃখতরং নু কিম্ ॥৮॥
যস্য বাহূ সমাশ্রিত্য বয়ং সর্ব্বে মহাত্মনঃ।
মন্যামহে জিতানাজৌ পরান্ প্রাপ্তাঞ্চ মেদিনীম্ ॥৯॥
যস্য প্রভাবান্ন ময়া সভামধ্যে ধনুষ্মতঃ।
নীতা লোকমমুং সর্ব্বে ধার্ত্তরাষ্ট্রাঃ সসৌবলাঃ ॥১০॥
তে বয়ং বাহুবলিনঃ ক্রোধমুত্থিতমাত্মনঃ।
সহামহে ভবন্মূলং বাসুদেবেন পালিতাঃ ॥১১॥
বয়ং হি সহ কৃষ্ণেন হত্বা কর্ণমুখান্ পরান্।
স্ববাহুবিজিতাং কৃৎস্নাং প্রশাসেম বসুন্ধরাম্ ॥১২॥

ভারতকৌমুদী

নিদেশাদিতি। নিদেশাদাদেশাৎ। প্রতিষ্ঠিতাঃ, স্নেহাদাশাতিরেকাচ্চেতি ভাবঃ ॥৬॥
যস্মিন্নিতি। যস্মিন্ অর্জ্জুনে। বিনশ্যেয়ুঃ, নিরতিশয়সৌহার্দ্দাদিত্যাশয়ঃ ॥৭॥
য ইতি। ক্লেশান্—আত্মন একাকিত্বাদিনা অস্মাকঞ্চ তদ্বিচ্ছেদেনেতি ভাবঃ ॥৮॥
যস্যেতি। আজৌ যুদ্ধে, পরান্ শত্রূন্। মেদিনীং রাজ্যম্ ॥৯॥
যস্যেতি। প্রভাবাৎ প্রভাবপ্রকাশাশাতঃ। অমুং লোকং পরলোকং যমালয়ম্ ॥১০॥
ত ইতি। ভবানেব মূলং কারণং যস্মিন্ কর্ম্মণি তদ্যথা তথা সহামহে ॥১১॥

'মহারাজ! পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন আপনার আদেশেই চলিয়া গিয়াছেন; যাঁহার উপরে পাণ্ডবগণের প্রাণ রহিয়াছে ॥৬॥

যিনি বিনষ্ট হইলে, পাঞ্চালগণ, পুত্রগণের সহিত আমরা, সাত্যকি এবং কৃষ্ণ বিনষ্ট হইবেন; এ বিষয়ে কোন সন্দেহ নাই ॥৭॥

যে ধর্ম্মাত্মা অর্জ্জুন বহুতর কষ্টের বিষয় চিন্তা করিতে করিতে আপনার আদেশেই চলিয়া গিয়াছেন; তাহা হইতে গুরুতর দুঃখ আর কি হইতে পারে? ॥৮॥

আমরা সকলেই যে মহাত্মার বাহুযুগল অবলম্বন করিয়া যুদ্ধে শত্রুগণকে বিজিত এবং রাজ্যটাকে লব্ধ বলিয়া মনে করিতেছি ॥৯॥

আমি যে ধনুর্দ্ধরের প্রভাবপ্রকাশের আশা করিয়া সেই দ্যূতসভামধ্যে শকুনির সহিত সমস্ত ধৃতরাষ্ট্রপুত্রকে যমালয়ে প্রেরণ করি নাই ॥১০॥

[৭]…বিনশ্যেয়ুরসংশয়ঃ, পি।

ভবতো দ্যূতদোষেণ সর্ব্বে বয়মুপপ্লুতাঃ।
অহীনাঃ পৌরুষাদ্রাজন্! বলিভির্বলবত্তরাঃ ॥১৩॥
ক্ষত্রধর্ম্মং মহারাজ! ত্বমেবেক্ষিতুমর্হসি।
নহি ধর্ম্মো মহারাজ! ক্ষত্রিয়স্য বনাশ্রয়ঃ ॥১৪॥
রাজ্যমেব পরং ধর্ম্মং ক্ষত্রিয়স্য বিদুর্বুধাঃ।
স ক্ষত্রধর্ম্মবিদ্রাজা ধর্ম্ম্যান্ মা নীনশঃ পথঃ ॥১৫॥
প্রাগ্দ্বাদশসমাদ্রাজন্! ধার্ত্তরাষ্ট্রান্ নিহন্মহি।
নিবর্ত্ত্য চ বনাৎ পার্থমানায্য চ জনার্দ্দনম্ ॥১৬॥

---

ভারতকৌমুদী

বয়মিতি। কর্ণমুখান্ কর্ণাদীন্। প্রশাসেম, ভবদ্বারণাভাবে ইত্যাশয়ঃ ॥১২॥
ভবত ইতি। উপপ্লুতাঃ কষ্টাপন্নাঃ। অহীনা অচ্যুতাঃ। বলিভিঃ কৃষ্ণাদিভিঃ ॥১৩॥
ক্ষত্রেতি। ঈক্ষিতুং পর্য্যালোচয়িতুম্। অতস্ত্বয্যুপদেশো নিষ্প্রয়োজন ইতি ভাবঃ ॥১৪॥
রাজ্যমিতি। ধর্ম্ম্যান্ ধর্ম্মাদনপেতান্ পথঃ, মা নীনশঃ ন নাশয় ॥১৫॥
প্রাগিতি। দ্বাদশানাং সমানাং বৎসরাণাং সমাহার ইতি দ্বাদশসমং তস্মাৎ প্রাক্ ॥১৬॥

ভারতভাবদীপঃ

নিদেশাৎ আজ্ঞাতঃ ॥৬—৯॥ অমুং লোকং পরলোকম্ ॥১০—১২॥ অহীনপৌরুষা অপি বয়ম্ উপপ্লুতাঃ যে বালা মূর্খা দুর্য্যোধনাদয়স্তে, বলিভিঃ সামন্তদত্তৈর্ধনৈর্ব্বলবত্তরাঃ কৃতাঃ

---

সেই আমরা বাহুবলশালী এবং কৃষ্ণকর্ত্তৃক রক্ষিত হইয়াও আপনার জন্যই নিজেদের উদ্ভূত ক্রোধ সহ্য করিতেছি ॥১১॥

আমরা কৃষ্ণের সহিত মিলিত হইয়া, কর্ণপ্রভৃতি শত্রুগণকে বধ করিয়া, আপন বাহুবিজিত সমগ্র পৃথিবীই শাসন করিতে পারিতাম ॥১২॥

রাজা! আমরা পুরুষকারবিহীন না হইয়া এবং বলবান্দের সহায়তায় অধিকবলশালী হইয়াও, আপনার দ্যূতক্রীড়ার দোষেই সকলে মিলিয়া কষ্ট পাইতেছি ॥১৩॥

মহারাজ! আপনি নিজেই ত ক্ষত্রিয়ধর্ম্মের পর্য্যালোচনা করিতে পারেন। সুতরাং (বলা বাহুল্য যে,) বনবাস করা ক্ষত্রিয়ের ধর্ম্ম নহে ॥১৪॥

পণ্ডিতেরা রাজ্যশাসন করাটাকেই ক্ষত্রিয়ের প্রধান ধর্ম্ম বলিয়া জানেন। সুতরাং আপনি সেই ক্ষত্রিয়ধর্ম্মজ্ঞ রাজা হইয়া, ধর্ম্মসঙ্গত পথ নষ্ট করিবেন না ॥১৫॥

---

(১৩) অহীনপৌরুষা বালাঃ...বা ব কা। (১৪) ক্ষাত্রধর্ম্মং মহারাজ! ত্বমবেক্ষিতু-মর্হসি...বা ব কা নি। (১৬) প্রাগ্ দ্বাদশ সমা রাজন্!...বা ব কা নি।

ব্যূঢ়ানীকান্ মহারাজ ! জবেনৈব মহামতে !।
ধার্ত্তরাষ্ট্রানমুং লোকং গময়ামি বিশাংপতে ! ॥১৭॥
সর্ব্বানহং হনিষ্যামি ধার্ত্তরাষ্ট্রান্ সসৌবলান্ ।
দুর্য্যোধনঞ্চ কর্ণঞ্চ যো বাঽন্যঃ প্রতিযোৎস্যতে ॥১৮॥
ময়া প্রশমিতে পশ্চাত্ত্বমেষ্যসি বনাত্ততঃ ।
এবং কৃতে ন তে দোষো ভবিষ্যতি বিশাংপতে ! ॥১৯॥
যজ্ঞৈশ্চ বিবিধৈঃ পার্থ ! কৃতং পাপমরিন্দম !।
অবধূয় মহারাজ ! গচ্ছেম স্বর্গমুত্তমম্ ॥২০॥
এবমেতদ্ভবেদ্রাজন্ ! যদি রাজা ন বালিশঃ ।
অস্মাকং দীর্ঘসূত্রঃ স্যাত্ত্বান্ ধর্ম্মপরায়ণঃ ॥২১॥

ভারতকৌমুদী

ব্যূঢ়েতি। ব্যূঢ়ং ব্যূহরূপেণ সন্নিবেশিতম্ অনীকং সৈন্যং যৈস্তান্। অমুং পরম্ ॥১৭॥ অথান্যো ভ্রাতা তবেদং মতং নানুমোদত ইত্যাহ সর্ব্বানিতি। সৌবলঃ শকুনিঃ ॥১৮॥ ময়েতি। প্রশমিতে শত্রুগণে ইতি শেষঃ। ততস্ত্রয়োদশবৎসরেভ্যঃ পরম্ ॥১৯॥ অথ মাঽস্তু মে দোষঃ, তব তু দোষঃ স্যাদেবেত্যাহ যজ্ঞৈরিতি। অবধূয় বিনাশ্য ॥২০॥

ভারতভাবদীপঃ

॥১৩—১৪॥ মা নীনশঃ মা নাশয় ॥১৫—২০॥ বালিশঃ বালবদবুথাহঠী, দীর্ঘসূত্রশ্চিরকারী

রাজা ! অর্জ্জুনকে বন হইতে ফিরাইয়া আনিয়া এবং কৃষ্ণকে আনাইয়া আমরা বার বৎসর পূর্ণ হইবার পূর্ব্বেই ধৃতরাষ্ট্রের পুত্রগণকে সংহার করিব ॥১৬॥

মহারাজ। মহামতি। নরনাথ। ধৃতরাষ্ট্রের পুত্রেরা তাহাদের সেনাকে ব্যূহরূপে সন্নিবেশিত করিলেও, আমিই তাহাদিগকে যমালয়ে পাঠাইব ॥১৭॥

শকুনির সহিত ধৃতরাষ্ট্রের অন্যান্য পুত্র, দুর্য্যোধন, কর্ণ, কিংবা অন্য যে কোন লোক বিপক্ষভাবে যুদ্ধ করিবে, আমি একাকীই তাহাদের সকলকে বধ করিব ॥১৮॥

নরনাথ। আমি শত্রুগণকে উৎসন্ন করিলে পর, ত্রয়োদশ বৎসর অতীত হইলে, আপনি বন হইতে রাজধানীতে যাইবেন। এরূপ করিলে আর আপনার কোন দোষ হইবে না ॥১৯॥

পার্থ। অরিন্দম। মহারাজ। তৎপরে নানাবিধ যজ্ঞানুষ্ঠানদ্বারা সঞ্চিত পাপ নষ্ট করিয়া উত্তম স্বর্গে গমন করিব ॥২০॥

(১৭) ব্যূঢ়ানীকা মহারাজ !…পি। (১৯)…ত্বমেষ্যসি বনং পুনঃ…কা নি, ত্বমেষ্যসি বনং পুনঃ…বা ব। (২০) যজ্ঞৈশ্চ বিবিধৈস্তাত !…বা ব কা নি।

নিকৃত্যা নিকৃতিপ্রজ্ঞা হন্তব্যা ইতি নিশ্চয়ঃ।
নহি নৈকৃতিকং হত্বা নিকৃত্যা পাপমুচ্যতে ॥২২॥
তথা ভারত! ধর্ম্মেষু ধর্ম্মজ্ঞৈরিহ দৃশ্যতে।
অহোরাত্রং মহারাজ! তুল্যং সংবৎসরেণ হ ॥২৩॥
তথৈব বেদবচনং শ্রূয়তে নিত্যদা বিভো!।
সংবৎসরো মহারাজ! পূর্ণো ভবতি কৃচ্ছ্রতঃ ॥২৪॥

ভারতকৌমুদী

এবমিতি। বালিশো মূর্খঃ। দীর্ঘসূত্রশ্চিরেণ কার্য্যকারী। অস্মাকং রাজেত্যন্বয়ঃ ॥২১॥

নিকৃত্যেতি। নিকৃত্যা শাঠ্যেন, নিকৃতিং শাঠ্যং প্রজানন্তি জ্ঞাত্বা প্রযুঞ্জত ইতি নিকৃতি-প্রজ্ঞাঃ। নৈকৃতিকং শঠম্। "নিকৃতির্ভর্ৎসনে ক্ষেপে বদন্তি শঠশাঠ্যয়োঃ" ইতি বিশ্বঃ ॥২২॥

তথেতি। তথা অপি চ। হে ভারত মহারাজ! ইহ ধর্ম্মজ্ঞৈঃ, ধর্ম্মেষু ধর্ম্মশাস্ত্রেষু, অহোরাত্রং সংবৎসরেণ তুল্যং দৃশ্যতে। "লোকস্য দুঃসহে কৃচ্ছ্রে দিনং ভবতি বৎসরঃ" ইতি বাশিষ্ঠস্মরণাৎ অস্মাকমনেন দুঃসহকৃচ্ছ্রেণ একৈকাহোরাত্রস্যৈব একৈকবৎসরতুল্যত্বাৎ ত্রয়োদশাহোরাত্রাতিক্রমণেনৈব ত্রয়োদশবৎসরাতিক্রমণাদয়মেব দুর্য্যোধনাক্রমণকাল ইতি ভাবঃ ॥২৩॥

অথ মূলীভূতবেদাভাবে স্মৃতেস্তথা প্রামাণ্যং ন ভবতীত্যাহ তথেতি। হে বিভো! মহারাজ! তথৈব তৎস্মৃতিদর্শনাদেব, নিত্যদা বেদবচনং শ্রূয়তে শ্রুতবদেবানুমীয়তে, উক্ত-স্মৃতের্বেদমূলকত্বাদিত্যাশয়ঃ। এবঞ্চ কৃচ্ছ্রতঃ অস্মাকমস্মাদ্দুঃসহকষ্টাৎ, একাহোরাত্রেণৈব সংবৎসরঃ পূর্ণো ভবতি। ততশ্চ পূর্ব্বোক্ত এব ভাবঃ ॥২৪॥

ভারতভাবদীপঃ

॥২১—২৩॥ বেদে শ্রূয়তে—"বিশ্বসৃজাং সহস্রসংবৎসর"মিতি। অত্র হি সংবৎসরশব্দো দিনপরঃ কৃতঃ, অন্যথা "শতায়ুর্বৈ পুরুষ" ইতি শ্রুতেরনধিকারিকং শাস্ত্রমপ্রমাণং স্যাৎ, তাবদায়ুষো লোকেঽদর্শনাচ্চ। কৃচ্ছ্রত ইতি দ্বাদশবার্ষিকং প্রায়শ্চিত্তং প্রতিজ্ঞাতং তৎ কৃচ্ছ্রতঃ কৃচ্ছ্রৈরপি সম্ভো ভবতি। তথাহি—ত্রিংশতা প্রাজাপত্যকৃচ্ছ্রৈরেকোঽব্দো ভবতি এবং মিত্রবিন্দেষ্টিপবিত্রেষ্টিমৃগারেষ্টিপ্রভৃতিভির্দ্দশদশপ্রাজাপত্যস্থানে ধর্ম্মশাস্ত্রে বিহিতাভির্দ্বাদশ-

---

রাজা! এটা এইরূপ হইতে পারিত বটে, যদি মূর্খ, দীর্ঘসূত্র ও ধর্ম্মপরায়ণ আপনি আমাদের রাজা না হইতেন ॥২১॥

শঠতাদ্বারাই শঠদিগকে সংহার করিতে হয়, ইহা নিশ্চয়। সুতরাং শঠতা দ্বারা শঠকে সংহার করিলে, সেটাকে কেহই পাপ বলে না ॥২২॥

এবং ভরতনন্দন মহারাজ! ধর্ম্মজ্ঞ লোকেরা ধর্ম্মশাস্ত্রে দেখিয়া থাকেন যে, দারুণ কষ্টের সময়ে একটী অহোরাত্রই একটী বৎসরের তুল্য হইয়া থাকে ॥২৩॥

প্রভু মহারাজ! সর্ব্বদা সেইরূপ বেদবাক্যও শুনা যায় যে, কষ্টের সময়ে এক দিন-রাত্রিতেই এক বৎসর পূর্ণ হয় ॥২৪॥

যদি বেদাঃ প্রমাণং তে দিবসাদূর্দ্ধমচ্যুত ! ।
ত্রয়োদশ সমাঃ কালো জ্ঞায়তাং পরিনিষ্ঠিতঃ ॥২৫॥
কালো দুর্য্যোধনং হন্তুং সানুবন্ধমরিন্দম ! ।
একাগ্রাং পৃথিবীং সর্ব্বাং পুরা রাজন্ ! করোতি সঃ ॥২৬॥
দ্যূতপ্রিয়েণ রাজেন্দ্র ! কৃতং তত্তবতা তথা ।
প্রায়েণাজ্ঞাতচর্য্যায়াং বয়ং সর্ব্বে নিপাতিতাঃ ॥২৭॥
ন তং দেশং প্রপশ্যামি যত্র সোঽস্মান্ সুদুর্জ্জনঃ ।
ন বিজ্ঞাস্যতি দুষ্টাত্মা চারৈরিতি সুযোধনঃ ॥২৮॥
অধিগম্য চ সর্ব্বান্ নো বনবাসমিমং ততঃ ।
প্রব্রাজয়িষ্যতি পুনর্নিকৃত্যাঽধমপূরুষঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

যদীতি। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট! যদি তে বেদাঃ প্রমাণং ভবন্তি, তদা দিবসাং ত্রয়োদশাদহোরাত্রাং, ঊর্দ্ধং পরমেব, ত্রয়োদশ সমা বৎসরাঃ, তদাত্মকঃ কালঃ, পরিনিষ্ঠিতঃ অস্মাভিঃ পরিসমাপিতো জ্ঞায়তাম্ ॥২৫॥

ততঃ কিমিত্যাহ কাল ইত্যাদি। হে অরিন্দম রাজন্! সানুবন্ধং সানুচরং দুর্য্যোধনং হন্তুময়মেব কালঃ। অন্যথা স দুর্য্যোধনঃ, পুরা আগামিনি কালে, সর্ব্বামেব পৃথিবীম্, একাগ্রাং তদেকতানাং তদনুরক্তামিত্যর্থঃ, করোতি করিষ্যতি ॥২৬॥

দ্যূতেতি। হে রাজেন্দ্র! দ্যূতপ্রিয়েণ ভবতা তথা তৎ কৃতম্, যথা সর্ব্ব এব বয়ম্, প্রায়েণ অজ্ঞাতচর্য্যায়ামেব নিপাতিতাঃ; তদ্বদেব দারুণকষ্টসহনাদিত্যাশয়ঃ ॥২৭॥

নেতি। সুদুর্জ্জনঃ অতিখলঃ, দুষ্টাত্মা দুষ্টস্বভাবঃ, চারৈর্গুপ্তচরৈঃ ॥২৮॥

অধীতি। অধিগম্য জ্ঞাত্বা, নঃ অস্মান্, প্রব্রাজয়িষ্যতি প্রাপয়িষ্যতি, নিকৃত্যা শাঠ্যেন ॥২৯॥

---

অতএব মহারাজ! আপনার নিকট যদি বেদ প্রমাণ হয়, তাহা হইলে তের দিনের পরেই তের বৎসর সমাপ্ত হইয়াছে, ইহা ধারণা করুন ॥২৫॥

অতএব অরিন্দম রাজা! অনুচরবর্গের সহিত দুর্য্যোধনকে বধ করিবার এইটাই সময়। না হইলে, সে-ভবিষ্যতে সমগ্র পৃথিবীটাকেই নিজের অনুরক্ত করিয়া ফেলিবে ॥২৬॥

রাজশ্রেষ্ঠ! আপনি দ্যূতপ্রিয় হইয়া সে কার্য্য সেইরূপই করিয়াছেন, যাহাতে আমরা সকলেই প্রায় অজ্ঞাতচর্য্যায় নিপতিত হইয়াছি ॥২৭॥

আমি তেমন একটি দেশ দেখি না, যেখানে সেই অতিদুর্জ্জন ও দুরাত্মা দুর্য্যোধন গুপ্তচরদ্বারা আমাদিগকে জানিতে পারিবে না ॥২৮॥

অতএব আমাদের বৃত্তান্ত জানিয়া নিকৃষ্ট লোক দুর্য্যোধন শঠতাপূর্ব্বক আবার আমাদের সকলকে এইরূপ বনবাসে পাঠাইবে ॥২৯॥

যদ্যস্মান্ নাভিগচ্ছেত পাপঃ স হি কথঞ্চন।
অজ্ঞাতচর্য্যামুত্তীর্ণান্ দৃষ্ট্বা চ পুনরাহ্বয়েৎ ॥৩০॥
দ্যূতেন তে মহারাজ! পুনর্দ্যূতমবর্ত্তত।
ভবাংশ্চ পুনরাহূতো দ্যূতেনৈবাপনেষ্যতি ॥৩১॥
স তথাক্ষেষ্বকুশলো নিশ্চিতো গতচেতনঃ।
চরিষ্যসি মহারাজ! বনেষু বসতীঃ পুনঃ ॥৩২॥
যদ্যস্মান্ ন মহারাজ! কৃপণান্ কর্ত্তুমিচ্ছসি।
যাবজ্জীবমবেক্ষস্ব বেদধর্ম্মাংশ্চ কৃৎস্নশঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

যদীতি। কথঞ্চন কেনাপি প্রকারেণ, নাভিগচ্ছেৎ ন জানীয়াৎ, তদা ॥৩০॥

দ্যূতেনেতি। দ্যূতেন একদ্যূতক্রীড়াসমাপ্ত্যাপি। অপনেষ্যতি প্রাপ্তাং শ্রিয়ং হারয়িষ্যতি ॥৩১॥

স ইতি। স ত্বম্, অক্ষেষু দ্যূতক্রীড়াসু, অকুশলঃ অনিপুণঃ। বসতীর্বাসান্ ॥৩২॥

যদীতি। যাবজ্জীবং কৃপণান্ এবং ক্ষুদ্রান্। তর্হি কৃৎস্নশো বেদধর্ম্মানবেক্ষস্ব ॥৩৩॥

ভারতভাবদীপঃ

বার্ষিকং ব্রতং সমাপিতুং শক্যমিত্যর্থঃ ॥২৪—২৫॥ পুরা অগ্রে ॥২৬—৩০॥ দ্যূতেন দ্যূতার্থং পুনরাহ্বয়েৎ। নন্থ আহূতোঽপ্যহং ন গমিষ্যামীত্যাশঙ্ক্যাহ, পুনর্দ্যূতমবর্ত্তত পূর্ব্বমপ্যনুদ্যূতস্য কৃতত্বাৎ পুনরপি দ্যূতং করিষ্যস্যেবেত্যর্থঃ। অপনেষ্যতি দূরীকরিষ্যতি

তা'র পর, সেই পাপাত্মা যদি কোন প্রকারে আমাদের বৃত্তান্ত নাও জানিতে পারে, তবে আমাদিগকে অজ্ঞাতবাস হইতে উত্তীর্ণ দেখিয়া আবার দ্যূতক্রীড়ার জন্য আহ্বান করিবে ॥৩০॥

পূর্ব্বে একবার দ্যূতক্রীড়াসমাপ্তির পরেও আবার দ্যূতক্রীড়া হইয়াছিল। সুতরাং মহারাজ! আপনি আবার আহূত হইয়া আবার দ্যূতক্রীড়া করিয়া লব্ধ সম্পত্তি নষ্ট করিবেন ॥৩১॥

কারণ, আপনি দ্যূতক্রীড়ায় সেরূপ নিপুণ নহেন ইহা নিশ্চিত; বিশেষতঃ আপনি দ্যূতক্রীড়ার সময়ে একেবারে চৈতন্যশূন্য হইয়াই পড়েন। সুতরাং আপনি আবার বনে বাস করিবেন ॥৩২॥

মহারাজ! আপনি যদি আমাদিগকে যাবজ্জীবন ক্ষুদ্র করিয়া রাখিবার ইচ্ছা না করেন, তবে বেদোক্ত সমস্ত ধর্ম্মেরই পর্য্যালোচনা করুন ॥৩৩॥

(৩০) যদ্যস্মানভিগচ্ছেত⋯পি কা। নি, অজ্ঞাতচর্য্যাদুত্তীর্ণান্⋯পি কা।

(৩৩) যদ্যস্মান্ সুমহারাজ!⋯পি বা ব নি, কর্ত্তুমর্হসি⋯বা ব কা নি।

নিকৃত্যা নিকৃতিপ্রজ্ঞো হন্তব্য ইতি নিশ্চয়ঃ।
অনুজ্ঞাতস্ত্বয়া গত্বা যাবচ্ছক্তি সুযোধনম্ ॥৩৪॥
যথৈব কক্ষমুৎসৃষ্টো দহেদনিলসারথিঃ।
হনিষ্যামি তথা মন্দমনুজানাতু মে ভবান্ ॥৩৫॥ (যুগ্মকম্)

বৈশম্পায়ন উবাচ।

এবং ব্রুবাণং ভীমন্তু ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ।
উবাচ সান্ত্বয়ন্ রাজা মূর্দ্ধ্ন্যুপাঘ্রায় পাণ্ডবম্ ॥৩৬॥
অসংশয়ং মহাবাহো! হনিষ্যসি সুযোধনম্।
বর্ষাত্ত্রয়োদশাদূর্দ্ধং সহ গাণ্ডীবধন্বনা ॥৩৭॥
যচ্চ মাং ভাষসে পার্থ! প্রাপ্তঃ কাল ইতি প্রভো!।
অনৃতং নোৎসহে বক্তুং ন হ্যেতন্ময়ি বিদ্যতে ॥৩৮॥

ভারতকৌমুদী

নিকৃত্যেতি। নিকৃত্যা শাঠ্যেন, নিকৃতিপ্রজ্ঞঃ পূর্ব্ববদ্ব্যাখ্যানাৎ শাঠ্যকরঃ। কক্ষং শুষ্কবনম্, উৎসৃষ্টো দত্তঃ, অনিলসারথিরগ্নিঃ। মন্দং সুযোধনমিতি সম্বন্ধঃ ॥৩৪—৩৫॥

এবমিতি। সান্ত্বয়ন্ নিবৃত্তক্রোধং কুর্ব্বন্। মূর্দ্ধোপাঘ্রাণং স্নেহপ্রদর্শনার্থম্ ॥৩৬॥

অসংশয়মিতি। ঊর্দ্ধং পরম্। গাণ্ডীবং ধনুর্যস্য তেন অর্জ্জুনেন ॥৩৭॥

যদিতি। অনৃতং মিথ্যা, প্রতিজ্ঞাসময়ে বাস্তবিকত্রয়োদশবর্ষাণামেবোদ্দিষ্টত্বাৎ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

প্রিয়মিতি শেষঃ ॥৩১—৩৪॥ কক্ষং তৃণম্, অভিলক্ষ্যেতি শেষঃ ॥৩৫—৩৭॥ অনৃতমিতি। বিশ্বসৃজাং সত্রে সংবৎসরশব্দো ন কালপরঃ, কিন্তু "পঞ্চপঞ্চাশতস্ত্রিবৃতঃ সংবৎসরা পঞ্চপঞ্চাশতঃ পঞ্চদশা" ইত্যাদিশ্রুতৌ সংবৎসরপদস্য ত্রিবৃদাদিশব্দসামানাধিকরণ্যাদহঃশব্দবাচ্যক্রতুপরত্বং দৃষ্টম্, অতঃ সংবৎসরশব্দো দিনপর ইতি প্রবাদমাত্রং পঞ্চপঞ্চাশত ইতি পঞ্চাশদধিকং শতদ্বয়মুচ্যতে। ন হি কালেন কর্ত্তব্যং ব্রতং কর্ম্মণা সমাপয়িতুং শক্যমিতি ভাবঃ

শঠতা করিয়াই শঠকে বিনাশ করিতে হয় ইহা নিশ্চিত। সুতরাং আগুন লাগাইয়া দিলে সে আগুন যেমন শুষ্কবন দগ্ধ করে, তেমন আপনি অনুমতি করিলে, আমি যাইয়া শক্তি অনুসারে মূঢ় দুর্য্যোধনকে সংহার করিব। অতএব আপনি আমাকে অনুমতি করুন' ॥৩৪—৩৫॥

বৈশম্পয়ন বলিলেন—ভীম এইরূপ বলিতেছিলেন, তখন ধর্ম্মরাজ রাজা যুধিষ্ঠির তাঁহাকে সান্ত্বনা দিয়া মস্তকাঘ্রাণ করিয়া বলিতে লাগিলেন—॥৩৬॥

'মহাবাহু! ত্রয়োদশ বৎসরের পর নিশ্চয়ই তুমি অর্জ্জুনের সহিত মিলিত হইয়া দুর্য্যোধনকে বধ করিবে ॥৩৭॥

[৩৮] যত্ত্বং মাম্...বা ব কা নি।

অন্তরেণাপি কৌন্তেয়! নিকৃতিং পাপনিশ্চয়ম্।
হন্তা ত্বমসি দুর্দ্ধর্ষং সানুবন্ধং সুযোধনম্ ॥৩৯॥
এবং ব্রুবতি ভীমন্তু ধর্ম্মরাজে যুধিষ্ঠিরে।
আজগাম মহাভাগো বৃহদশ্বো মহানৃষিঃ ॥৪০॥
তমভিপ্রেক্ষ্য ধর্ম্মাত্মা সংপ্রাপ্তং ধর্ম্মচারিণম্।
শাস্ত্রবন্মধুপর্কেণ পূজয়ামাস ধর্ম্মরাট্ ॥৪১॥
আশ্বস্তঞ্চৈনমাসীনমুপাসীনো যুধিষ্ঠিরঃ।
অভিপ্রেক্ষ্য মহাবাহুঃ কৃপণং বহ্বভাষত ॥৪২॥
অক্ষদ্যূতেন ভগবন্! ধনং রাজ্যঞ্চ মে হৃতম্।
আহূয় নিকৃতিপ্রজ্ঞৈঃ কিতবৈরক্ষকোবিদৈঃ ॥৪৩॥

ভারতকৌমুদী

অন্তরেণেতি। হন্তেতি শক্তৌ তৃন্, তস্য চ নিষ্ঠাদিত্বাৎ কর্ম্মণি ষষ্ঠীনিষেধঃ ॥৩৯॥
এবমিতি। ব্রুবতি ভাষমাণে সতি ॥৪০॥
তমিতি। সংপ্রাপ্তমুপস্থিতম্। শাস্ত্রবৎ শাস্ত্রানুসারেণ ॥৪১॥
আশ্বস্তমিতি। আশ্বস্তং বিশ্রান্তম্, এনং বৃহদশ্বম্। কৃপণং দীনম্ ॥৪২॥
অক্ষেতি। নিকৃতিপ্রজ্ঞৈঃ শাঠ্যনিপুণৈঃ, কিতবৈর্দ্যূতকারৈঃ ॥৪৩॥

শক্তিশালী ভীম! তুমি আমাকে যে বলিলে—'দুর্য্যোধনকে বধ করিবার কাল উপস্থিত হইয়াছে'। কিন্তু তাহাতে আমি মিথ্যা বলিতে পারিব না; কারণ, মিথ্যা আমাতে নাই ॥৩৮॥

ভীম! তুমি শঠতা ব্যতীতও, পাপিষ্ঠ ও দুর্দ্ধর্ষ দুর্য্যোধনকে অনুচরবর্গের সহিত বধ করিতে পারিবে' ॥৩৯॥

ধর্ম্মরাজ যুধিষ্ঠির ভীমসেনকে এইরূপ বলিতেছিলেন, এমন সময়ে মহাভাগ মহর্ষি বৃহদশ্ব আগমন করিলেন ॥৪০॥

ধর্ম্মচারী বৃহদশ্বমুনি উপস্থিত হইয়াছেন দেখিয়া ধর্ম্মাত্মা যুধিষ্ঠির শাস্ত্র অনুসারে মধুপর্কদ্বারা তাঁহার পূজা করিলেন ॥৪১॥

বৃহদশ্বমুনি উপবেশন করিয়া বিশ্রাম লাভ করিয়াছেন দেখিয়া যুধিষ্ঠির তাঁহার নিকটে উপবেশন করিয়া কাতরভাবে বহু কথা বলিলেন—॥৪২॥

'ভগবন্! শঠ ও দ্যূতনিপুণ দ্যূতকারেরা আমাকে আহ্বান করিয়া নিয়া দ্যূতক্রীড়াদ্বারা আমার রাজ্য ও ধন হরণ করিয়া নিয়াছে ॥৪৩॥

[৪২] আসনে চৈনমাসীনম্…পি।

অনক্ষজ্ঞস্য হি সতো নিকৃত্যা পাপনিশ্চয়ৈঃ ।
ভার্য্যা চ মে সভাং নীতা প্রাণেভ্যোঽপি গরীয়সী ॥৪৪॥
পুনর্দ্যূতেন মাং জিত্বা বনবাসং সুদারুণম্ ।
প্রাব্রাজয়ন্মহারণ্যমজিনৈঃ পরিবারিতম্ ॥৪৫॥
অহং বনে দুর্বসতীর্বসন্ পরমদুঃখিতঃ ।
অক্ষদ্যূতাধিকারে চ গিরঃ শৃণ্বন্ সুদারুণাঃ ॥৪৬॥
আর্ত্তানাং সুহৃদাং বাচো দ্যূতপ্রভৃতি শংসতাম্ ।
অহং হৃদি শ্রিতাঃ স্মৃত্বা সর্ব্বা রাত্রীর্বিচিন্তয়ন্ ॥৪৭॥
যস্মিংশ্চৈব সমস্তানাং প্রাণা গাণ্ডীবধন্বনি ।
বিনা মহাত্মনা তেন গতসত্ত্ব ইবাভবম্ ॥৪৮॥ (বিশেষকম্)
কদা দ্রক্ষ্যামি বীভৎসুং কৃতাস্ত্রং পুনরাগতম্ ।
প্রিয়বাদিনমক্ষুদ্রং দয়াযুক্তমতন্দ্রিতম্ ॥৪৯॥

ভারতকৌমুদী

অনক্ষেতি। অনক্ষজ্ঞস্য দ্যূতানভিজ্ঞস্য, সতঃ সাধুস্বভাবস্য মে, নিকৃত্যা শাঠ্যেন ॥৪৪॥

পুনরিতি। বনবাসং বনবাসপণম্। জয়তির্দ্বিকর্ম্মকঃ। পরিবারিতং পরিবেষ্টিতম্ ॥৪৫॥

অহমিতি। দুর্বসতীঃ দুষ্টাবস্থানানি কৃত্বেতি শেষঃ। অক্ষদ্যূতাধিকারে অক্ষক্রীড়াসময়ে। গিরঃ কর্ণাদীনাম্। দ্যূতপ্রভৃতি দ্যূতক্রীড়ামারভ্য, শংসতাং ব্রুবতাম্ আর্ত্তানাং সুহৃদাং যা বাচো মম হৃদি শ্রিতা আসন্, তাঃ স্মৃত্বা। গতসত্ত্বো নির্গতপ্রাণঃ ॥৪৬—৪৮॥

আমি দ্যূতনিপুণ নহি, বিশেষতঃ সরলস্বভাব; সুতরাং পাপিষ্ঠেরা শঠতাপূর্ব্বক আমার প্রাণ অপেক্ষাও গুরুতরা ভার্য্যাটীকে সভায় নিয়াছিল ॥৪৪॥

এবং পুনরায় দ্যূতক্রীড়া দ্বারা অতিদারুণ বনবাসপণ জয় করিয়া মৃগচর্ম্মবেষ্টিত অবস্থায় আমাকে এই মহাবনে প্রেরণ করিয়াছে ॥৪৫॥

আমি অতিদুঃখিত অবস্থায় এই বনে বাস করিতেছি, দ্যূতক্রীড়ার সময়েও অতিভীষণ কটূক্তি সকল শুনিয়াছিলাম; তা'র পর সেই দ্যূতক্রীড়া হইতে আমার বন্ধুগণ দুঃখিত হইয়া যে সকল কথা বলিয়াছিলেন, তাহা আমার হৃদয়ে রহিয়াছে, সেই গুলি স্মরণ করিয়া আমি সমস্ত রাত্রি চিন্তা করিতে থাকি; তৎপরে আবার যে অর্জ্জুনের উপরে আমাদের সকলের প্রাণ রহিয়াছে, সেই মহাত্মা অর্জ্জুন ব্যতীত আমি যেন প্রাণশূন্য হইয়াছি ॥৪৬—৪৮॥

(আমি ভাবি—) কবে সেই প্রিয়ভাষী, উদারচেতা, দয়ালু ও অনলস অর্জ্জুন অস্ত্রশিক্ষা করিয়া আসিবে, আমি আবার তাঁহাকে দেখিব ॥৪৯॥

(৪৬)…অক্ষদ্যূতাধিকারেণ…পি, অক্ষদ্যূতাভিষঙ্গেণ…নি।

অস্তি রাজা ময়া কশ্চিদল্পভাগ্যতরো ভুবি।
ভবতা দৃষ্টপূর্ব্বো বা শ্রুতপূর্ব্বোঽপি বা ক্বচিৎ।
ন মত্তো দুঃখিততরঃ পুমানস্তীতি মে মতিঃ ॥৫০॥

বৃহদশ্ব উবাচ।

যদ্‌ব্রবীষি মহারাজ! ন মত্তো বিদ্যতে ক্বচিৎ।
অল্পভাগ্যতরঃ কশ্চিৎ পুমানস্তীতি পাণ্ডব! ॥৫১॥
অত্র তে কথয়িষ্যামি যদি শুশ্রূষসেঽনঘ!।
যস্ত্বত্তো দুঃখিততরো রাজাসীৎ পৃথিবীপতে! ॥৫২॥(যুগ্মকম্)

বৈশম্পায়ন উবাচ।

অথৈনমব্রবীদ্রাজা ব্রবীতু ভগবানিতি।
ইমামবস্থাং সংপ্রাপ্তং শ্রোতুমিচ্ছামি পার্থিবম্ ॥৫৩॥

বৃহদশ্ব উবাচ।

শৃণু রাজন্নবহিতঃ সহ ভ্রাতৃভিরচ্যুত!।
যস্ত্বত্তো দুঃখিততরো রাজাসীৎ পৃথিবীপতে! ॥৫৪॥

ভারতকৌমুদী

কদেতি। বীভৎসুমর্জ্জুনম্, কৃতাস্ত্রং শিক্ষিতদেবাস্ত্রম্। অক্ষুদ্রমুদারম্ ॥৪৯॥

অস্তীতি। পূর্ব্বপাদদ্বয়ে কাকুর্জ্ঞেয়া। ময়া সমানঃ। মত্তো মদপেক্ষয়া। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫০॥

যদীতি। মত্তো মদপেক্ষয়া অল্পভাগ্যতরঃ, অত্র ন বিদ্যতে, অন্যত্র ক্বচিদপি নাস্তীত্যপৌনরুক্ত্যম্। অত্র তদ্বাক্যবিষয়ে। শুশ্রূষসে শ্রোতুমিচ্ছসি ॥৫১—৫২॥

অথেতি। ইমাং মৎসদৃশীম্। পার্থিবং রাজানং তদ্‌বৃত্তান্তমিত্যর্থঃ ॥৫৩॥

মহর্ষি! আমার তুল্য অত্যন্ত অল্পভাগ্যশালী কোন রাজা জগতে আছেন কি? পূর্ব্বে আপনি কোথাও দেখিয়াছেন বা শুনিয়াছেন কি? কিন্তু আমার ধারণা এই যে, আমা অপেক্ষা দুঃখিত লোক জগতেই নাই' ॥৫০॥

বৃহদশ্ব বলিলেন—'মহারাজ পাণ্ডুনন্দন! আপনি যে বলিতেছেন—'আমা অপেক্ষা অল্পভাগ্যশালী লোক এখানে নাই বা কোথাও নাই'; এ বিষয়ে আমি আপনার নিকট বলিব, যদি আপনি শুনিতে ইচ্ছা করেন, যে রাজা আপনা অপেক্ষাও অধিক দুঃখী ছিলেন ॥৫১—৫২॥

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর যুধিষ্ঠির বৃহদশ্বমুনিকে বলিলেন—'আমার মত দুর্দ্দশাপন্ন রাজার বৃত্তান্ত আমি শুনিতে ইচ্ছা করি; আপনি বলুন' ॥৫৩॥

নিষধেষু মহীপালো বীরসেন ইতি শ্রুতঃ।
তস্য পুত্রোঽভবন্নাম্না নলো ধর্ম্মার্থকোবিদঃ ॥৫৫॥
স নিকৃত্যা জিতো রাজা পুষ্করেণেতি নঃ শ্রুতম্।
বনবাসং সুদুঃখার্ত্তো ভার্য্যয়া ন্যবসৎ সহ ॥৫৬॥
ন তস্য দাসা ন রথো ন ভ্রাতা ন চ বান্ধবাঃ।
বনে নিবসতো রাজ্ঞঃ শিষ্যন্তে স্ম কদাচন ॥৫৭॥
ভবান্ হি সংবৃতো বীরৈর্ভ্রাতৃভির্দেবসম্মিতৈঃ।
ব্রহ্মকল্পৈর্দ্বিজাগ্র্যৈশ্চ তস্মান্নার্হসি শোচিতুম্ ॥৫৮॥

ভারতকৌমুদী

শৃণ্বিতি। হে অচ্যুত! ধর্ম্মাদভ্রষ্ট!। ত্বত্তঃ ত্বদপেক্ষয়া ॥৫৪॥
নিষধেষ্বিতি। নিষধেষু নিষধাখ্যে দেশে। ধর্ম্মার্থয়োঃ কোবিদো বিচক্ষণঃ ॥৫৫॥
স ইতি। নিকৃত্যা শঠতয়া। পুষ্করেণ তদাখ্যেন অক্ষকিতবেন ॥৫৬॥
নেতি। শিষ্যন্তে স্ম সহচরীভবিতুমবশিষ্টা আসন্ ॥৫৭॥
ভবানিতি। ব্রহ্মকল্পৈর্বিরিঞ্চিতুল্যৈঃ, দ্বিজাগ্র্যৈর্ব্রাহ্মণশ্রেষ্ঠৈঃ ॥৫৮॥

ভারতভাবদীপঃ

॥৩৮—৪৯॥ তত্রৈবার্থে সত্যং সর্ব্বথা ন ত্যাজ্যমিতি আখ্যায়িকাদ্বারা ভীমসেনং বোধয়িতুং রাজ্ঞা বৃহদশ্বঃ প্রবর্ত্ত্যতে। "অস্তি রাজা ময়া কশ্চি"দিত্যাদিনা ॥৫০—৫৫॥ পুষ্করেণ রাজ্ঞা ॥৫৬॥ শিষ্যন্তে অবশিষ্টাঃ, কালস্ত্ববিবক্ষিতঃ ॥৫৭—৫৯॥
ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুশ্চত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৪॥

বৃহদশ্ব বলিলেন—'ধার্ম্মিক রাজা! আপনি ভ্রাতাদের সহিত অবহিত হইয়া শ্রবণ করুন, যে রাজা আপনা অপেক্ষাও অধিক দুঃখী ছিলেন ॥৫৪॥

নিষধদেশে 'বীরসেন'—নামে এক রাজা ছিলেন; ধর্ম্মজ্ঞ ও অর্থজ্ঞ 'নল'—নামে তাঁহার একটী পুত্র ছিল ॥৫৫॥

পুষ্কর সেই নলরাজাকে শঠতাপূর্ব্বক জয় করিয়াছিলেন, ইহা আমাদের শুনা আছে। তৎপরে নলরাজা অত্যন্ত দুঃখার্ত্ত হইয়া ভার্য্যার সহিত বনবাস করিয়াছিলেন ॥৫৬॥

তিনি যখন বনে বাস করেন, তখন তাঁহার দাস, রথ, ভ্রাতা বা বান্ধব অবশিষ্ট ছিল না ॥৫৭॥

আপনি ত দেবতার তুল্য বীর ভ্রাতৃগণে এবং ব্রহ্মার তুল্য ব্রাহ্মণগণে পরিবেষ্টিত হইয়া রহিয়াছেন। সুতরাং আপনি শোক করিতে পারেন না' ॥৫৮॥

(৫৫)···ইতি স্মৃতঃ···পি। (৫৬)···বনবাসমদুঃখার্হঃ···পি। (৫৭)···বনে নিবসতো রাজন্!···বা ব কা নি।

যুধিষ্ঠির উবাচ।

বিস্তরেণাহমিচ্ছামি নলস্য সুমহাত্মনঃ।
চরিতং বদতাং শ্রেষ্ঠ! তন্মমাখ্যাতুমর্হসি ॥৫৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নলোপাখ্যানে বৃহদশ্বযুধিষ্ঠিরসংবাদে চতুশ্চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:(*):—

## পঞ্চচত্বারিংশোঽধ্যায়ঃ

—:(*):—

বৃহদশ্ব উবাচ।

আসীদ্রাজা নলো নাম বীরসেনসুতো বলী।
উপপন্নো গুণৈরিষ্টৈ রূপবানশ্বকোবিদঃ ॥১॥
অতিষ্ঠন্মনুজেন্দ্রাণাং মূর্দ্ধ্নি দেবপতির্যথা।
উপর্য্যুপরি সর্ব্বেষামাদিত্য ইব তেজসা ॥২॥
ব্রহ্মণ্যো বেদবিচ্ছূরো নিষধেষু মহীপতিঃ।
অক্ষপ্রিয়ঃ সত্যবাদী মহানক্ষৌহিণীপতিঃ ॥৩॥

ভারতকৌমুদী

বিস্তরেণেতি। ইচ্ছামি শ্রোতুমিতি শেষঃ। বদতাং বাগ্মিনাম্ ॥৫৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে চতুশ্চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

আসীদিতি। গুণৈর্দয়াদিভিঃ। অশ্বানাং কোবিদো হৃদয়জ্ঞঃ ॥১॥
অতিষ্ঠদিতি। মূর্দ্ধ্নি শ্রেষ্ঠত্বপদে ইত্যর্থঃ। সর্ব্বেষামেব লোকানাম্ ॥২॥
ব্রহ্মণ্য ইতি। ব্রহ্মণ্যো ব্রাহ্মণশরণ্যঃ। অক্ষপ্রিয়ো দ্যূতপ্রিয়ঃ ॥৩॥

যুধিষ্ঠির বলিলেন—'বাগ্মিশ্রেষ্ঠ! আমি—অতিমহাত্মা নলরাজার চরিত্র বিস্তরক্রমে শুনিতে ইচ্ছা করি; অতএব আপনি তাহা আমার নিকট বলুন' ॥৫৯॥

—:(:):—

বৃহদশ্ব বলিলেন—'বলবান্, অভীষ্টগুণসম্পন্ন, রূপবান্ এবং অশ্বহৃদয়জ্ঞ বীরসেনপুত্র 'নল'—নামে এক রাজা ছিলেন ॥১॥

তিনি ইন্দ্রের ন্যায় সমস্ত রাজার মস্তকে ছিলেন এবং তেজের গুণে সূর্য্যের ন্যায় সকলেরই উপরে ছিলেন ॥২॥

* '...দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' বা ব কা, 'একোনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ' পি নি।

ঈপ্সিতো নরনারীণামুদারঃ সংযতেন্দ্রিয়ঃ।
রক্ষিতা ধন্বিনাং শ্রেষ্ঠঃ সাক্ষাদিব মনুঃ স্বয়ম্ ॥৪॥
তথৈবাসীদ্বিদর্ভেষু ভীমো ভীমপরাক্রমঃ।
শূরঃ সর্ব্বগুণৈর্যুক্তঃ প্রজাকামঃ স চাপ্রজঃ ॥৫॥
স প্রজার্থে পরং যত্নমকরোৎ সুসমাহিতঃ।
তমভ্যগচ্ছদ্‌ব্রহ্মর্ষির্দমনো নাম ভারত ! ॥৬॥
তং স ভীমঃ প্রজাকামস্তোষয়ামাস ধর্ম্মবিৎ।
মহিষ্যা সহ রাজেন্দ্র ! সৎকারেণ সুবর্চ্চসম্ ॥৭॥
তস্মৈ প্রসন্নো দমনঃ সভার্য্যায় বরং দদৌ।
কন্যারত্নং কুমারাংশ্চ ত্রীনুদারান্ মহাযশাঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

ঈপ্সিত ইতি। উদারো দাতা। রক্ষিতা প্রজানাম্ ॥৪॥

তথেতি। বিদর্ভেষু তদাখ্যে দেশে। প্রজাকামঃ সন্তানার্থী, যেন হি স চাপ্রজঃ ॥৫॥

স ইতি। প্রজার্থে সন্তানার্থে। সুসমাহিতো বিশেষশাস্ত্রীয়নিয়মশালী সন্ ॥৬॥

তমিতি। প্রজাকামঃ সন্তানার্থী। সুবর্চ্চসম্ অতিতেজসং তং দমনম্ ॥৭॥

তস্মা ইতি। দমনো মুনিঃ। কন্যারত্নমেকম্। কন্যাকুমারাণাং নামান্যাহ দময়ন্তী-মিতি। দময়ন্তীপদস্যার্থমাহ নৈষধে শ্রীহর্ষঃ—"ভুবনত্রয়সুভ্রুবামসৌ দময়ন্তী কমনীয়তামদম্।

---

সেই নিষধেশ্বর নল ব্রাহ্মণপালক, বেদবিৎ, বীর, দ্যূতপ্রিয়, সত্যবাদী, প্রশস্তহৃদয় এবং অক্ষৌহিণীসৈন্যের পতি ছিলেন ॥৩॥

আর, তিনি নর ও নারীগণের প্রিয়, দাতা, সংযতেন্দ্রিয়, প্রজাপালক, ধনুর্দ্ধরশ্রেষ্ঠ এবং সাক্ষাৎ স্বয়ং মনুর ন্যায় প্রভাবশালী ছিলেন ॥৪॥

সেইরূপ বিদর্ভদেশেও ভয়ঙ্করপরাক্রমশালী, মহাবীর এবং সর্ব্বগুণসম্পন্ন 'ভীম'–নামে আর এক রাজা ছিলেন; তিনি নিঃসন্তান ছিলেন বলিয়া তখন সন্তানের কামনা করিতেন ॥৫॥

ভরতনন্দন! সেই ভীমরাজা বিশেষ নিয়মশালী হইয়া সন্তানের জন্য পরম যত্ন করিতেছিলেন; এমন সময়ে 'দমন'–নামে এক ব্রহ্মর্ষি তাঁহার নিকট গমন করিলেন ॥৬॥

মহারাজ! সন্তানার্থী ও ধর্ম্মজ্ঞ সেই ভীমরাজা মহিষীর সহিত মিলিত হইয়া সেবা দ্বারা মহাতেজা সেই দমনমুনিকে সন্তুষ্ট করিলেন ॥৭॥

মহাযশা দমনমুনি প্রসন্ন হইয়া ভার্য্যার সহিত সেই রাজাকে বর দিলেন যে, আপনার একটী কন্যারত্ন এবং তিনটী উদারপ্রকৃতি পুত্র হইবে। তাহাদের

দময়ন্তীং দমং দান্তং দমনঞ্চ সুবর্চ্চসম্।
উপপন্নান্ গুণৈঃ সর্ব্বৈর্ভীমান্ ভীমপরাক্রমান্ ॥৯॥ (যুগ্মকম্)
দময়ন্তী তু রূপেণ তেজসা বপুষা শ্রিয়া।
সৌভাগ্যেন চ লোকেষু যশঃ প্রাপ সুমধ্যমা ॥১০॥
অথ তাং বয়সি প্রাপ্তে দাসীনাং সমলঙ্কৃতাম্।
শতং শতং সখীনাঞ্চ পর্য্যুপাসচ্ছচীমিব ॥১১॥
তত্র স্ম রাজতে ভৈমী সর্ব্বাভরণভূষিতা।
সখীমধ্যেঽনবদ্যাঙ্গী বিদ্যুৎসৌদামিনী যথা ॥১২॥
অতীবরূপসম্পন্না শ্রীরিবায়তলোচনা।
ন দেবেষু ন যক্ষেষু তাদৃগ্রূপবতী ক্বচিৎ ॥১৩॥

---

ভারতকৌমুদী

উদিয়ায় যতস্তনুশ্রিয়া দময়ন্তীতি ততোঽভিধাং দধৌ॥" এতদ্বিবরণং ত্বস্মাকং তত্রত্যটীকায়াং দ্রষ্টব্যম্। পাঠক্রমেণ কন্যৈব জ্যেষ্ঠেতি প্রতীয়তে ॥৮—৯॥

দমেতি। তেজসা লাবণ্যেন। শ্রিয়া কান্ত্যা, সৌভাগ্যেন শুভাদৃষ্টেন চ ॥১০॥

অথেতি। দাসীনাং শতং সখীনাঞ্চ শতম্। পর্য্যুপাসদিত্যার্ষং রূপম্ ॥১১॥

তত্রেতি। ভৈমী ভীমকন্যা দময়ন্তী। অনবদ্যাঙ্গী অনিন্দ্যগাত্রী। বিদ্যুতি সন্ধ্যায়াং সৌদামিনী তড়িৎ। "বিদ্যুত্তড়িতি সন্ধ্যায়াং স্ত্রিয়াং ত্রিষু তু নিষ্প্রভে" ইতি মেদিনী ॥১২॥

অতীবেতি। শ্রীরিব লক্ষ্মীরিব। ক্বচিদপি আসীদিতি শেষঃ ॥১৩॥

ভারতভাবদীপঃ

আসীদিতি। উপপন্নো যুক্তঃ ॥১—১১॥ সৌদমিনী প্রাবৃষেণ্যমেঘসম্বন্ধিনী, সুষ্ঠু জগতো জীবনং দদতি তে সুদামানো মেঘাস্তেষাং সমূহঃ সৌদামনঃ প্রাবৃট্কালস্তৎসম্বন্ধিনী, সা

---

মধ্যে কন্যাটীর নাম হইল—'দময়ন্তী' এবং মনোহর পুত্র তিনটীর যথাক্রমে নাম হইল—'দম' 'দান্ত' ও 'দমন'। ইঁহারা যথাকালে সর্ব্বগুণসম্পন্ন, ভয়ঙ্কর বীর ও ভয়ঙ্করপরাক্রমশালী হইয়াছিলেন ॥৮—৯॥

কিন্তু সুমধ্যমা দময়ন্তী রূপ, লাবণ্য, গাত্রসৌষ্ঠব, কান্তি এবং সৌভাগ্যের গুণে লোকসমাজে যশ লাভ করিয়াছিলেন ॥১০॥

তৎপরে দময়ন্তীর বয়স হইয়া উঠিলে, একশত দাসী এবং একশত সখী শচীদেবীর ন্যায় সেই অলঙ্কৃত দময়ন্তীর সেবা করিতে লাগিল ॥১১॥

তখন সর্ব্বাভরণভূষিতা ও অনিন্দ্যসুন্দরী দময়ন্তী সন্ধ্যাকালীন বিদ্যুতের ন্যায় সেই সখীদের মধ্যে শোভা পাইতে লাগিলেন ॥১২॥

---

[১০]…তেজসা যশসা শ্রিয়া…বা ব কা।

মানুষেম্বপি চান্যেষু দৃষ্টপূর্ব্বা ন চ শ্রুতা।
চিত্তপ্রসাদনী বালা দেবানামপি সুন্দরী ॥১৪॥
নলশ্চ নরশার্দ্দূলো গুণৈরপ্রতিমো ভুবি।
কন্দর্প ইব রূপেণ মূর্ত্তিমানভবৎ স্বয়ম্ ॥১৫॥
তস্যাঃ সমীপে তু নলং প্রশশংসুঃ কুতূহলাৎ।
নৈষধস্য সমীপে তু দময়ন্তীং পুনঃ পুনঃ ॥১৬॥
তয়োরদৃষ্টঃ কামোঽভূচ্ছৃণ্বতোঃ সততং গুণান্।
অন্যোন্যং প্রতি কৌন্তেয়! স ব্যবর্দ্ধত হৃচ্ছয়ঃ ॥১৭॥
অশক্নুবন্ নলঃ কামং তদা ধারয়িতুং হৃদা।
অন্তঃপুরসমীপস্থে বন আস্তে রহোগতঃ ॥১৮॥

ভারতকৌমুদী

মানুষেষ্বিতি। সা সুন্দরী বালা দেবানামপি চিত্তপ্রসাদনী চিত্তাহ্লাদিন্যভূৎ ॥১৪॥
নল ইতি। অপ্রতিমঃ অনুপমঃ। মূর্ত্তিমান্ কন্দর্প ইবেতি সম্বন্ধঃ ॥১৫॥
তস্যা ইতি। প্রশশংসুঃ, তত্তদ্দেশাদাগতা জনা ইতি শেষঃ। নৈষধস্য নলস্য ॥১৬॥
তয়োরিতি। অদৃষ্টঃ অপ্রত্যক্ষেঽপি জাতঃ, গুণশ্রবণাদেব। হৃচ্ছয়ঃ কামঃ ॥১৭॥
অশক্নুবন্নিতি। রহোগতো নির্জনস্থিতঃ, আস্তে অবতিষ্ঠতে স্ম। নৈষধচরিতে তু কিয়দ্দূরত্বং কল্পিতম্, তত্রাশ্বেন নলস্য গমনবর্ণনাদিতি দ্রষ্টব্যম্ ॥১৮॥

ভারতভাবদীপঃ

হি অত্যন্তং দ্যোতমানা ভবতীতি প্রসিদ্ধম্ ॥১২—১৪॥ মূর্ত্তিমান্ শরীরী ॥১৫॥ প্রশশংসুঃ

লক্ষ্মীদেবীর ন্যায় বিস্তৃতনয়না দময়ন্তী ক্রমে এমন রূপবতী হইয়া উঠিলেন যে, সেরূপ রূপবতী দেবতা, যক্ষ বা অন্যত্র কোথাও ছিল না ॥১৩॥

সেরূপ সুন্দরী মনুষ্যলোকে কিংবা অন্যান্য লোকেও কেহ পূর্ব্বে দেখে নাই বা শোনে নাই; এমন কি সে বালিকাটী দেবতাদেরও আনন্দ জন্মাইত ॥১৪॥

এদিকে নরশ্রেষ্ঠ নলও গুণ দ্বারা জগতে অতুলনীয় এবং রূপদ্বারা মূর্ত্তিমান্ স্বয়ং কন্দর্পের ন্যায় ছিলেন ॥১৫॥

আগন্তুক লোকেরা কৌতুকবশতঃ দময়ন্তীর নিকটে নলের প্রশংসা করিত এবং নলের নিকটেও বার বার দময়ন্তীর প্রশংসা করিত ॥১৬॥

এই ভাবে অনবরত গুণ শুনিতে থাকায় তাঁহাদের পরস্পরের প্রতি পরস্পরের অপ্রত্যক্ষভাবেই কাম জন্মিল। কুন্তীনন্দন! তাঁহাদের সে কাম ক্রমে বৃদ্ধি পাইতে লাগিল ॥১৭॥

(১৪)…দৃষ্টপূর্ব্বাথবা শ্রুতা…বা ব নি, দৃষ্টরূপাথবা শ্রুতা—কা। (১৫)…লোকেষ্বপ্রতিমো ভুবি…বা ব কা, রূপেণাপ্রতিমো ভুবি—নি।

স দদর্শ ততো হংসান্ জাতরূপপরিষ্কৃতান্।
বনে বিচরতাং তেষামেকং জগ্রাহ পক্ষিণম্॥১৯॥
ততোঽন্তরীক্ষগো বাচং ব্যাজহার নলং তদা।
হন্তব্যোঽস্মি ন তে রাজন্! করিষ্যামি তব প্রিয়ম্॥২০॥
দময়ন্তীসকাশে ত্বাং কথয়িষ্যামি নৈষধ!।
যথা তদন্যং পুরুষং ন সাকাঙ্ক্ষতি কর্হিচিৎ॥২১॥
তব চৈব যথা ভার্য্যা ভবিষ্যতি তথাঽনঘ!।
বিধাস্যামি নরব্যাঘ্র! সোঽনুজানাতু মাং ভবান্॥২২॥
এবমুক্তস্ততো হংসমুৎসসর্জ মহীপতিঃ।
তে তু হংসাঃ সমুৎপত্য বিদর্ভানগমংস্ততঃ॥২৩॥

ভারতকৌমুদী

স ইতি। জাতরূপপরিষ্কৃতান্ স্বর্ণময়পক্ষতয়া চারূন্। নৈষধে তড়াগোঽপি কল্পিতঃ॥১৯॥
তত ইতি। অন্তরীক্ষগঃ, নলহস্তগততয়া অভূতলস্থঃ স হংস এব॥২০॥
দময়ন্তীতি। হে নৈষধ! নিষধদেশাধিপতে! নল!। সা দময়ন্তী॥২১॥
তবেতি। বিধাস্যামি, ভবদ্গুণবর্ণনাদিনেতি ভাবঃ॥২২॥

ভারতভাবদীপঃ

বার্ত্তাহরা ইতি শেষঃ॥১৬॥ হৃচ্ছয়ঃ কামঃ॥১৭—১৮॥ জাতরূপপরিস্কৃতান্ সুবর্ণপক্ষান্॥১৯॥

তখন নল মনের ভিতরে সে কামকে সংবৃত রাখিতে না পারিয়া অন্তঃপুরের নিকটবর্ত্তী উদ্যানে যাইয়া নির্জনে অবস্থান করিতে লাগিলেন॥১৮॥

তাহার পর তিনি স্বর্ণময়পক্ষ কতকগুলি হাঁস দেখিতে পাইলেন এবং বনে বিচরণকারী সেই হাঁসগুলির মধ্য হইতে একটা হাঁসকে ধরিলেন॥১৯॥

তৎপরে নলের হস্তবর্ত্তী সেই হাঁসটা নলকে বলিল যে, 'রাজা! আপনি আমাকে বধ করিবেন না, আমি আপনার প্রিয়কার্য্য করিব॥২০॥

নিষধেশ্বর! আমি দময়ন্তীর নিকটে আপনার এমন বর্ণনা করিব, যাহাতে তিনি কখনও আপনি ভিন্ন অপর পুরুষের আকাঙ্ক্ষা না করেন॥২১॥

এবং যাহাতে তিনি আপনারই ভার্য্যা হন, তাহা করিব। অতএব হে নিষ্পাপ নরশ্রেষ্ঠ! আপনি আমাকে অনুমতি করুন'॥২২॥

হংস এইরূপ বলিলে, নল তাহাকে ছাড়িয়া দিলেন। তখন সেই হংসগণ উড্ডীন হইয়া নিষধদেশ হইতে বিদর্ভদেশে গমন করিল॥২৩॥

[২১]…ন সা মংস্যতি কর্হিচিৎ, বা ব কা নি। [২২] বা ব কা—এষ শ্লোকো নাস্তি।
…তথা বয়ম্। বিধাস্যামঃ…নো ভবান্, পি।

বিদর্ভনগরীং গত্বা দময়ন্ত্যাস্তদান্তিকে।
নিপেতুস্তে গরুত্মন্তঃ সা দদর্শ চ তান্ খগান্ ॥২৪॥
সা তানদ্ভুতরূপান্ বৈ দৃষ্ট্বা সখিগণাবৃতা।
হৃষ্টা গ্রহীতুং খগমাংস্ত্বরমাণোপচক্রমে ॥২৫॥
অথ হংসা বিসস্থপুঃ সর্ব্বতঃ প্রমদাবনে।
একৈকশস্তদা কন্যাস্তান্ হংসান্ সমুপাদ্রবন্ ॥২৬॥
দময়ন্তী তু যং হংসং সমুপাধাবদন্তিকে।
স মানুষীং গিরং কৃত্বা দময়ন্তীমথাব্রবীৎ ॥২৭॥
দময়ন্তি! নলো নাম নিষধেষু মহীপতিঃ।
অশ্বিনোঃ সদৃশো রূপে ন সমাস্তস্য মানুষাঃ।
কন্দর্প ইব রূপেণ মূর্ত্তিমানভবৎ স্বয়ম্ ॥২৮॥

---

ভারতকৌমুদী

এবমিতি। উৎসসর্জ পরিতত্যাজ। সমুৎপত্য উড্ডীয় ॥২৩॥
বিদর্ভেতি। গরুত্মন্তঃ পক্ষিণো হংসাঃ ॥২৪॥
সেতি। অদ্ভুতরূপান্, স্বর্ণময়পক্ষতয়েতি ভাবঃ। সখীতি ঈপ্রত্যয়াভাব আর্ষঃ ॥২৫॥
অথেতি। বিসস্থপুর্ভূতলে বিচেরুঃ। সমুপাদ্রবন্ পশ্চাৎ পশ্চাদধাবন্ ॥২৬॥
দময়ন্তীতি। মানুষীং মনুষ্যবাগনুরূপাম্, গিরং বাচম্ ॥২৭॥
দময়ন্তীতি। অশ্বিনোরশ্বিনীকুমারয়োর্দেবয়োঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৮॥

---

সেই পক্ষীরা বিদর্ভরাজধানীতে যাইয়া তখনই দময়ন্তীর নিকটে পতিত হইল; দময়ন্তীও সেই পক্ষীগুলিকে দেখিলেন ॥২৪॥

সখীপরিবৃতা দময়ন্তী সেই অদ্ভুতরূপ পক্ষীগুলিকে দেখিয়া আনন্দিত হইয়া তাড়াতাড়ি সেগুলিকে ধরিবার উপক্রম করিলেন ॥২৫॥

তদনন্তর হংসগণ সেই অন্তঃপুরোদ্যানের সর্ব্বত্র বিচরণ করিতে লাগিল; তখন এক একটি কন্যা এক একটী হংসের পিছনে ধাবিত হইল ॥২৬॥

কিন্তু দময়ন্তী নিকটবর্ত্তী যে হংসটীর পিছনে ধাবিত হইয়াছিলেন, সেই হংস মানুষের ন্যায় বাক্য করিয়া দময়ন্তীকে বলিতে লাগিল— ॥২৭॥

দময়ন্তি! নিষধদেশে 'নল'-নামে এক রাজা আছেন; তিনি রূপে অশ্বিনীকুমারদ্বয়ের তুল্য এবং তিনি রূপদ্বারা যেন মূর্ত্তিমান্ স্বয়ং কামদেব হইয়াছেন। সুতরাং অপর মানুষ তাঁহার তুল্যই নহে ॥২৮॥

---

[২৪]···দময়ন্ত্যাঃ সমন্তিকে···কা।

তস্য বৈ যদি ভার্য্যা ত্বং ভবেথা বরবর্ণিনি ! ।
সফলং তে ভবেজ্জন্ম রূপঞ্চেদং সুমধ্যমে ! ॥২৯॥
বয়ং হি দেবগন্ধর্ব্ব-মনুষ্যোরগরাক্ষসান্‌।
দৃষ্টবন্তো ন চাস্মাভিদৃ‍ৃষ্টপূর্ব্বস্তথাবিধঃ ॥৩০॥
ত্বঞ্চাপি রত্নং নারীণাং নরেষু চ নলো বরঃ।
বিশিষ্টায়া বিশিষ্টেন সঙ্গমো গুণবান্‌ ভবেৎ ॥৩১॥
এবমুক্তা তু হংসেন দময়ন্তী বিশাংপতে ! ।
অব্রবীত্তত্র তং হংসং ত্বমপ্যেবং নলে বদ ॥৩২॥
তথেত্যুক্ত্বাঽণ্ডজঃ কন্যাং বৈদর্ভস্য বিশাংপতে ! ।
পুনরাগম্য নিষধান্‌ নলে সর্ব্বং ন্যবেদয়ৎ ॥৩৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নলোপাখ্যানে হংসবাক্যে পঞ্চচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তস্যেতি। সফলং ভবেৎ, সর্ব্বগুণসম্পন্নপতিলাভাদিত্যাশয়ঃ ॥২৯॥

বয়মিতি। তথাবিধো নলসদৃশঃ সর্ব্বগুণসম্পন্নঃ পুরুষঃ ॥৩০॥

ত্বমিতি। বিশিষ্টায়া উৎকৃষ্টায়াস্তব বিশিষ্টেন উৎকৃষ্টেন পুরুষেণ সহ ॥৩১॥

এবমিতি। হে হংস ! ত্বং নলে নলান্তিকেঽপি এবং বদেতি সম্বন্ধঃ ॥৩২॥

ভারতভাবদীপঃ

অন্তরিক্ষগঃ খগঃ ॥২০—২৩॥ গরুত্মন্তঃ পক্ষবন্তঃ ॥২৪—৩১॥ সংগ্রামঃ কামযুদ্ধং সুরতমিত্যর্থঃ। সঙ্গম ইতি পাঠেঽপি স এবার্থঃ ॥৩২—৩৩॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৫॥

বরবর্ণিনি ! সুনিতম্বে ! আপনি যদি তাঁহার ভার্য্যা হন, তবে আপনার জন্ম এবং এই রূপ সফল হয় ॥২৯॥

আমরা—দেবতা, গন্ধর্ব্ব, মনুষ্য, নাগ এবং রাক্ষসদিগকে দেখিয়াছি, কিন্তু তাঁহার মত পুরুষ আর পূর্ব্বে দেখি নাই ॥৩০॥

আপনিও নারীদের মধ্যে রত্ন এবং তিনিও পুরুষদের মধ্যে শ্রেষ্ঠ। অতএব উৎকৃষ্টের সহিত উৎকৃষ্টার সম্মেলন উৎকৃষ্টই হইবে ॥৩১॥

মহারাজ ! হংস এইরূপ বলিলে, দময়ন্তী তখন তাহাকে কহিলেন—'হংস ! তুমি নলের নিকটেও এইরূপ বলিও' ॥৩২॥

(৩১)···সংগ্রামো গুণবান্‌ ভবেৎ, বা ব কা। (৩৩)···বিদর্ভস্য বিশাংপতে···বা ব কা মি। * '···ত্রিপঞ্চাশত্তমঃ···' বা ব কা, '···পঞ্চাশঃ···' পি নি।

# ষট্চত্বারিংশোঽধ্যায়ঃ

——:(•):——

বৃহদশ্ব উবাচ।

দময়ন্তী তু তচ্ছ্রুত্বা বচো হংসস্য ভারত!।
ততঃ প্রভৃতি ন স্বস্থা নলং প্রতি বভূব সা ॥১॥
ততশ্চিন্তাপরা দীনা বিবর্ণবদনা কৃশা।
বভূব দময়ন্তী তু নিশ্বাসপরমা তদা ॥২॥
ঊর্দ্ধদৃষ্টির্ধ্যানপরা বভূবোন্মত্তদর্শনা।
পাণ্ডুবর্ণা ক্ষণেনাথ হৃচ্ছয়াবিষ্টচেতনা ॥৩॥
ন শয্যাসনভোগেষু রতিং বিন্দতি কর্হিচিৎ।
ন নক্তং ন দিবা শেতে হা হেতি রুদতী মুহুঃ ॥৪॥

---

ভারতকৌমুদী

তথেতি। অণ্ডজঃ পক্ষী হংসঃ, বৈদর্ভস্য বিদর্ভরাজস্য, কন্যাং দময়ন্তীম্ ॥৩৩॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে পঞ্চচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

——:•:——

দময়ন্তীতি। ন স্বস্থা ন প্রকৃতিস্থা কামাকুলেত্যর্থঃ, নলং প্রতি নলবিষয়ে ॥১॥

তত ইতি। দীনা কাতরা। নিশ্বাস এব পরমঃ অধিকো যস্যাঃ সা ॥২॥

ঊর্দ্ধেতি। উন্মত্তদর্শনা অস্থিরদৃষ্টিঃ। হৃচ্ছয়াবিষ্টচেতনা কামাক্রান্তচিত্তা ॥৩॥

নেতি। রতিমনুরাগমাকর্ষণমিতি যাবৎ, বিন্দতি লভতে স্ম। নক্তং রাত্রৌ ॥৪॥

---

'তাহাই হইবে' এই কথা দময়ন্তীকে বলিয়া হংস পুনরায় নিষধদেশে আসিয়া নলের নিকট সমস্ত জানাইল ॥৩৩॥

——:(:):——

বৃহদশ্ব বলিলেন—'ভরতনন্দন। দময়ন্তী হংসের সেই কথা শুনিয়া তদবধি নলের বিষয়ে আর প্রকৃতিস্থ রহিলেন না ॥১॥

তদবধি দময়ন্তী চিন্তানিমগ্না, কাতরা, বিবর্ণবদনা এবং কৃশা হইতে লাগিলেন এবং অধিক পরিমাণে নিশ্বাস ত্যাগ করিতে থাকিলেন ॥২॥

তাহার পর অল্প সময়ের মধ্যেই তাঁহার দৃষ্টি ঊর্দ্ধগামিনী এবং অস্থির হইয়া পড়িল, অনবরত চিন্তা চলিতে লাগিল, শরীর পাণ্ডুবর্ণ হইয়া উঠিল এবং চিত্ত কামাকুল হইল ॥৩॥

---

(৪)···রুদতী পুনঃ, বা ব কা।

তামস্বস্থাং তদাকারাং সখ্যস্তা জগ্মুরিঙ্গিতৈঃ।
ততো বিদর্ভপতয়ে দময়ন্ত্যাঃ সখীগণঃ ॥৫॥
ন্যবেদয়ত্তামস্বস্থাং দময়ন্তীং নরেশ্বর!।
তচ্ছ্রুত্বা নৃপতির্ভীমো দময়ন্তীসখীগণাৎ ॥৬॥
চিন্তয়ামাস তৎ কার্য্যং সুমহৎ স্বাং সুতাং প্রতি।
কিমর্থং দুহিতা মেঽদ্য নাতিস্বস্থেতি লক্ষ্যতে ॥৭॥ (বিশেষকম্)
স সমীক্ষ্য মহীপালঃ স্বাং সুতাং প্রাপ্তযৌবনাম্।
অপশ্যদাত্মনা কার্য্যং দময়ন্ত্যাঃ স্বয়ম্বরম্ ॥৮॥
স সন্নিমন্ত্রয়ামাস মহীপালান্ বিশাংপতিঃ।
এষোঽনুভূয়তাং বীরাঃ! স্বয়ম্বর ইতি প্রভো! ॥৯॥

## ভারতকৌমুদী

তামিতি। জগ্মুরবগতবত্যঃ, ইঙ্গিতৈস্তাদৃশচেষ্টিতৈঃ। নরেশ্বরেতি যুধিষ্ঠিরসম্বোধনম্। কার্য্যং কর্ত্তব্যবিষয়ম্। চিন্তায়াঃ প্রকারমাহ কিমর্থমিতি ॥৫—৭॥

স ইতি। আত্মনা স্বয়মেব দময়ন্ত্যাঃ স্বয়ম্বরং কার্য্যং কর্ত্তব্যমপশ্যৎ আলোচয়ৎ ॥৮॥

## ভারতভাবদীপঃ

দময়ন্তীতি ॥১—৪॥ জগ্মুঃ জ্ঞাতবত্যঃ, ইঙ্গিতৈঃ অভিপ্রায়সূচকৈশ্চেষ্টিতৈঃ ॥৫॥ নরেশ্বরে নলনিমিত্তম্ ॥৬—৮॥ সন্নিমন্ত্রয়ামাস আমন্ত্রিতবান্, অনুভূয়তাং প্রেক্ষ্যতাং ভবদ্ভিঃ

---

তাঁহার আর কখনও শয্যা, আসন বা ভোগে রুচি হইতে লাগিল না এবং তিনি অনবরত রোদন করিতে থাকিয়া দিনে বা রাত্রিতে আর নিদ্রা যাইতে পারিতে লাগিলেন না ॥৪॥

তখন সখীরা সেই অবস্থা দেখিয়া তাঁহাকে অসুস্থা বলিয়া বুঝিতে পারিল এবং বিদর্ভরাজের নিকটে তাঁহাকে অসুস্থা বলিয়া জানাইল। নরনাথ! ভীমরাজা দময়ন্তীর সখীদের নিকট সেই বৃত্তান্ত শুনিয়া আপন কন্যার বিষয়ে বিশেষ কর্ত্তব্যবিষয় ভাবিতে লাগিলেন এবং চিন্তা করিলেন যে, আমার কন্যাটীকে আজ বিশেষ সুস্থ দেখিতেছি না কেন? ॥৫—৭॥

ভীমরাজা আপন কন্যার যৌবনকাল উপস্থিত হইয়াছে দেখিয়া নিজেই তাহার স্বয়ম্বর কর্ত্তব্য বলিয়া মনে করিলেন ॥৮॥

প্রভু যুধিষ্ঠির! তৎপরে—'বীরগণ! আপনারা আসিয়া এই স্বয়ম্বর দর্শন করুন' এই ভাবে অন্যান্য রাজাকে ভীমরাজা নিমন্ত্রণ করিলেন ॥৯॥

---

(৫) তামস্বস্থাম্...বা ব কা। (৬) ন্যবেদয়ত্তামস্বস্থাং দময়ন্তীং নরেশ্বরে...বা ব কা।
(৯)...অনুভূয়তাময়ং বীরাঃ!...বা ব কা পি।

শ্রুত্বা তু পার্থিবাঃ সর্ব্বে দময়ন্ত্যাঃ স্বয়ম্বরম্ ।
অভিজগ্মুস্ততো ভীমং রাজানো ভীমশাসনাৎ ॥১০॥
হস্ত্যশ্বরথঘোষেণ পূরয়ন্তো বসুন্ধরাম্ ।
বিচিত্রমাল্যাভরণৈর্বলৈর্দৃশ্যৈঃ স্বলঙ্কৃতৈঃ ॥১১॥ (যুগ্মকম্)
তেষাং ভীমো মহাবাহুঃ পার্থিবানাং মহাত্মনাম্ ।
যথার্হমকরোৎ পূজাং তেঽবসংস্তত্র পূজিতাঃ ॥১২॥
এতস্মিন্নেব কালে তু সুরাণামৃষিসত্তমৌ ।
অটমানৌ মহাত্মানাবিন্দ্রলোকমিতো গতৌ ॥১৩॥
নারদঃ পর্ব্বতশ্চৈব মহাপ্রাজ্ঞৌ মহাব্রতৌ ।
দেবরাজস্য ভবনং বিবিশাতে সুপূজিতৌ ॥১৪॥ (যুগ্মকম্)
তাবর্চ্চিত্বা সহস্রাক্ষস্ততঃ কুশলমব্যয়ম্ ।
পপ্রচ্ছানাময়ঞ্চাপি তয়োঃ সর্ব্বগতং বিভুঃ ॥১৫॥

## ভারতকৌমুদী

স ইতি । অনুভূয়তাং যুষ্মাভিরাগত্য দৃশ্যতাম্, ইতি ইত্থং সন্নিমন্ত্রয়ামাস ॥৯॥
শ্রুত্বেতি । পার্থিবাঃ পৃথিবীস্থাঃ । ভীমস্য শাসনাদাদেশাৎ । বলৈঃ সৈন্যৈঃ সহ ॥১০—১১॥
তেষামিতি । যথার্হং যথাযোগ্যম্ । তে পার্থিবাঃ, তত্র ভীমরাজধান্যাম্ ॥১২॥
এতস্মিন্নিতি । সুরাণামৃষিসত্তমৌ দেবর্ষিশ্রেষ্ঠৌ । বিবিশাতে প্রবিবিশতুঃ ॥১৩—১৪॥
তাবিতি । সহস্রাক্ষ ইন্দ্রঃ । অব্যয়মবিনশ্বরম্ । সর্ব্বগতং সর্ব্ববিষয়কম্ ॥১৫॥

তাহার পর, রাজারা সকলে দময়ন্তীর স্বয়ম্বরের কথা শুনিয়া এবং ভীমরাজার নিমন্ত্রণ পাইয়া, হস্তী, অশ্ব ও রথের শব্দে ভূতল পূর্ণ করিয়া, বিচিত্র মাল্য ও আভরণযুক্ত এবং সুসজ্জিত সৈন্যগণের সহিত ভীমরাজার রাজধানীতে আগমন করিলেন ॥১০—১১॥

তখন মহাবাহু ভীমরাজা সেই আগন্তুক রাজগণের যথাযোগ্য পূজা করিলেন এবং সেই রাজারা সম্মানিত হইয়া সেই খানে বাস করিতে লাগিলেন ॥১২॥

এই সময়ে দেবর্ষিশ্রেষ্ঠ, মহাত্মা, মহাপ্রাজ্ঞ ও মহাব্রত নারদ এবং পর্ব্বতমুনি বিচরণ করিতে করিতে এই মর্ত্ত্যলোক হইতে ইন্দ্রলোকে গমন করিলেন এবং সম্মানিত হইয়া দেবরাজের গৃহে প্রবেশ করিলেন ॥১৩—১৪॥

তদনন্তর দেবরাজ নারদ ও পর্ব্বতমুনিকে পূজা করিয়া তাঁহাদের সমস্ত বিষয়ের স্থায়ী মঙ্গলের কথা এবং আরোগ্যের কথা জিজ্ঞাসা করিলেন ॥১৫॥

[১১]···নাদয়ন্তঃ···পি। [১৫] তাবর্চ্চয়িত্বা মঘবা···বা ব কা নি।

নারদ উবাচ।

আবয়োঃ কুশলং দেব ! সর্ব্বত্র গতমীশ্বর !।

লোকে চ মঘবন্ ! কৃৎস্নে নৃপাঃ কুশলিনো বিভো !॥১৬॥

বৃহদশ্ব উবাচ।

নারদস্য বচঃ শ্রুত্বা পপ্রচ্ছ বলবৃত্রহা।

ধর্ম্মজ্ঞাঃ পৃথিবীপালাস্ত্যক্তজীবিতযোধিনঃ॥১৭॥

শস্ত্রেণ নিধনং কালে যে গচ্ছন্ত্যপরাঙ্মুখাঃ।

অয়ং লোকোঽক্ষয়স্তেষাং যথৈব মম কামধুক্॥১৮॥

ক নু তে ক্ষত্রিয়াঃ শূরা নহি পশ্যামি তানহম্।

আগচ্ছতো মহীপালান্ দয়িতানতিথীন্ মম॥১৯॥

এবমুক্তস্তু শক্রেণ নারদঃ প্রত্যভাষত।

শৃণু মে মঘবন্ ! যেন ন দৃশ্যন্তে মহীক্ষিতঃ॥২০॥

বিদর্ভরাজদুহিতা দময়ন্তীতি বিশ্রুতা।

রূপেণ সমতিক্রান্তা পৃথিব্যাং সর্ব্বযোষিতঃ॥২১॥

ভারতকৌমুদী

আবয়োরিতি। গতং স্থিতম্। লোকে পৃথিব্যাম্, হে মঘবন্ ! ইন্দ্র !॥১৬॥

নারদস্যেতি। ত্যক্তং জীবিতং যস্মিন্ কর্ম্মণি তদ্‌যথা তথা যুধ্যন্ত ইতি তে॥১৭॥

শস্ত্রেণেতি। অয়ং স্বর্গাখ্যঃ। কামং দোগ্ধীতি কামধুক্ অভীষ্টদাতা॥১৮॥

কেতি। আগচ্ছতঃ অস্মিন্ স্বর্গ ইতি শেষঃ। দয়িতান্ প্রিয়ান্॥১৯॥

এবমিতি। শক্রেণ ইন্দ্রেণ। হে মঘবন্ ! ইন্দ্র !। মহীক্ষিতো ভূপালাঃ॥২০॥

নারদ বলিলেন—'দেবরাজ ! ইন্দ্র ! প্রভু ! আমাদের সমস্ত বিষয়েই মঙ্গল এবং সমস্ত ভূমণ্ডলের রাজারাও কুশলে আছেন॥১৬॥

বৃহদশ্ব বলিলেন—নারদের কথা শুনিয়া ইন্দ্র জিজ্ঞাসা করিলেন—'পৃথিবীর ধর্ম্মজ্ঞ রাজারা জীবন পর্য্যন্ত ত্যাগ করিয়া যুদ্ধ করিয়া থাকেন॥১৭॥

যাঁহারা পরাঙ্মুখ না হইয়া অস্ত্রের আঘাতে যথাসময়ে মৃত্যুমুখে পতিত হন, তাঁহাদের পক্ষে এই স্বর্গলোক অক্ষয় এবং আমারই তুল্য অভীষ্টদাতা॥১৮॥

সেই ক্ষত্রিয় বীরগণ কোথায় ? আমি আমার প্রিয় অতিথি সেই রাজগণকে ত আর আসিতে দেখিতেছি না'॥১৯॥

ইন্দ্র এইরূপ বলিলে, নারদ বলিলেন—'দেবরাজ ! যে কারণে রাজগণকে দেখিতেছেন না, তাহা আমার নিকট শ্রবণ করুন॥২০॥

[২১] বিদর্ভরাজ্ঞো দুহিতা…বা ব কা নি।

তস্যাঃ স্বয়ম্বরঃ শক্র ! ভবিতা ন চিরাদিব ।
তত্র গচ্ছন্তি রাজানো রাজপুত্রাশ্চ সর্ব্বশঃ ॥২২॥
তাং রত্নভূতাং লোকস্য প্রার্থয়ন্তো মহীক্ষিতঃ ।
কাঙ্ক্ষন্তি স্ম বিশেষেণ বলবৃত্রনিসূদন ! ॥২৩॥
এতস্মিন্ কথ্যমানে তু লোকপালাশ্চ সাগ্নিকাঃ ।
আজগ্মুর্দেবরাজস্য সমীপমমরোত্তমাঃ ॥২৪॥
ততস্তে শুশ্রুবুঃ সর্ব্বে নারদস্য বচো মহৎ ।
শ্রুত্বৈব চাভবন্ হৃষ্টা গচ্ছামো বয়মপ্যুত ॥২৫॥
ততঃ সর্ব্বে মহারাজ ! সগণাঃ সহবাহনাঃ ।
বিদর্ভানভিজগ্মুস্তে যতঃ সর্ব্বে মহীক্ষিতঃ ॥২৬॥

ভারতকৌমুদী

বিদর্ভেতি। রূপেণ সমতিক্রান্তা সর্ব্বাভ্য এব নারীভ্যঃ সুন্দরীত্যর্থঃ ॥২১॥
তস্যা ইতি। ন চিরাদিবেত্যনেন গন্তুমিচ্ছবশ্চেদ্‌যূয়মপি শীঘ্রং গচ্ছতেতি সূচিতম্ ॥২২॥
তামিতি। তাং কাঙ্ক্ষন্তি, অতএব যুদ্ধাভাবাত্তন্নিহতা ভবন্তবনং নাগচ্ছন্তীতি ভাবঃ ॥২৩॥
এতস্মিন্নিতি। এতস্মিন্ বৃত্তান্তে, নারদেন কথ্যমানে। অগ্নিনা সহেতি সাগ্নিকাঃ ॥২৪॥
তত ইতি। তে লোকপালাঃ। মহদ্‌গুরুতরম্, সর্ব্বেষামেবাকাঙ্ক্ষাজননাৎ ॥২৫॥
তত ইতি। সগণাঃ সানুচরাঃ। তে লোকপালাঃ, যতো যত্র, মহীক্ষিতো ভূপালাঃ ॥২৬॥

---

বিদর্ভরাজের কন্যা দময়ন্তী আপন রূপ দ্বারা পৃথিবীর সমস্ত রমণীকে অতিক্রম করিয়াছেন ॥২১॥

দেবরাজ! অচিরকালমধ্যেই তাঁহার স্বয়ম্বর হইবে। অতএব সেখানে সকল রাজা এবং সকল রাজপুত্র গমন করিতেছেন ॥২২॥

দেবরাজ! পৃথিবীর রাজারা পৃথিবীর রত্নস্বরূপা সেই দময়ন্তীকে মনে মনে প্রার্থনা করিয়া বিশেষরূপে তাঁহাকে কামনা করিতেছেন ॥২৩॥

নারদ এই বৃত্তান্ত বলিতেছিলেন, এমন সময়ে দেবশ্রেষ্ঠ অগ্নির সহিত অন্যান্য দিক্‌পালেরা দেবরাজের নিকটে আগমন করিলেন ॥২৪॥

তাহার পর, তাঁহারা সকলেই নারদের সেই গুরুতর কথা শুনিলেন এবং শুনিয়াই আনন্দিত হইলেন (ও বলিলেন—) 'আমরাও যাইব' ॥২৫॥

মহারাজ! তদনন্তর সেই দিক্‌পালেরা সকলে অনুচর ও বাহনের সহিত বিদর্ভদেশে গমন করিতে লাগিলেন, যেখানে রাজারা সকলে গিয়াছিলেন ॥২৬॥

---

[২২]···রাজপুত্রাশ্চ বাসব! পি।

নলোঽপি রাজা কৌন্তেয় ! শ্রুত্বা রাজ্ঞাং সমাগমম্।
অভ্যগচ্ছদদীনাত্মা দময়ন্তীমনুব্রতঃ ॥২৭॥
অথ দেবাঃ পথি নলং দদৃশুর্ভূতলে স্থিতম্।
সাক্ষাদিব স্থিতং মূর্ত্ত্যা মন্মথং রূপসম্পদা ॥২৮॥
তং দৃষ্ট্বা লোকপালাস্তে ভ্রাজমানং যথা রবিম্।
তস্থুর্বিগতসঙ্কল্পা বিস্মিতা রূপসম্পদা ॥২৯॥
ততোঽন্তরীক্ষে বিষ্টভ্য বিমানানি দিবৌকসঃ।
অব্রুবীন্নৈষধং রাজন্নবতীর্য্য নভস্তলাৎ ॥৩০॥
ভো ভো নিষধরাজেন্দ্র ! নল ! সত্যব্রতো ভবান্।
অস্মাকং কুরু সাহায্যং দূতো ভব নরোত্তম ! ॥৩১॥

ভারতকৌমুদী

নল ইতি। অদীনাত্মা দময়ন্তীলিপ্সয়া উৎফুল্লচিত্তঃ। অনুব্রতঃ অনুরক্তঃ ॥২৭॥

অথেতি। মূর্ত্ত্যা বিশিষ্টম্। রূপসম্পদা সৌন্দর্য্যাতিরেকেণ ॥২৮॥

তমিতি। ভ্রাজমানম্ অসাধারণকান্ত্যা দীপ্যমানম্। বিগতসঙ্কল্পা দময়ন্তীং প্রতি নষ্টাশাঃ, নলরূপাতিরেকেণ তস্যৈব দময়ন্ত্যা বরণাবশ্যম্ভাবসম্ভাবনাদিতি ভাবঃ ॥২৯॥

তত ইতি। বিষ্টভ্য সংস্থাপ্য। অবতীর্য্য, স্বাভাবিকখেচরত্বসামর্থ্যাদেব ॥৩০॥

ভো ইতি। সত্যমেব ব্রতং নিয়মো যস্য সঃ। অতস্তদুক্তেঃ সত্যতা ভাবিনী ॥৩১॥

ভারতভাবদীপঃ

॥৯—১৯॥ মহীক্ষিতঃ পৃথ্বীশ্বরাঃ ॥২০—২৮॥ বিগতো বিনষ্টঃ, দময়ন্তীং প্রাপ্স্যাম ইতি

কুন্তীনন্দন ! দময়ন্তীর প্রতি অনুরক্ত নলরাজাও অন্যান্য রাজাদের সমাগম শুনিয়া উৎফুল্লচিত্তে গমন করিতে লাগিলেন ॥২৭॥

তাহার পর, দেবতারা পথে—রূপের গুণে মূর্ত্তিমান্ সাক্ষাৎ কামদেবের ন্যায় ভূতলস্থিত নলরাজাকে দেখিতে পাইলেন ॥২৮॥

সেই দিক্‌পালেরা সূর্য্যের ন্যায় উজ্জ্বলমূর্ত্তি নলকে দেখিয়া বিস্মিত হইলেন এবং নলের রূপদর্শনে তাঁহাদের আশা তিরোহিত হইল ॥২৯॥

রাজা ! তাহার পর দেবতারা আপন আপন বিমান আকাশে রাখিয়া তথা হইতে ভূতলে অবতীর্ণ হইয়া নলকে বলিলেন—॥৩০॥

'নরশ্রেষ্ঠ নিষধরাজ নল ! আপনি সত্যপরায়ণ ; আপনি আমাদের সাহায্য করুন, আপনি দূত হউন' ॥৩১॥

[২৮]···সাক্ষাদেব স্থিতম্···কা। [৩১] শ্লোকাৎ পরম্ '···চতুঃপঞ্চাশত্তমঃ···' বা ব কা, '···দ্বিপঞ্চাশঃ···' পি, '···একপঞ্চাশঃ···' নি।

বৃহদশ্ব উবাচ।

তেভ্যঃ প্রতিজ্ঞায় নলঃ করিষ্য ইতি ভারত!।
অথৈনান্ পরিপপ্রচ্ছ কৃতাঞ্জলিরুপস্থিতঃ ॥৩২॥
কে বৈ ভবন্তঃ কশ্চাসৌ যস্যাহং দূত ঈপ্সিতঃ।
কিঞ্চ তদ্বো ময়া কার্য্যং কথয়ধ্বং যথাতথম্ ॥৩৩॥
এবমুক্তো নৈষধেন মঘবান্ প্রত্যভাষত।
অমরান্ বৈ নিবোধাস্মান্ দময়ন্ত্যর্থমাগতান্ ॥৩৪॥
অহমিন্দ্রোঽয়মগ্নিশ্চ তথৈবায়মপাং পতিঃ।
শরীরান্তকরো নৃণাং যমোঽয়মপি পার্থিব! ॥৩৫॥
ত্বং বৈ সমাগতানস্মান্ দময়ন্ত্যৈ নিবেদয়।
লোকপালা মহেন্দ্রাদ্যাঃ সমায়ান্তি দিদৃক্ষবঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

তেভ্য ইতি। করিষ্যে সাহায্যমিতি শেষঃ। উপস্থিতঃ সন্নিধৌ গতঃ সন্ ॥৩২॥
ক ইতি। তৎ কার্য্যম্, বো যুষ্মাকম্, কার্য্যং কর্ত্তব্যম্ ॥৩৩॥
এবমিতি। নৈষধেন নলেন, মঘবান্ ইন্দ্রঃ। নিবোধ জানীহি ॥৩৪॥
অহমিতি। অপাং জলস্য। নৃপদং প্রাণিমাত্রোপলক্ষণম্ ॥৩৫॥
ত্বমিতি। নিবেদয়, ইত্থং ব্রূহি চেতি শেষঃ। দিদৃক্ষবঃ ত্বাং দ্রষ্টুমিচ্ছবঃ ॥৩৬॥

বৃহদশ্ব বলিলেন—'ভরতনন্দন! 'করিব' এইরূপে দেবতাদের নিকট প্রতিজ্ঞা করিয়া নল কৃতাঞ্জলিপুটে তাঁহাদের নিকটে যাইয়া তাঁহাদিগকে জিজ্ঞাসা করিলেন—॥৩২॥

'আপনারা কে? এবং যিনি আমাকে দূত করিবার ইচ্ছা করিয়াছেন, তিনিই বা কে? আর আমিই বা আপনাদের কি কার্য্য করিব? এই সমস্ত বিষয় আপনারা যথাযথভাবে বলুন' ॥৩৩॥

নল এইরূপ বলিলে, দেবরাজ বলিলেন—'আপনি অবগত হউন যে, আমরা দেবতা এবং দময়ন্তীর জন্য আসিয়াছি ॥৩৪॥

রাজা! আমি ইন্দ্র, ইনি অগ্নি, আর ইনি জলাধিপতি বরুণ এবং ইনি প্রাণিগণের সংহর্ত্তা যম ॥৩৫॥

আমরা যে আসিয়াছি ইহা আপনি দময়ন্তীকে জানান এবং বলুন যে, ইন্দ্রপ্রভৃতি দিক্পালগণ তোমাকে দেখিবার ইচ্ছা করিয়া আসিতেছেন ॥৩৬॥

(৩৪) এবমুক্তে…অভ্যভাষত…বা ব কা নি। (৩৬)…সভাং যান্তি দিদৃক্ষবঃ, কা।

প্রাপ্তুমিচ্ছন্তি দেবাস্ত্বাং শক্রোঽগ্নির্বরুণো যমঃ।
তেষামন্যতমং দেবং পতিত্বে বরয়স্ব হ ॥৩৭॥
এবমুক্তঃ স শক্রেণ নলঃ প্রাঞ্জলিরব্রবীৎ।
একার্থং সমুপেতং মাং ন প্রেষয়িতুমর্হথ ॥৩৮॥
কথং নু জাতসঙ্কল্পঃ স্ত্রিয়মুৎসহতে পুমান্।
পরার্থমীদৃশং বক্তুং তৎ ক্ষমধ্বং মমেশ্বরাঃ ॥৩৯॥
দেবা ঊচুঃ।
করিষ্য ইতি সংশ্রুত্য পূর্ব্বমস্মাসু নৈষধ!।
ন করিষ্যসি কস্মাত্ত্বং ব্রজ নৈষধ! মা চিরম্ ॥৪০॥
বৃহদশ্ব উবাচ।
এবমুক্তঃ স দেবৈস্তু নৈষধঃ পুনরব্রবীৎ।
সুরক্ষিতানি বেশ্মানি প্রবেষ্টুং কথমুৎসহে ॥৪১॥

ভারতকৌমুদী

প্রাপ্তুমিতি। অন্যতমং দেবম্, একয়া সর্ব্বেষাং বরণাসম্ভবাদিতি ভাবঃ ॥৩৭॥
এবমিতি। এক এব অর্থঃ প্রয়োজনং যস্য তম্। অহমপি তদর্থীত্যাশয়ঃ ॥৩৮॥
কথমিতি। জাতসঙ্কল্প উৎপন্নলিপ্সঃ। উৎসহতে শক্নোতি ॥৩৯॥
করিষ্য ইতি। সংশ্রুত্য প্রতিশ্রুত্য। মা চিরং ন বিলম্বং কুর্বিতি শেষঃ ॥৪০॥
এবমিতি। বেশ্মানি দময়ন্ত্যা ভবনানি। উৎসহে শক্নোমি, রক্ষিভির্বাধনাৎ ॥৪১॥

ভারতভাবদীপঃ

সঙ্কল্পো যেষাম্ ॥২৯—৩৭॥ একার্থমেকপ্রয়োজনম্, যূয়মিবাহমপি দময়ন্তীং প্রার্থয়ামীত্যর্থঃ

ইন্দ্র, অগ্নি, বরুণ ও যম এই চারি জন দেবতা তোমাকে লাভ করিতে ইচ্ছা করেন; তুমি ইঁহাদের একজনকে পতিত্বে বরণ কর' ॥৩৭॥

ইন্দ্র এই কথা বলিলে, নল কৃতাঞ্জলি হইয়া বলিলেন—'আমিও ত ঐ জন্যই আসিয়াছি; অতএব আপনারা আমাকে পাঠাইতে পারেন না ॥৩৮॥

পুরুষ নিজে প্রার্থী হইয়া পরের জন্য কি প্রকারে স্ত্রীলোককে এইরূপ বলিতে পারে? অতএব প্রভুগণ! আপনারা আমাকে ক্ষমা করুন' ॥৩৯॥

দেবগণ বলিলেন—'নল! পূর্ব্বে আমাদের নিকটে 'করিব' বলিয়া প্রতিশ্রুত হইয়া এখন আপনি করিবেন না কেন? অতএব যান, বিলম্ব করিবেন না' ॥৪০॥

বৃহদশ্ব বলিলেন—দেবগণ এইরূপ বলিলে, নল পুনরায় বলিলেন—'কন্যাভবনগুলি অতিসুরক্ষিত; সুতরাং আমি কি করিয়া প্রবেশ করিব?' ॥৪১॥

প্রবেক্ষ্যসীতি তং শক্রঃ পুনরেবাভ্যভাষত।
স জগাম তথেত্যুক্ত্বা দময়ন্ত্যা নিবেশনম্ ॥৪২॥
দদর্শ তত্র বৈদর্ভীং সখীগণসমাবৃতাম্।
দেদীপ্যমানাং বপুষা শ্রিয়া চ বরবর্ণিনীম্ ॥৪৩॥
অতীবসুকুমারাঙ্গীং তনুমধ্যাং সুলোচনাম্।
আক্ষিপন্তীমিব প্রভাঃ শশিনঃ স্বেন তেজসা ॥৪৪॥ (যুগ্মকম্)
তস্য দৃষ্ট্বৈব বৃবৃধে কামস্তাং চারুহাসিনীম্।
সত্যং চিকীর্ষমাণস্তু ধারয়ামাস হৃচ্ছয়ম্ ॥৪৫॥
ততস্তা নৈষধং দৃষ্ট্বা সংভ্রান্তিং পরমাং গতাঃ।
আসনেভ্যঃ সমুৎপেতুস্তেজসা তস্য ধর্ষিতাঃ ॥৪৬॥
প্রশশংসুশ্চ সুপ্রীতা নলং তা বিস্ময়ান্বিতাঃ।
ন চৈনমভ্যভাষন্ত মনোভিস্ত্বভ্যপূজয়ন্ ॥৪৭॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রবেক্ষ্যসি প্রবেষ্টুং শক্ষ্যসি, মদ্বচনাদেবেতি ভাবঃ। নিবেশনং গৃহম্ ॥৪২॥

দদর্শেতি। বৈদর্ভীং বিদর্ভরাজকন্যাং দময়ন্তীম্। বপুষা শরীরসৌষ্ঠবেন, তনুমধ্যাং কৃশকটীদেশাম্। আক্ষিপন্তীং তিরস্কুর্ব্বতীম্, তেজসা কান্ত্যা ॥৪৩—৪৪॥

তস্যেতি। কৃতং দৌত্যাঙ্গীকারং সত্যং চিকীর্ষমাণঃ কর্ত্তুমিচ্ছন্। হৃচ্ছয়ং কামম্ ॥৪৫॥

তত ইতি। নৈষধং নলম্। সংভ্রান্তিং চকিতত্বম্। ধর্ষিতা অভিভূতাঃ ॥৪৬॥

ভারতভাবদীপঃ

॥৩৮—৪১॥ প্রবেক্ষ্যসীতি। অদর্শনশক্তিস্তুভ্যং দত্তেতি ভাবঃ ॥৪২—৪৫॥ ধর্ষিতা অভি-

'প্রবেশ করিতে পারিবেন' এই কথা পুনরায় ইন্দ্র নলকে বলিলেন ; তখন নল 'তাহাই হউক' এই কথা বলিয়া দময়ন্তীর গৃহে চলিলেন ॥৪২॥

নল সেখানে যাইয়া দেখিলেন—বরবর্ণিনী দময়ন্তী সখীগণে পরিবেষ্টিত রহিয়াছেন এবং অঙ্গের সৌষ্ঠবে ও কান্তিতে সাতিশয় দীপ্তি পাইতেছেন ; তাঁহার অঙ্গ সকল অত্যন্ত কোমল, কটীদেশ কৃশ, নয়নযুগল মনোহর এবং আপন কান্তিতে চন্দ্রের কান্তিকে যেন তিরস্কার করিতেছেন ॥৪৩—৪৪॥

চারুহাসিনী দময়ন্তীকে দেখিয়াই নলের কাম বৃদ্ধি পাইল ; তথাপি তিনি দৌত্যস্বীকারকে সত্য করিবার ইচ্ছায় সে কামবেগ সম্বরণ করিলেন ॥৪৫॥

তাহার পর, সেই রমণীরা নলকে দেখিয়া অত্যন্ত চকিত হইল এবং তাঁহার তেজে অভিভূত হইয়া আসন হইতে গাত্রোত্থান করিল ॥৪৬॥

(৪৪)...আক্ষিপন্তীমিব চ ভাঃ...পি। (৪৬)...সম্ভ্রান্তাঃ পরমাঙ্গনাঃ...বা ব কা নি।

অহো রূপমহো কান্তিরহো ধৈর্য্যং মহাত্মনঃ।
কোঽয়ং দেবোঽথবা যক্ষো গন্ধর্ব্বো বা ভবিষ্যতি ॥৪৮॥
ন তাস্তং শক্নুবন্তি স্ম ব্যাহর্ত্তুমপি কিঞ্চন।
তেজসা ধর্ষিতাস্তস্য লজ্জাবত্যো বরাঙ্গনাঃ ॥৪৯॥
অথৈনং স্ময়মানস্তু স্মিতপূর্ব্বাভিভাষিণী।
দময়ন্তী নলং বীরমভ্যভাষত বিস্মিতা ॥৫০॥
কস্ত্বং সর্ব্বানবদ্যাঙ্গ! মম হৃচ্ছয়বর্দ্ধনঃ।
প্রাপ্তোঽস্যমরবদ্বীর! জ্ঞাতুমিচ্ছামি তেঽনঘ! ॥৫১॥
কথমাগমনঞ্চেহ কথঞ্চাসি ন লক্ষিতঃ।
সুরক্ষিতং হি মে বেশ্ম রাজা চৈবোগ্রশাসনঃ ॥৫২॥

ভারতকৌমুদী

প্রেতি। তাঃ স্ত্রিয়ঃ। অভ্যপূজয়ন্ সৌন্দর্য্যাতিশয়াৎ সম্মানিতবত্যঃ ॥৪৭॥

অহো ইতি। কামিনীদর্শনেঽপি বিকারাভাবাদ্ধৈর্য্যস্যাশ্চর্য্যত্বমিতি ভাবঃ ॥৪৮॥

নেতি। কিঞ্চনাপি ব্যাহর্ত্তুং বক্তুম্। ধর্ষিতা অভিভূতাঃ ॥৪৯॥

অথেতি। স্ময়মানং দময়ন্ত্যা অলৌকিকরূপদর্শনাদ্বিস্ময়াপন্নম্ ॥৫০॥

ক ইতি। সর্ব্বাণি অনবদ্যানি অনিন্দ্যানি অঙ্গানি যস্য সঃ। হৃচ্ছয়ঃ কামঃ ॥৫১॥

কথমিতি। ন লক্ষিতো রক্ষিভিরিতি শেষঃ। রাজ্ঞ উগ্রশাসনত্বাদ্রক্ষিণাং হেলা ন স্যাদিতি ভাবঃ ॥৫২॥

---

এবং তাহারা অত্যন্ত আনন্দিত ও বিস্ময়ান্বিত হইয়া পরস্পর নলের প্রশংসা করিতে লাগিল, কিন্তু উঁহাকে কোন কথাই বলিল না, তবে মনে মনে উঁহার সম্মান করিতে থাকিল ॥৪৭॥

(তৎপরে তাহারা পরস্পর বলাবলি করিতে লাগিল—) 'মহাত্মার আশ্চর্য্য রূপ! আশ্চর্য্য কান্তি! এবং আশ্চর্য্য ধৈর্য্য! ইনি কে? সম্ভবতঃ দেবতা, যক্ষ, কিংবা কোন গন্ধর্ব্ব হইবেন' ॥৪৮॥

কিন্তু সেই রমণীরা নলের তেজে অভিভূত ও লজ্জিত হইয়া তাঁহাকে কিছুই বলিতে পারিল না ॥৪৯॥

নল দময়ন্তীকে দেখিয়া বিস্মিত হইয়াছিলেন, দময়ন্তীও বিস্মিত হইয়া মৃদু হাস্য করিয়া বীর নলকে বলিলেন—॥৫০॥

'হে সর্ব্বাঙ্গসুন্দর নিষ্পাপ বীর! আপনি কে আমার কাম বর্দ্ধন করিয়া দেবতার ন্যায় উপস্থিত হইয়াছেন? আমি জানিতে ইচ্ছা করি ॥৫১॥

কি জন্য আপনার এখানে আগমন হইয়াছে? কি প্রকারেই বা আপনি

এবমুক্তস্তু বৈদর্ভ্যা নলস্তাং প্রত্যুবাচ হ।
নলং মাং বিদ্ধি কল্যাণি! দেবদূতমিহাগতম্ ॥৫৩॥
দেবাস্ত্বাং প্রাপ্তুমিচ্ছন্তি শক্রোঽগ্নির্বরুণো যমঃ।
তেষামন্যতমং দেবং পতিং বরয় শোভনে! ॥৫৪॥
তেষামেব প্রভাবেণ প্রবিষ্টোঽহমলক্ষিতঃ।
প্রবিশন্তং ন মাং কশ্চিদপশ্যন্নাপ্যবারয়ৎ ॥৫৫॥
এতদর্থমহং ভদ্রে! প্রেষিতঃ সুরসত্তমৈঃ।
এতচ্ছ্রুত্বা শুভে! বুদ্ধিং প্রকুরুষ্ব যথেচ্ছসি ॥৫৬॥

বৃহদশ্ব উবাচ।

সা নমস্কৃত্য দেবেভ্যঃ প্রহস্য নলমব্রবীৎ।
প্রণয়স্ব যথাশ্রদ্ধং রাজন্! কিং করবাণি তে ॥৫৭॥

---

ভারতকৌমুদী

এবমিতি। দেবদূতমিত্যনেন তদ্দৌত্যকরণমেবাগমনপ্রয়োজনমিতি সূচিতম্ ॥৫৩॥
দেবা ইতি। অন্যতমম্, একয়া ত্বয়া সর্ব্বেষাং বরণাসম্ভবাদিতি ভাবঃ ॥৫৪॥
তেষামিতি। প্রভাবেণ "প্রবেক্ষ্যসি" ইতি প্রাগুক্তেন্দ্রবাক্যবলেন ॥৫৫॥
এতদিতি। এতদর্থং তেষামন্যতমবরণজ্ঞাপনার্থম্। সুরসত্তমৈরিন্দ্রাদিভিঃ ॥৫৬॥

ভারতভাবদীপঃ

ভূতাঃ ॥৪৬—৫৬॥ যথাশ্রদ্ধং দেবেভ্যো নমস্কৃত্য প্রণয়স্বেতি সম্বন্ধঃ, প্রণয়স্ব পরিণয়স্ব

---

রক্ষিগণের লক্ষ্যে পড়েন নাই? কারণ, আমার বাড়ীটী অতি সুরক্ষিত এবং রাজার শাসনও ভয়ঙ্কর' ॥৫২॥

দময়ন্তী এইরূপ বলিলে, নল তাঁহাকে বলিলেন—'কল্যাণি! আপনি অবগত হউন যে, আমি নল—দেবগণের দূত হইয়া এখানে আসিয়াছি ॥৫৩॥

ইন্দ্র, অগ্নি, বরুণ ও যম এই চারি জন দেবতা আপনাকে লাভ করিতে ইচ্ছা করেন। অতএব সুন্দরি! আপনি তাঁহাদের কোন একজনকে পতিত্বে বরণ করুন ॥৫৪॥

আমি তাঁহাদের প্রভাবেই অলক্ষিতভাবে প্রবেশ করিয়াছি; প্রবেশ করিবার সময়ে আমাকে কেহ দেখে নাই বা বারণ করে নাই ॥৫৫॥

ভদ্রে! এই জন্যই সেই শ্রেষ্ঠ দেবতারা আমাকে পাঠাইয়াছেন। কল্যাণি! ইহা শুনিয়া আপনি যেমন ইচ্ছা করেন, তেমন বুদ্ধি করুন' ॥৫৬॥

---

[৫৩] প্রথমার্দ্ধাৎ পরম্ 'নল উবাচ' পি বা ব কা। [৫৬] শ্লোকাৎ পরম্ '…পঞ্চপঞ্চাশঃ…' বা ব কা, '…ত্রিপঞ্চাশঃ…' পি, '…দ্বিপঞ্চাশঃ…' নি।

অহঞ্চৈব হি যচ্চান্যন্মমাস্তি বসু কিঞ্চন।
তৎ সর্ব্বং তব বিশ্রব্ধং কুরু প্রণয়মীশ্বর! ॥৫৮॥
হংসানাং বচনং যত্তু তন্মাং দহতি পার্থিব!।
ত্বৎকৃতে হি ময়া বীর! রাজানঃ সন্নিপাতিতাঃ ॥৫৯॥
যদি ত্বং ভজমানাং মাং প্রত্যাখ্যাস্যসি মানদ!।
বিষমগ্নিং জলং রজ্জুমাস্থাস্যে তব কারণাৎ ॥৬০॥
এবমুক্তস্তু বৈদর্ভ্যা নলস্তাং প্রত্যুবাচ হ।
তিষ্ঠৎসু লোকপালেষু কথং মানুষমিচ্ছসি ॥৬১॥

ভারতকৌমুদী

সেতি। সা দময়ন্তী, দেবেভ্যো নমস্কৃত্য, তেষাং সসম্মানপরিত্যাগার্থমিতি ভাবঃ, প্রহস্য নলমব্রবীৎ। হে রাজন্! ত্বম্, যথাশ্রদ্ধং শ্রদ্ধানুসারেণ, প্রণয়স্ব ময়ি প্রণয়ং কুরু; অহঞ্চ তে কিং করবাণি, তদ্ব্রূহীত্যাশয়ঃ ॥৫৭॥

অহমিতি। বসু ধনম্। হে ঈশ্বর! প্রাণনাথ! বিশ্রব্ধং বিশ্বস্তং যথা স্যাত্তথা ॥৫৮॥

হংসানামিতি। দহতি কামোদ্দীপনেন। ত্বৎকৃতে ত্বন্নিমিত্তে, তবাপি তত্রাগমনার্থমিতি ভাবঃ, সন্নিপাতিতা উপস্থাপিতাঃ ॥৫৯॥

যদীতি। আস্থাস্যে অবলম্বিষ্যে এষামেকতমমবলম্ব্য মরিষ্য ইত্যর্থঃ ॥৬০॥

এবমিতি। বৈদর্ভ্যা দময়ন্ত্যা। ইচ্ছসি পতিরূপেণেত্যর্থঃ ॥৬১॥

ভারতভাবদীপঃ

মামিতি শেষঃ ॥৫৭॥ বিশ্রব্ধং সবিশ্বাসং যথা স্যাৎ তথা, প্রণয়ং পরিণয়নং বিবাহম্ ॥৫৮॥

বৃহদশ্ব কহিলেন—দময়ন্তী দেবগণকে নমস্কার করিয়া মৃদুহাস্যপূর্ব্বক নলকে বলিলেন—'রাজা! আপনি আপনার শ্রদ্ধা অনুসারে আমার উপরে প্রণয় স্থাপন করুন এবং বলুন আমিই বা আপনার কি করিব ॥৫৭॥

প্রাণেশ্বর! আমি বা আমার অন্য যে কিছু ধন আছে, সে সমস্তই আপনার; আপনি বিশ্বস্তভাবে আমার উপরে প্রণয় করুন ॥৫৮॥

রাজা! হংসগণের যে সকল বাক্য শুনিয়াছি, তাহা আমাকে দগ্ধ করিতেছে। অতএব বীর! আমি আপনার জন্যই অপর রাজগণকে উপস্থাপিত করিয়াছি ॥৫৯॥

মানদ! আমি আপনার প্রতি অনুরক্তা, এই অবস্থায় আপনি যদি আমাকে প্রত্যাখ্যান করেন, তবে আমি—আপনার জন্যই বিষ, অগ্নি, জল এবং রজ্জু ইহার একটা অবলম্বন করিয়া আত্মহত্যা করিব' ॥৬০॥

দময়ন্তী এইরূপ বলিলে, নল তাঁহাকে বলিলেন—'দিক্‌পালগণ থাকিতে আপনি কেন মানুষকে ইচ্ছা করিতেছেন? ॥৬১॥

যেষামহং লোককৃতামীশ্বরাণাং মহাত্মনাম্ ।
ন পাদরজসা তুল্যো মনস্তেষু প্রবর্ত্ততাম্ ॥৬২॥
বিপ্রিয়ং হ্যাচরন্ মর্ত্ত্যো দেবানাং মৃত্যুমৃচ্ছতি ।
ত্রাহি মামনবদ্যাঙ্গি ! বরয়স্ব সুরোত্তমান্ ॥৬৩॥
বিরজাংসি চ বাসাংসি দিব্যাশ্চিত্রাঃ স্রজস্তথা ।
ভূষণানি চ মুখ্যানি দেবান্ প্রাপ্য তু ভুঙ্ক্ষ্ব বৈ ॥৬৪॥
য ইমাং পৃথিবীং কৃৎস্নাং সংক্ষিপ্য গ্রসতে পুনঃ ।
হুতাশমীশং দেবানাং কা তং ন বরয়েৎ পতিম্ ॥৬৫॥
যস্য দণ্ডভয়াৎ সর্ব্বে ভূতগ্রামাঃ সমাগতাঃ ।
ধর্ম্মমেবানুরুধ্যন্তি কা তং ন বরয়েৎ পতিম্ ॥৬৬॥
ধর্ম্মাত্মানং মহাত্মানং দৈত্যদানবমর্দ্দনম্ ।
মহেন্দ্রং সর্ব্বলোকানাং কা তং ন বরয়েৎ পতিম্ ॥৬৭॥

ভারতকৌমুদী

যেষামিতি । লোককৃতাং লোকানাং মঙ্গলকারিণাম্, ঈশ্বরাণাং দিক্পতীনাম্ ॥৬২॥
বীতি । বিপ্রিয়মপ্রিয়ম্ । ঋচ্ছতি প্রাপ্নোতি, তেষামেব কোপাদিতি ভাবঃ ॥৬৩॥
বীতি । বিরজাংসি ধূলীশূন্যানি অতিশুভ্রাণীত্যর্থঃ । দিব্যাঃ স্বর্গীয়াঃ, স্রজো মালাঃ ॥৬৪॥
য ইতি । গ্রসতে প্রলয়কালে দহতি । হুতাশমগ্নিম্, ঈশং প্রধানম্ ॥৬৫॥
যস্যেতি । ভূতগ্রামাঃ প্রাণিসমূহাঃ, সমাগতা মর্ত্ত্যে, অনুরুধ্যন্তি অনুসরন্তি ॥৬৬॥
ধর্ম্মেতি । সর্ব্বলোকানাং মহেন্দ্রমধিরাজং পুরন্দরম্ ॥৬৭॥

জগতের মঙ্গলকারী যে সকল মহাত্মা দিক্পালের চরণধূলীর তুল্যও আমি নহি, আপনি তাঁহাদের উপরে মন প্রবর্ত্তিত করুন ॥৬২॥

সর্ব্বাঙ্গসুন্দরি ! মানুষ দেবগণের অপ্রিয় আচরণ করিয়া মৃত্যুমুখে পতিত হয় । সুতরাং আপনি আমাকে রক্ষা করুন, দেবগণকে বরণ করুন ॥৬৩॥

এবং আপনি দেবতাদের মধ্যে কাহাকেও লাভ করিয়া স্বর্গীয় নির্ম্মল বস্ত্র, বিচিত্র মালা ও উৎকৃষ্ট অলঙ্কার ভোগ করুন ॥৬৪॥

যিনি প্রলয়কালে এই সমগ্র পৃথিবীটাকে সঙ্কুচিত করিয়া আবার গ্রাস করেন, সেই দেবশ্রেষ্ঠ অগ্নিকে কোন্ রমণী পতিত্বে বরণ না করে ? ॥৬৫॥

মর্ত্ত্যমণ্ডলে আগত সমস্ত প্রাণী যাঁহার দণ্ডের ভয়ে ধর্ম্মেরই অনুসরণ করে, সেই যমকে কোন্ রমণী পতিত্বে বরণ না করে ? ॥৬৬॥

ধর্ম্মাত্মা, মহাত্মা, দৈত্য ও দানবগণের দময়িতা এবং ত্রিভুবনের অধীশ্বর ইন্দ্রকেই বা কোন্ রমণী বরণ না করে ? ॥৬৭॥

ক্রিয়তামবিশঙ্কেন মনসা যদি মন্যসে।
বরুণং লোকপালানাং সুহৃদ্বাক্যমিদং শৃণু ॥৬৮॥
নৈষধেনৈবমুক্তা সা দময়ন্তী বচোঽব্রবীৎ।
সমাপ্লুতাভ্যাং নেত্রাভ্যাং শোকজেনাথ বারিণা ॥৬৯॥
দেবেভ্যোঽহং নমস্কৃত্য সর্ব্বেভ্যঃ পৃথিবীপতে!।
বৃণে ত্বামেব ভর্ত্তারং সত্যমেতদ্‌ব্রবীমি তে ॥৭০॥
তামুবাচ ততো রাজা বেপমানাং কৃতাঞ্জলিম্।
দৌত্যেনাগত্য কল্যাণি! নাহং স্বার্থমিহোৎসহে ॥৭১॥
কথং হ্যহং প্রতিশ্রুত্য দেবতানাং বিশেষতঃ।
পরার্থে যত্নমারভ্য কথং স্বার্থমিহোৎসহে ॥৭২॥

ভারতকৌমুদী

ক্রিয়তামিতি। যদি লোকপালানাং মধ্যে বরুণং মন্যসে, তদা স পতিঃ ক্রিয়তাম্ ॥৬৮॥

নৈষধেনেতি। শোকজেন বারিণা অশ্রুণা, সমাপ্লুতাভ্যাং সিক্তাভ্যাম্ ॥৬৯॥

দেবেভ্য ইতি। দেবেভ্যো নমস্কারেণ অবজ্ঞয়া তৎপরিত্যাগাভাবঃ সূচিতঃ ॥৭০॥

তামিতি। দৌত্যেন দৌত্যকরণোদ্দেশেনাগত্য ইদানীং স্বার্থং সম্পাদয়িতুং নোৎসহে ন শক্নোমি ॥৭১॥

কথমিতি। দেবতানাং সন্নিধৌ প্রতিশ্রুত্য। দ্বিতীয়ঃ কথংশব্দো গর্হায়াম্। স্বার্থং কর্ত্তুম্ ॥৭২॥

আর, যদি আপনি দিক্‌পালদের মধ্যে বরুণকে পসন্দ করেন, তবে নিঃশঙ্কচিত্তে তাঁহাকেই বরণ করুন, সুহৃদের এই বাক্য শ্রবণ করুন' ॥৬৮॥

নল এইরূপ বলিলে, দময়ন্তী অশ্রুজলে নয়নযুগল প্লাবিত করিয়া এই কথা বলিলেন—॥৬৯॥

'রাজা! আমি সমস্ত দেবতাকে নমস্কার করিয়া আপনাকেই পতিত্বে বরণ করিব; ইহা আপনার নিকট সত্য বলিতেছি' ॥৭০॥

তদনন্তর দময়ন্তী কম্পিতকলেবরে কৃতাঞ্জলি হইয়া রহিলেন; তখন নল তাঁহাকে বলিলেন—'কল্যাণি! আমি দৌত্য করিবার জন্য আসিয়া এখন স্বার্থ সম্পাদন করিতে পারি না ॥৭১॥

দেবগণের নিকটে বিশেষভাবে প্রতিজ্ঞা করিয়া এবং পরার্থসম্পাদনের জন্য যত্নপর্য্যন্ত করিয়া এখন কি প্রকারে স্বার্থসম্পাদন করিতে পারি? ॥৭২॥

(৭১)···কল্যাণি! তথা ভদ্রে! বিধীয়তাম্—বা ব কা, নোৎসহে স্বার্থমীপ্সিতম্—নি।

এষ ধর্ম্মো যদি স্বার্থো মমাপি ভবিতা ততঃ।
এবং স্বার্থং করিষ্যামি তথা ভদ্রে! বিধীয়তাম্ ॥৭৩॥
ততো বাষ্পাকুলাং বাচং দময়ন্তী শুচিস্মিতা।
প্রত্যাহরন্তী শনকৈর্নলং রাজানমব্রবীৎ ॥৭৪॥
উপায়োঽয়ং ময়া দৃষ্টো নিরপায়ো নরেশ্বর!।
যেন দোষো ন ভবিতা তব রাজন্! কথঞ্চন ॥৭৫॥
ত্বঞ্চৈব হি নরশ্রেষ্ঠ! দেবাশ্চেন্দ্রপুরোগমাঃ।
আয়ান্তু সহিতাঃ সর্ব্বে মম যত্র স্বয়ম্বরঃ ॥৭৬॥
ততোঽহং লোকপালানাং সন্নিধৌ ত্বাং নরেশ্বর!।
বরয়িষ্যে নরব্যাঘ্র! নৈবং দোষো ভবিষ্যতি ॥৭৭॥
এবমুক্তস্তু বৈদর্ভ্যা নলো রাজা বিশাংপতে!।
আজগাম পুনস্তত্র যত্র দেবাঃ সমাগতাঃ ॥৭৮॥

ভারতকৌমুদী

এষ ইতি। এষ ত্বৎপ্রাপ্তিরূপঃ স্বার্থো যদি মমাপি ধর্ম্মো ধর্ম্মসঙ্গতো ভবিতা ॥৭৩॥
তত ইতি। প্রত্যাহরন্তী উচ্চারয়ন্তী, শনকৈর্বাষ্পাবরুদ্ধকণ্ঠত্বান্মন্দং মন্দম্ ॥৭৪॥
উপায় ইতি। দৃষ্টঃ সম্ভাবিতঃ, নিরপায়ো নির্বিপৎ। দোষো দেবতানাং বিষয়ে ॥৭৫॥
ত্বমিতি। ইন্দ্রপুরোগমা ইন্দ্রপ্রভৃতয়ঃ, সহিতাঃ সম্মিলিতাঃ সন্ত এব ॥৭৬॥
তত ইতি। দোষস্তব ন ভবিষ্যতি, স্বেচ্ছয়ৈব ময়া তব বরণাদিতি ভাবঃ ॥৭৭॥

তবে, এই স্বার্থসম্পাদনটা যদি আমারও ধর্ম্মসঙ্গত হয়, তাহা হইলে এ স্বার্থ আমি করিতে পারি। সুতরাং ভদ্রে! আপনি সেইরূপ কোন উপায় করুন' ॥৭৩॥

তাহার পর, নির্ম্মলহাসিনী দময়ন্তী বাষ্পাকুল বাক্য উচ্চারণ করিতে থাকিয়া ধীরে ধীরে নলরাজাকে বলিলেন—॥৭৪॥

'নরনাথ! আমি এই একটী নির্দ্দোষ উপায় নিরূপণ করিয়াছি, যাহাতে আপনার কোন প্রকার দোষ হইবে না ॥৭৫॥

নরশ্রেষ্ঠ! আপনি এবং ইন্দ্রপ্রভৃতি দেবগণ সকলেই সম্মিলিত হইয়া আমার যেখানে স্বয়ম্বর হইবে, সেই খানে আগমন করুন ॥৭৬॥

রাজা! নরশ্রেষ্ঠ! তাহার পর আমি দিক্পালগণের নিকটেই আপনাকে বরণ করিব; এইরূপ হইলে আর আপনার কোন দোষ হইবে না' ॥৭৭॥

রাজা! দময়ন্তী এইরূপ বলিলে, সমাগত দেবগণ যেখানে অবস্থান করিতেছিলেন, সেই খানে নলরাজা পুনরায় আগমন করিলেন ॥৭৮॥

তমপশ্যংস্তথায়ান্তং লোকপালা মহেশ্বরাঃ।
দৃষ্ট্বা চৈনং ততোঽপৃচ্ছন্ বৃত্তান্তং সর্ব্বমেব তম্ ॥৭৯॥
কচ্চিদ্দৃষ্টা ত্বয়া রাজন্! দময়ন্তী শুচিস্মিতা।
কিমব্রবীচ্চ নঃ সর্ব্বান্ বদ ভূমিপতেঽনঘ! ॥৮০॥

নল উবাচ।

ভবদ্ভিরহমাদিষ্টো দময়ন্ত্যা নিবেশনম্।
প্রবিষ্টঃ সুমহাকক্ষং দণ্ডিভিঃ স্থবিরৈর্ব্বৃতম্ ॥৮১॥
প্রবিশন্তঞ্চ মাং তত্র ন কশ্চিদ্দৃষ্টবান্ নরঃ।
বিনা তাং পার্থিবসুতাং ভবতামেব তেজসা ॥৮২॥
সখ্যশ্চাস্যা ময়া দৃষ্টাস্তাভিশ্চাপ্যুপলক্ষিতঃ।
বিস্মিতাশ্চাভবন্ সর্ব্বা দৃষ্ট্বা মাং বিবুধেশ্বরাঃ! ॥৮৩॥

ভারতকৌমুদী

এবমিতি। স্বর্গাৎ সমাগতা দেবা যত্র স্থানে অতিষ্ঠন্নিতি শেষঃ ॥৭৮॥
তমিতি। তং নলম্, আয়ান্তম্ আগচ্ছন্তম্। পৃচ্ছতির্দ্বিকর্ম্মকঃ ॥৭৯॥
কচ্চিদিতি। "কচ্চিৎ কামপ্রবেদনে" ইত্যমরঃ। এতদ্বেদিতুমিচ্ছামীত্যর্থঃ ॥৮০॥
ভবদ্ভিরিতি। দণ্ডিভির্দণ্ডধারিভিঃ, স্থবিরৈঃ পুরুষৈঃ, কন্যায়া রক্ষণীয়ত্বাৎ ॥৮১॥
প্রেতি। পার্থিবসুতাং দময়ন্তীম্। তেজসা প্রভাবেণ "প্রবেক্ষ্যসি" ইতি প্রাগুক্ত্যা ॥৮২॥
সখ্য ইতি। উপলক্ষিতঃ অহং দৃষ্টঃ। হে বিবুধেশ্বরা দেবশ্রেষ্ঠাঃ! ॥৮৩॥

ভারতভাবদীপঃ

সন্নিপাতিতাঃ মেলিতাঃ ॥৫৯—৮০॥ মহাকক্ষং মহান্তং রাজদ্বারপ্রদেশম্ ॥৮১—৮৭॥
ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষট্চত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৬॥

তিনি আসিতেছিলেন, এই অবস্থায় দিক্‌পালেরা তাঁহাকে দেখিলেন, দেখিয়াই উঁহার নিকট সেই সমস্ত বৃত্তান্তই জিজ্ঞাসা করিলেন— ॥৭৯॥

'রাজা! আপনি নির্ম্মলহাসিনী দময়ন্তীকে দেখিয়াছেন কি? নিষ্পাপ ভূপাল! তিনি আমাদের সকলকে কি বলিয়াছেন—বলুন' ॥৮০॥

নল বলিলেন—'আমি আপনাদের আদেশে যাইয়া দময়ন্তীর ভবনে প্রবেশ করিলাম; সেই ভবনটীতে বৃহৎ বৃহৎ কক্ষ ছিল এবং দণ্ডধারী বৃদ্ধ রক্ষী পুরুষেরা তাহা বেষ্টন করিয়া রহিয়াছিল ॥৮১॥

আপনাদের প্রভাবেই সেই রাজকন্যা ব্যতীত অন্য কোন লোকই সেখানে প্রবেশ করিবার সময়ে আমাকে দেখিতে পায় নাই ॥৮২॥

(৮২)…ঋতে তাম্…বা ব কা নি। (৮৩)…সখ্যস্তস্যাঃ…পি।

বর্ণ্যমানেষু চ ময়া ভবৎসু রুচিরাননা।
মামেব গতসঙ্কল্পা বৃণীতে সা সুরোত্তমাঃ! ॥৮৪॥
অব্রবীচ্চৈব মাং বালা আয়ান্তু সহিতাঃ সুরাঃ।
ত্বয়া সহ নরব্যাঘ্র! মম যত্র স্বয়ম্বরঃ ॥৮৫॥
তেষামহং সন্নিধৌ ত্বাং বরয়িষ্যামি নৈষধ!।
এবং তব মহাবাহো! দোষো ন ভবিতেতি হ ॥৮৬॥
এতাবদেব বিবুধা যথাবৃত্তমুদাহৃতম্।
ময়া শেষে প্রমাণন্তু ভবন্তস্ত্রিদশেশ্বরাঃ! ॥৮৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নলোপাখ্যানে নলস্য দেবদৌত্যে ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

বর্ণ্যমানেম্বিতি। গতসঙ্কল্পা ময়ি স্থিতমনোবৃত্তিঃ, বৃণীতে বরণেচ্ছাং জ্ঞাপয়তি ॥৮৪॥
অব্রবীদিতি। কিমব্রবীত্তদাহ আয়ান্ত্বিতি। সহিতাঃ সম্মিলিতাঃ ॥৮৫॥
তেষামিতি। এবমিত্থং করণে। তব দোষো ন ভবিতা, ময়া স্বেচ্ছয়া ত্বদ্বরণাৎ ॥৮৬॥
এতাবদিতি। ময়া উদাহৃতম্। শেষে কর্ত্তব্যে, প্রমাণং বিবেক্তারঃ ॥৮৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে ষট্‌চত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

দেবশ্রেষ্ঠগণ! আমি দময়ন্তীর সখীগণকে দেখিয়াছি, তাহারাও আমাকে দেখিয়াছে এবং দেখিয়া বিস্ময়াপন্ন হইয়াছে ॥৮৩॥

দেবশ্রেষ্ঠগণ! আমি আপনাদের বর্ণনা করিলে, সুমুখী দময়ন্তী আমার উপরে মনোবৃত্তি রাখিয়া আমাকেই বরণ করিবার অভিপ্রায় জানাইয়াছেন ॥৮৪॥

তিনি আমাকে বলিয়াছেনও যে, 'হে নরশ্রেষ্ঠ! যে স্থানে আমার স্বয়ম্বর হইবে, দেবতারা সম্মিলিত হইয়া আপনার সহিত সেই স্থানে আগমন করুন ॥৮৫॥

মহাবাহু নিষধরাজ! তাহার পর আমি তাঁহাদের সম্মুখেই আপনাকে বরণ করিব; এমন করিলে আর আপনার কোন দোষ হইবে না' ॥৮৬॥

দেবগণ! যাহা ঘটিয়াছিল, এই আমি তাহার উল্লেখ করিলাম; ইহার পরে যাহা কর্ত্তব্য, তাহার বিবেচনা আপনারাই করিবেন' ॥৮৭॥

—:(:):—

* '...ষট্‌পঞ্চাশঃ...' বা ব কা, '...চতুঃপঞ্চাশঃ...' পি, '...ত্রিপঞ্চাশঃ...' নি।

# সপ্তচত্বারিংশোঽধ্যায়ঃ

——ঃ(*)ঃ——

বৃহদশ্ব উবাচ।

অথ কালে শুভে প্রাপ্তে তিথৌ পুণ্যে ক্ষণে তথা।
আজুহাব মহীপালান্ ভীমো রাজা স্বয়ম্বরে ॥১॥
এতচ্ছ্রুত্বা মহীপালাঃ সর্ব্বে হৃচ্ছয়পীড়িতাঃ।
ত্বরিতাঃ সমুপাজগ্মু র্দময়ন্তীমভীপ্সবঃ ॥২॥
কনকস্তম্ভরুচিরং তোরণেন বিরাজিতম্।
বিবিশুস্তে নৃপা রঙ্গং মহাসিংহা ইবাচলম্ ॥৩॥
তত্রাসনেষু বিবিধেষ্বাসীনাঃ পৃথিবীক্ষিতঃ।
সুরভিস্রগ্ধরাঃ সর্ব্বে প্রমৃষ্টমণিকুণ্ডলাঃ ॥৪॥
তাং রাজসমিতিং পুণ্যাং নাগৈর্ভোগবতীমিব।
সম্পূর্ণাং পুরুষব্যাঘ্রৈর্ব্যাঘ্রৈর্গিরিগুহামিব ॥৫॥

ভারতকৌমুদী

অথেতি। "তিথয়ো দ্বয়োঃ" ইত্যমরপ্রামাণ্যাত্তিথিশব্দস্য পুংস্ত্বমপি। ক্ষণে লগ্নে ॥১॥
এতদিতি। হৃচ্ছয়েন কামেন পীড়িতাঃ। সমুপাজগ্মুঃ রঙ্গালয়ে ইতি শেষঃ ॥২॥
কনকেতি। রজ্যন্ত্যস্মিন্নিতি রঙ্গঃ স্বয়ম্বরমণ্ডপস্তম্। অচলং পর্ব্বতম্ ॥৩॥
তত্রেতি। পৃথিবীক্ষিতো রাজানঃ, সুরভিস্রগ্ধরাঃ সুগন্ধিমাল্যধারিণঃ ॥৪॥
তামিতি। নাগৈর্হস্তিভিঃ, ভোগবতীং নদীম্। দদৃশুর্লোকা ইতি শেষঃ ॥৫॥

বৃহদশ্ব বলিলেন—'তদনন্তর শুভ সময়, পুণ্য তিথি এবং শুভ লগ্ন উপস্থিত হইলে, ভীমরাজা সমাগত রাজগণকে স্বয়ম্বর সভায় আহ্বান করিলেন ॥১॥

এই সংবাদ শুনিয়া কামপীড়িত সমাগত সমস্ত রাজা দময়ন্তীকে লাভ করিবার ইচ্ছা করিয়া সত্বর সেই সভায় উপস্থিত হইলেন ॥২॥

তৎপরে– মহাসিংহগণ যেমন পর্ব্বতের ভিতরে প্রবেশ করে, তেমন সেই রাজারা সেই রঙ্গমণ্ডপে প্রবেশ করিলেন; সেই রঙ্গমণ্ডপটী স্বর্ণস্তম্ভে মনোহর এবং তোরণসমূহে সুশোভিত ছিল ॥৩॥

রাজারা সকলেই সেই রঙ্গমণ্ডপস্থ নানাবিধ আসনে উপবেশন করিলেন; তাঁহাদের কণ্ঠে সুগন্ধ মাল্য এবং কর্ণে মার্জিত মণিময় কুণ্ডল ছিল ॥৪॥

তখন হস্তিগণে পরিপূর্ণ ভোগবতী নদীর ন্যায় এবং ব্যাঘ্রে পরিপূর্ণ পর্ব্বত-গুহার ন্যায় পুরুষশ্রেষ্ঠে পরিপূর্ণ সেই রাজসভাটী সকলে দেখিতে লাগিল ॥৫॥

(২) তচ্ছ্রুত্বা পৃথিবীপালাঃ...বা ব কা নি।

তত্র স্ম পীনা দৃশ্যন্তে বাহবঃ পরিঘোপমাঃ।
আকারবন্তঃ সুশ্লক্ষ্ণাঃ পঞ্চশীর্ষা ইবোরগাঃ ॥৬॥
সুকেশান্তানি চারূণি সুনাসাক্ষিভ্রুবাণি চ।
মুখানি রাজ্ঞাং শোভন্তে নক্ষত্রাণি যথা দিবি ॥৭॥
দময়ন্তী ততো রঙ্গং প্রবিবেশ শুভাননা।
মুষ্ণন্তী প্রভয়া রাজ্ঞাং চক্ষূংষি চ মনাংসি চ ॥৮॥
তস্যা গাত্রেষু পতিতা তেষাং দৃষ্টির্মহাত্মনাম্।
তত্র তত্রৈব সক্তাভূন্ন চচাল চ পশ্যতাম্ ॥৯॥
ততঃ সঙ্কীর্ত্ত্যমানেষু রাজ্ঞাং নামসু ভারত!।
দদর্শ ভৈমী পুরুষান্ পঞ্চ তুল্যাকৃতীনিহ ॥১০॥
তান্ সমীক্ষ্য ততঃ সর্ব্বান্ নির্বিশেষাকৃতীন্ স্থিতান্।
সন্দেহাদথ বৈদর্ভী নাভ্যজানান্নলং নৃপম্ ॥১১॥

ভারতকৌমুদী

তত্রেতি। পীনাঃ স্থূলাঃ। আকারবন্তঃ প্রশস্তাকারাঃ, সুশ্লক্ষ্ণা অতিমসৃণাঃ, পঞ্চশীর্ষা ইত্যনেন পঞ্চাঙ্গুলীযুক্তা ইত্যাক্ষিপ্যতে, উরগাঃ স্থূলাঃ সর্পাঃ ॥৬॥

সুকেশেতি। শোভনানি নাসাক্ষিভ্রুবাণি যেষু তানি। অক্ষিভ্রুবেতি নিপাতঃ ॥৭॥

দময়ন্তীতি। মুষ্ণন্তী অপহরন্তী, নলোপাভাব আর্ষঃ, প্রভয়া কান্ত্যা ॥৮॥

তস্যা ইতি। গাত্রেষু অঙ্গেষু, তেষাং রাজ্ঞাম্। তত্র তত্রৈব হস্তাদ্যঙ্গ এব ॥৯॥

তত ইতি। ইন্দ্রাগ্নিযমবরুণাশ্চত্বারো নলশ্চৈক ইতি পঞ্চ ॥১০॥

তানিতি। নির্বিশেষাকৃতীন্, উক্তৈর্দেবৈরপি দময়ন্তীদৃষ্টৌ নলরূপধারণাৎ ॥১১॥

সেই সভায় রাজাদের স্থূল, মনোহর, মসৃণ এবং পরিঘতুল্য বাহুগুলি—পঞ্চমস্তক সর্পগণের ন্যায় দেখা যাইতে লাগিল ॥৬॥

এবং তাঁহাদের মনোহর মুখমণ্ডলগুলি আকাশে নক্ষত্রসমূহের ন্যায় শোভা পাইতে থাকিল। কারণ, সেগুলির কেশকলাপ সুবিন্যস্ত ছিল এবং নাসিকা, নয়নযুগল ও ভ্রূযুগল সুন্দর ছিল ॥৭॥

তদনন্তর, সুবদনা দময়ন্তী আপন কান্তিদ্বারা রাজগণের নয়ন ও মন হরণ করিতে থাকিয়া রঙ্গমণ্ডপে প্রবেশ করিলেন ॥৮॥

দর্শন করিবার সময়ে সেই মহাত্মা রাজগণের দৃষ্টি দময়ন্তীর অঙ্গে পতিত হইয়া সেই সেই অঙ্গেই লাগিয়া রহিল, অন্য অঙ্গে আর গেল না ॥৯॥

ভরতনন্দন! তাহার পর, রাজাদের নাম বলা হইতে লাগিলে, দময়ন্তী পাঁচটী পুরুষকেই একপ্রকার আকৃতিযুক্ত দেখিলেন ॥১০॥

যং যং হি দদৃশে তেষাং তং তং মেনে নলং নৃপম্।
সা চিন্তয়ন্তী বুদ্ধ্যাথ তর্কয়ামাস ভাবিনী ॥১২॥
কথং হি দেবান্ জানীয়াং কথং বিদ্যাং নলং নৃপম্।
এবং সঞ্চিন্তয়ন্তী সা বৈদর্ভী ভৃশদুঃখিতা।
শ্রুতানি দেবলিঙ্গানি তর্কয়ামাস ভারত! ॥১৩॥
দেবানাং যানি লিঙ্গানি স্থবিরেভ্যঃ শ্রুতানি মে।
তানীহ তিষ্ঠতাং ভূমাবেকস্যাপি ন লক্ষয়ে ॥১৪॥
সা বিনিশ্চিত্য বহুধা বিচার্য্য চ পুনঃ পুনঃ।
শরণং প্রতি দেবানাং প্রাপ্তকালমমন্যত ॥১৫॥
বাচা চ মনসা চৈব নমস্কারং প্রযুজ্য সা।
দেবেভ্যঃ প্রাঞ্জলির্ভূত্বা বেপমানেদমব্রবীৎ ॥১৬॥

ভারতকৌমুদী

যমিতি। তেষাং পঞ্চানাং মধ্যে। ভাবিনী নলানুরাগবতী ॥১২॥
কথমিতি। দেবানাং লিঙ্গানি চিহ্নানি অনিমেষত্বাদীনি। অয়ং ষট্পাদঃ শ্লোকঃ ॥১৩॥
দেবানামিতি। মে ময়া। তানি অনিমেষত্বাদীনি, ভূমৌ তিষ্ঠতাং পঞ্চানাম্ ॥১৪॥
সেতি। শরণং প্রতি আশ্রয়াবলম্বনবিষয়ে, প্রাপ্তকালম্ উপস্থিতসময়ম্ ॥১৫॥

তৎপরে তিনি তাঁহাদের সকলকেই একপ্রকার আকৃতিতে অবস্থিত দেখিয়া সন্দেহবশতঃ বাস্তবিক নলকে চিনিতে পারিলেন না ॥১১॥

নলানুরক্তা দময়ন্তী তাঁহাদের পাঁচ জনের মধ্যে যাঁহার যাঁহার প্রতি দৃষ্টিপাত করেন, তাঁহাকে তাঁহাকেই নল বলিয়া মনে করিতে লাগিলেন; তৎপরে তিনি চিন্তা করিয়া মনে মনে তর্ক করিতে লাগিলেন ॥১২॥

'কি করিয়া দেবগণকে চিনিব, কি প্রকারেই বা নলরাজাকে জানিব' তিনি এইরূপ চিন্তা করিয়া অত্যন্ত দুঃখিত হইয়া, মনে মনে পূর্ব্বশ্রুত দেবতার লক্ষণগুলির তর্ক করিতে লাগিলেন—॥১৩॥

'আমি বৃদ্ধলোকদের নিকট দেবতাদের যে সকল লক্ষণ শুনিয়াছিলাম; এই ভূতলস্থ পাঁচ জনের মধ্যে এক জনেরও ত সে সকল লক্ষণ দেখিতেছি না' ॥১৪॥

তৎপরে দময়ন্তী মনে মনে বার বার আলোচনাপূর্ব্বক কর্ত্তব্য স্থির করিয়া দেবগণের শরণাপন্ন হওয়ারই সময় হইয়াছে বলিয়া মনে করিলেন ॥১৫॥

তাহার পর তিনি বাক্য ও মন দ্বারা দেবগণকে নমস্কার করিয়া কৃতাঞ্জলি হইয়া কম্পিতকলেবরে (মনে মনে) এইরূপ বলিতে লাগিলেন—॥১৬॥

হংসানাং বচনং শ্রুত্বা যথা মে নৈষধো বৃতঃ।
পতিত্বে তেন সত্যেন দেবাস্তং প্রদিশন্তু মে ॥১৭॥
বচসা মনসা চৈব যথা নাভিচরাম্যহম্।
তেন সত্যেন বিবুধাস্তমেব প্রদিশন্তু মে ॥১৮॥
যথা দেবৈঃ স মে ভর্ত্তা বিহিতো নিষধাধিপঃ।
তেন সত্যেন মে দেবাস্তমেব প্রদিশন্তু মে ॥১৯॥
যথেদং ব্রতমারব্ধং নলস্যারাধনে ময়া।
তেন সত্যেন মে দেবাস্তমেব প্রদিশন্তু মে ॥২০॥
স্বঞ্চৈব রূপং কুর্ব্বন্তু লোকপালা মহেশ্বরাঃ।
যথাহমভিজানীয়াং পুণ্যশ্লোকং নরাধিপম্ ॥২১॥
নিশম্য দময়ন্ত্যাস্তৎ করুণং পরিদেবিতম্।
নিশ্চয়ং পরমং তথ্যমনুরাগঞ্চ নৈষধে ॥২২॥

ভারতকৌমুদী

বাচেতি। দেবেভ্যো নমস্কারং প্রযুজ্য কৃত্বা। বেপমানা, বরণীয়সন্দেহেন ভয়াৎ ॥১৬॥
হংসানামিতি। মে ময়া, পতিত্বে নৈষধো নলো বৃতঃ। প্রদিশন্তু জ্ঞাপয়ন্তু ॥১৭॥
বচসেতি। নাভিচরামি নলং ন ব্যভিচরামি। বিবুধা দেবাঃ ॥১৮॥
যথেতি। বিহিতঃ, ময়া মনসা বৃতত্বাৎ তস্য চ মনসস্তৈরেব প্রযুক্তত্বাদিতি ভাবঃ ॥১৯॥
যথেতি। ব্রতং ব্রতরূপং চেষ্টিতম্। আরাধনে সেবায়াম্ ॥২০॥
জ্ঞাতপূর্ব্বপ্রার্থিনো দিক্‌পালান্ বিনা অন্যেষামিয়ং মায়া ন সম্ভবতীত্যালোচ্য তানেব প্রার্থয়তে স্বমিতি। মহেশ্বরা নিরতিশয়াণিমাদ্যৈশ্বর্য্যবন্তঃ ॥২১॥
নিশম্যেতি। দেবা ইন্দ্রাগ্নিযমবরুণাঃ, দময়ন্ত্যাঃ, তৎ করুণং পরিদেবিতং বিলাপম্

'আমি হাঁসগুলির কথা শুনিয়া নলকে যে পতিত্বে বরণ করিয়াছি, সেই সত্যবশতঃ দেবতারা আমার নিকট নলকে বিদিত করিয়া দিউন ॥১৭॥

আমি বাক্য ও মন দ্বারা যে ব্যভিচার করিতেছি না, সেই সত্যবশতঃ দেবতারা আমার নিকট নলকে বিদিত করিয়া দিউন ॥১৮॥

যে হেতু দেবতারাই নলকে আমার পতি বিধান করিয়াছেন, সেই সত্যবশতঃ দেবতারাই আমার নিকট নলকে বিদিত করিয়া দিউন ॥১৯॥

আমি নলের সেবার জন্যই যখন এই ব্রত আরম্ভ করিয়াছি, তখন আমার সেই সত্যবশতই দেবতারা আমার নিকট নলকে বিদিত করিয়া দিউন ॥২০॥

অসাধারণ ঐশ্বর্য্যশালী দিক্‌পালেরা আপন আপন রূপ ধারণ করুন, যাহাতে আমি নলকে চিনিতে পারি' ॥২১॥

মনোবিশুদ্ধিং বুদ্ধিঞ্চ ভক্তিং রাগঞ্চ নৈষধে।
যথোক্তং চক্রিরে দেবাঃ সমস্তং লিঙ্গধারণম্ ॥২৩॥ (যুগ্মকম্)
সাঽপশ্যদ্বিবুধান্ সর্ব্বান্ অস্বেদান্ স্তব্ধলোচনান্।
হৃষিতস্রগ্রজোহীনান্ স্থিতানস্পৃশতঃ ক্ষিতিম্ ॥২৪॥
ছায়াদ্বিতীয়ো ম্লানস্রগ্রজঃস্বেদসমন্বিতঃ।
ভূমিষ্ঠো নৈষধশ্চৈব নিমেষেণ চ সূচিতঃ ॥২৫॥

ভারতকৌমুদী

নিশম্য, নৈষধে নলে, নিশ্চয়ং নল এব বরণীয় ইতি নির্ণয়ম্, পরমং তথ্যং সত্যম্, অনুরাগমাসক্তিম্, মনসো বিশুদ্ধিম্ অন্যপুরুষচিন্তনাভাবান্নির্ম্মলতাম্, বুদ্ধিং সঙ্কটে কর্ত্তব্যস্থিরীকরণাদ্‌বুদ্ধিপ্রখরতাঞ্চ, নৈষধে নলে, ভক্তিং রাগং পতিত্বেনেচ্ছাঞ্চ বিদিত্বেতি শেষঃ, যথোক্তং সমস্তং লিঙ্গানাং দেবলক্ষণানাং স্বেদরাহিত্যাদীনাং ধারণং চক্রিরে ॥২২—২৩॥

সেতি। সা দময়ন্তী, সর্ব্বানেব তান্ বিবুধান্ দেবান্, অস্বেদান্ ঘর্ম্মহীনান্, স্তব্ধলোচনান্ নির্নিমেষনয়নান্, হৃষিতস্রজ উৎফুল্লমালাশ্চ তে রজোহীনা অঙ্গেষু ধূলিরহিতাশ্চেতি তান্, তথা ক্ষিতিং ভূমিম্ অস্পৃশতশ্চ স্থিতান্ অপশ্যৎ। তৈজসশরীরত্বাদ্দেবানাং স্বেদাদয়ো ন সন্তি, তান্যেব চ দেবলিঙ্গানীতি ভাবঃ ॥২৪॥

ছায়েতি। ছায়া দ্বিতীয়া যস্য সঃ, পার্থিবশরীরত্বাৎ। দেবানান্তু তৈজসশরীরত্বাৎ ছায়া নাস্তীতি পূর্ব্বশ্লোকে বোধ্যম্। ম্লানস্রক্, রজসা ধূল্যা স্বেদেন চ সমন্বিতঃ, ভূমিষ্ঠশ্চাপর ইতি ছায়াদিভির্লিঙ্গৈঃ নিমেষেণ চ লিঙ্গেন, নৈষধো নলঃ, সূচিতঃ ॥২৫॥

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—৭॥ মুষ্ণন্তী হরন্তী ॥৮—২৩॥ মনুষ্যাঃ সস্বেদাঃ, সনিমেষা ম্লায়মানস্রজঃ, সরজস্কা ভূমিস্পৃশঃ, দেবাস্তদ্বিপরীতাঃ হৃষিতস্রজশ্চ তে রজোহীনাশ্চেতি সমাসঃ ॥২৪—৩০॥

তখন দেবতারা দময়ন্তীর সেই করুণ বিলাপ শুনিয়া এবং নলের প্রতি তাঁহার নিশ্চয়, পরম সত্য অনুরাগ, মনের নির্ম্মলতা, বুদ্ধির প্রখরতা, আর নলের প্রতি ভক্তি ও আসক্তি দেখিয়া যথোক্ত সমস্ত চিহ্ন ধারণ করিলেন ॥২২—২৩॥

তখন দময়ন্তী দেখিলেন—দেবতাদের শরীরের ছায়া নাই, অঙ্গে ঘর্ম্ম নাই, নয়নে নিমেষ নাই, গাত্রে ধূলি নাই, মালা ম্লান হয় নাই এবং তাঁহারা ভূতল স্পর্শ না করিয়াই রহিয়াছেন ॥২৪॥

আর, অপর ব্যক্তির শরীরের ছায়া আছে, মালা মলিন হইয়াছে, অঙ্গে ধূলি ও ঘর্ম্ম আছে এবং তিনি ভূতলস্পর্শ করিয়া রহিয়াছেন; তাঁহার এই সমস্ত লক্ষণ এবং নয়নের নিমেষ দেখিয়া দময়ন্তী তাঁহাকে নল বলিয়া চিনিতে পারিলেন ॥২৫॥

[২৩]…সামর্থ্যং লিঙ্গধারণে—বা ব কা নি।

শক্যসে তা গিরঃ সম্যক্ কর্ত্তুং ময়ি নরেশ্বর ! ।
যাস্তেষাং লোকপালানাং সন্নিধৌ কথিতাঃ পুরা ॥৬॥
নাকালে বিহিতো মৃত্যুর্মর্ত্যানাং পুরুষর্ষভ ! ।
যত্র কান্তা ত্বয়োৎসৃষ্টা মুহূর্ত্তমপি জীবতি ॥৭॥
পর্য্যাপ্তঃ পরিহাসোঽয়মেতাবান্ পুরুষর্ষভ ! ।
ভীতাহমতিদুর্দ্ধর্ষ ! দর্শয়াত্মানমীশ্বর ! ॥৮॥
দৃশ্যসে দৃশ্যসে রাজন্ ! এষ দৃষ্টোঽসি নৈষধ ! ।
আবার্য্য গুল্মৈরাত্মানং কিং মাং ন প্রতিভাষসে ॥৯॥
নৃশংসং বত রাজেন্দ্র ! যন্মামেবং গতামিহ ।
বিলপন্তীং সমাগম্য নাশ্বাসয়সি পার্থিব ! ॥১০॥

ভারতকৌমুদী

শক্যস ইতি। শকধাতুরয়ং দৈবাদিক উভয়পদী। সম্যক্ সমীচীনাঃ, মদ্বচনেনৈবাত্রাগমনাদিতি ভাবঃ। যাঃ—'যত্ত্বং ভজসি কল্যাণি! পুমাংসং দেবসন্নিধৌ। তস্মান্মাং বিদ্ধি ভর্ত্তারমেবং তে বচনে রতম্" ইত্যাদিরূপাঃ ॥৬॥

নেতি। হে পুরুষর্ষভ! বিধাত্রা অকালে মর্ত্যানাং মরণধর্ম্মণাং প্রাণিনাং মৃত্যুর্ন বিহিতঃ। অতএব ত্বয়া যত্র কান্তা ভার্য্যা উৎসৃষ্টা ত্যক্তা, তত্রাপি সা মুহূর্ত্তমপি জীবতি। ঈদৃগধিককালাৎ পরন্তু ম্রিয়েতৈবেতি ভাবঃ ॥৭॥

পরিহাসেন পলায়নং মত্বাহ পর্য্যাপ্ত ইতি। পর্য্যাপ্তঃ প্রচুরো জাতঃ ॥৮॥

দৃশ্যস ইতি। আবার্য্য আচ্ছাদ্য, গুল্মৈর্ক্ষুদ্রবৃক্ষৈঃ, আত্মানং দেহম্ ॥৯॥

অপকার করিয়াছে ; তা'র পর আমি আপনার পরিচর্য্যায় নিপুণা, অনুকূলা এবং ভার্য্যা ; তথাপি আমাকে ত্যাগ করিয়া কেন যাইতেছেন ॥৫॥

নরনাথ! আপনি স্বয়ম্বরসভায় দিক্‌পালগণের নিকটে যে সকল কথা বলিয়াছিলেন, আমার বিষয়ে সে কথাগুলি এখন সত্য করিতে পারেন ॥৬॥

পুরুষশ্রেষ্ঠ! বিধাতা অকালে প্রাণিগণের মৃত্যু বিধান করেন নাই বলিয়াই আপনি যেখানে আপনার ভার্য্যাকে পরিত্যাগ করিয়াছেন, সেখানেও সে মুহূর্ত্তকালও জীবিত রহিতেছে ॥৭॥

নরশ্রেষ্ঠ! এতখানি এই পরিহাসই যথেষ্ট হইয়াছে ; হে অতিদুর্দ্ধর্ষ! আমি ভয়ে আকুল হইয়াছি ; প্রাণেশ্বর! দর্শন দান করুন ॥৮॥

রাজা! আপনাকে দেখিতেছি দেখিতেছি! নিষধেশ্বর! এই আপনাকে দেখিয়া ফেলিয়াছি। মহারাজ! আপনি বৃক্ষস্তম্বে আপনাকে আবৃত রাখিয়া কেন আমার কথার প্রত্যুত্তর দিতেছেন না ॥৯॥

ন শোচাম্যহমাত্মানং ন চান্যদপি কিঞ্চন।
কথং নু ভবিতাস্যেক ইতি ত্বাং নৃপ! শোচয়ে ॥১১॥
কথং নু রাজংস্তৃষিতঃ ক্ষুধিতঃ শ্রমকর্ষিতঃ।
সায়াহ্নে বৃক্ষমূলেষু মামপশ্যন্ ভবিষ্যসি ॥১২॥
ততঃ সা তীব্রশোকার্ত্তা প্রদীপ্তেব চ মন্যুনা।
ইতশ্চেতশ্চ রুদতী পর্য্যধাবত দুঃখিতা ॥১৩॥
মুহুরুৎপততে বালা মুহুঃ পততি বিহ্বলা।
মুহুরালীয়তে ভীতা মুহুঃ ক্রোশতি রোদিতি ॥১৪॥
সা তীব্রশোকসন্তপ্তা মুহুর্নিশ্বস্য দুঃখিতা।
উবাচ ভৈমী নিষ্ক্রান্তা রোদমানা পতিব্রতা ॥১৫॥

ভারতকৌমুদী

নৃশংসমিতি। এতৎ নৃশংসং নিষ্ঠুরকার্য্যম্। বত খেদে। এবং দুঃখম্ ॥১০॥
নেতি। কথং কীদৃশঃ, এক একাকী, ইতি বিভাব্য ॥১১॥
কথমিতি। কথং কীদৃশো ভবিষ্যসি, অতীবাকুলো ভবিষ্যসীত্যর্থঃ ॥১২॥
তত ইতি। মন্যুনা বিষাদানলেন, প্রদীপ্তা প্রজ্বলিতেব ॥১৩॥
মুহুরিতি। উৎপততে উত্তিষ্ঠতি স্ম। আলীয়তে মণ্ডপস্তম্ভান্তরালে লুক্কায়িতাভূৎ ॥১৪॥

হা রাজশ্রেষ্ঠ! আমি এখানে এইরূপ দুঃখভোগ করিতে থাকিয়া বিলাপ করিতেছি, তথাপি আপনি আসিয়া যে আমাকে আশ্বস্ত করিতেছেন না, ইহা আপনার পক্ষে নৃশংসের কার্য্য হইতেছে ॥১০॥

রাজা! আমি নিজের জন্য শোক করিতেছি না, অন্য কিছুর জন্যও শোক করিতেছি না; কিন্তু আপনি একাকী কিরূপ হইয়া পড়িবেন ইহা ভাবিয়া আপনার জন্যই শোক করিতেছি ॥১১॥

রাজা! আপনি তৃষিত, ক্ষুধিত ও পরিশ্রান্ত হইয়া অদ্য সন্ধ্যাকালেই বৃক্ষমূলে আমাকে না দেখিয়া কিরূপ হইয়া পড়িবেন!' ॥১২॥

তাহার পর, দুঃখিতা ও তীব্রশোকার্ত্তা দময়ন্তী বিষাদানলে যেন দগ্ধ হইতে থাকিয়া রোদন করিতে করিতে ইতস্ততঃ ধাবিত হইতে লাগিলেন ॥১৩॥

এবং আকুলা দময়ন্তী বার বার উঠিতে লাগিলেন, বার বার পড়িতে থাকিলেন, আবার ভীত হইয়া বার বার মণ্ডপস্তম্ভের অন্তরালে লুক্কায়িত হইতে লাগিলেন এবং বার বার নলকে ডাকিতে লাগিলেন ও রোদন করিতে থাকিলেন ॥১৪॥

(১১)…নৃপ! শোচিমি—বা ব ক,…নৃপ! রোদিমি—পি।

যস্যাভিশাপাদ্দুঃখার্ত্তো দুঃখং বিন্দতি নৈষধঃ।
তস্য ভূতস্য নো দুঃখাদ্দুঃখমভ্যধিকং ভবেৎ ॥১৬॥
অপাপচেতসং পাপো য এবং কৃতবান্ নলম্।
তস্মাদ্দুঃখতরং প্রাপ্য জীবত্বসুখজীবিকাম্ ॥১৭॥
এবস্তু বিলপন্তী সা রাজ্ঞো ভার্য্যা মহাত্মনঃ।
অন্বেষতি স্ম ভর্ত্তারং বনে শ্বাপদসেবিতে ॥১৮॥
উন্মত্তবদ্ভীমসুতা বিলপন্তী ততস্ততঃ।
হা হা রাজন্নিতি মুহুরিতশ্চেতশ্চ ধাবতি ॥১৯॥

---

ভারতকৌমুদী

সেতি। নিষ্ক্রান্তা নলস্যান্বেষণায় তস্মাৎ পান্থনিবাসমণ্ডপান্নির্গতা ॥১৫॥
কিমুবাচেত্যাহ যস্যেতি। বিন্দতি লভতে। ভূতস্য প্রাণিনঃ, নঃ অস্মাকম্ ॥১৬॥
অপাপেতি। স পাপঃ, অসুখজীবিকাং প্রাপ্য তস্মান্নলাদপি দুঃখতরং জীবতু ॥১৭॥
এবমিতি। অন্বেষতীতি যন্বিকরণাভাব আর্ষঃ। শ্বাপদৈর্হিংস্রজন্তুভিঃ সেবিতে ॥১৮॥
উন্মত্তবদিতি। ভীমসুতা দময়ন্তী। ধাবতীতি স্মপদাধ্যাহারেণ বর্ত্তমানা ॥১৯॥

ভারতভাবদীপঃ

অপেতি ॥১—৩॥ তথা সত্যং যৎ স্বয়ম্বরে উক্তং ত্বাং ন ত্যক্ষ্যামীতি ॥৪॥ অনপকৃতে অপকারাভাবে ॥৫—১০॥ শোচিমি শোচামি ॥১১—১২॥ মন্যুনা শোকেন ॥১৩—১৫॥ কলিং শপতি যস্যেতি। অভিশাপাৎ বৃথাদ্বেষাৎ, নো দুঃখাৎ অস্মৎসম্বন্ধিদুঃখাৎ ॥১৬—১৯॥

---

তাহার পর, তীব্রশোকসন্তপ্তা ও অত্যন্তদুঃখিতা পতিব্রতা দময়ন্তী বার বার নিশ্বাস ত্যাগ করিয়া রোদন করিতে করিতে সেই পান্থশালা হইতে নির্গত হইয়া বলিলেন- ॥১৫॥

'নলরাজা যাহার অভিশাপে দুঃখার্ত্ত হইয়া আরও দুঃখ পাইতেছেন, সেই প্রাণীর আমাদের দুঃখ অপেক্ষাও অধিক দুঃখ হইবে ॥১৬॥

যে পাপাত্মা নিষ্পাপচিত্ত নলরাজাকে এইরূপ করিয়াছে, সে পাপাত্মা দুঃখময় জীবিকা পাইয়া নল অপেক্ষাও গুরুতর দুঃখে জীবন যাপন করুক' ॥১৭॥

মহাত্মা নলের ভার্য্যা দময়ন্তী এইরূপ বিলাপ করিতে থাকিয়া হিংস্রজন্তু-পরিপূর্ণ বনে স্বামীর অন্বেষণ করিতে লাগিলেন ॥১৮॥

দময়ন্তী উন্মত্তের ন্যায় নানাদিকে যাইয়া বিলাপ করতঃ 'হা হা রাজা!' বলিয়া বার বার ইতস্ততঃ ধাবিত হইতে লাগিলেন ॥১৯॥

---

(১৫) অতীবশোকসন্তপ্তা...বা ব কা। (১৮)...অন্বেষয়তি ভর্ত্তারম্...পি, অন্বেষমাণা ভর্ত্তারম্...বা ব কা।

তাং শুষ্যমাণামত্যর্থং কুররীমিব বাশতীম্ ।
করুণং বহু শোচন্তীং বিলপন্তীং মুহুর্মুহুঃ ॥২০॥
সহসাভ্যাগতাং ভৈমীমভ্যাসপরিবর্ত্তিনীম্ ।
জগ্রাহাজগরো গ্রাহো মহাকায়ঃ ক্ষুধান্বিতঃ ॥২১॥ (যুগ্মকম্)
সা গ্রস্যমানা গ্রাহেণ শোকেন চ পরিপ্লুতা ।
নাত্মানং শোচতি তথা যথা শোচতি নৈষধম্ ॥২২॥
হা নাথ ! মামিহ বনে গ্রস্যমানামনাথবৎ ।
গ্রাহেণানেন বিজনে কিমর্থং নানুধাবসি ॥২৩॥
কথং ভবিষ্যসি পুনর্মামনুস্মৃত্য নৈষধ ! ।
কথং ভবান্ জগামাদ্য মামুৎসৃজ্য বনে প্রভো ! ॥২৪॥
পাপান্মুক্তঃ পুনর্লব্ধ্বা বুদ্ধিঞ্চেতো ধনানি চ ।
শ্রান্তস্য তে ক্ষুধার্ত্তস্য পরিম্লানস্য নৈষধ ! ।
কঃ শ্রমং রাজশার্দ্দূল ! নাশয়িষ্যতি তেঽনঘ ! ॥২৫॥

ভারতকৌমুদী

তামিতি। শুষ্যমাণাং শোকেন। কুররীং তদাখ্যাং পক্ষিণীমিব, বাশতীম্ উচ্চৈঃ শব্দায়মানাম্। অভ্যাসপরিবর্ত্তিনীং নিকটবর্ত্তিনীম্। গ্রাহো জলজন্তুরিব ॥২০—২১॥
সেতি। গ্রাহেণ জলজন্তুতুল্যাকৃতিনা অজগরেণ। পরিপ্লুতা সমাকুলা ॥২২॥
হেতি। অনাথবৎ অনাথামিব। নানুধাবসি রক্ষিতুং দ্রুতং নাগচ্ছসি ॥২৩॥
কথমিতি। কথং কীদৃশো ভবিষ্যসি, নিতান্তবিহ্বল এব ভবিষ্যসীত্যর্থঃ ॥২৪॥
পাপাদিতি। পাপাম্মোহাৎ। ইতঃ পরম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

শোকে শুষ্কপ্রায়া, কুররী-(বাজকুরুল) পক্ষিণীর ন্যায় উচ্চস্বরে শব্দায়মানা, করুণস্বরে বহুতরশোককারিণী এবং অনবরত বিলাপপরায়ণা দময়ন্তী নিকট-বর্ত্তিনী হইলে, তৎক্ষণাৎ জলজন্তুর ন্যায় বিশালদেহ ও ক্ষুধার্ত্ত এক অজগর তাঁহাকে ধরিল ॥২০–২১॥

অজগর গ্রাস করিতে লাগিলে, শোকাকুলা দময়ন্তী নলের জন্য যেরূপ শোক করিতে লাগিলেন, নিজের জন্য সেরূপ শোক করিলেন না ॥২২॥

'হা নাথ ! এই অজগর এই নির্জন-বন-মধ্যে অনাথার ন্যায় আমাকে গ্রাস করিতেছে ; আপনি কেন সত্বর আসিতেছেন না ॥২৩॥

নিষধরাজ ! আপনি আমাকে স্মরণ করিয়া কি প্রকার হইয়া পড়িবেন ; প্রভু ! আপনি কেন আজ আমাকে বনে পরিত্যাগ করিয়া চলিয়া গেলেন ॥২৪॥

[২০] তাং ক্রন্দমানামত্যর্থম্…বা ব কা।

ততঃ কশ্চিন্মৃগব্যাধো বিচরন্ গহনে বনে।
আক্রন্দমানাং সংশ্রুত্য জবেনাভিসসার হ ॥২৬॥
তাং স দৃষ্ট্বা তথা গ্রস্তামুরগেণায়তেক্ষণাম্।
ত্বরমাণো মৃগব্যাধঃ সমভিক্রম্য বেগতঃ ॥২৭॥
মুখতঃ পাটয়ামাস শস্ত্রেণ নিশিতেন চ।
নির্বিচেষ্টং ভুজঙ্গং তং বিশস্য মৃগজীবনঃ ॥২৮॥
মোক্ষয়িত্বা স তাং ব্যাধঃ প্রক্ষাল্য সলিলেন হ।
সমাশ্বাস্য কৃতাহারামথ পপ্রচ্ছ ভারত! ॥২৯॥ (বিশেষকম্)
কস্য ত্বং মৃগশাবাক্ষি! কথঞ্চাভ্যাগতা বনম্।
কথঞ্চেদং মহৎ কৃচ্ছ্রং প্রাপ্তবত্যসি ভাবিনি! ॥৩০॥

ভারতকৌমুদী

তত ইতি। মৃগং বিধ্যতীতি মৃগব্যাধঃ কিরাতঃ। গহনে নিবিড়ে। জবেন বেগেন ॥২৬॥

তামিতি। উরগেণ অজগরেণ। সমভিক্রম্য দ্রুতমাক্রম্য। বেগতো বেগেন, মুখতো মুখৈকপার্শ্বম্। নির্বিচেষ্টং বৃহত্ত্বাদচলম্। অতএব ব্যাধোপরি লাঙ্গুলেনাঘাতেঽপ্যসামসমর্থ ইতি ভাবঃ। বিশস্য বিনাশ্য, মৃগজীবনো মৃগৈর্জীবিকানির্ব্বাহী। কৃত আহারো ব্যাধদত্তফলাদিভক্ষণং যয়া তাম্, সমাশ্বাস্য পপ্রচ্ছ ॥২৭—২৯॥

কস্যেতি। কস্য সম্বন্ধিনী। ইদম্ অজগরমুখপ্রবেশজনিতম্, কৃচ্ছ্রং কষ্টম্ ॥৩০॥

হে নিষ্পাপ রাজশ্রেষ্ঠ নিষধরাজ! আপনি ইহার পরে মোহমুক্ত হইয়া নিজের প্রকৃত জ্ঞান ও ধন লাভ করিয়া যখন পরিশ্রান্ত, ক্ষুধার্ত্ত ও অত্যন্ত ম্লান হইবেন, তখন কে আপনার ক্লান্তি দূর করিবে' ॥২৫॥

তাহার পর, কোন ব্যাধ নিবিড় বনে বিচরণ করিতেছিল, সে—দময়ন্তীর আর্ত্তনাদ শুনিয়া সত্বর আগমন করিল ॥২৬॥

তৎপরে বৃহৎ অজগর আয়তনয়না দময়ন্তীকে গ্রাস করিতেছে দেখিয়া সেই ব্যাধ সত্বর আক্রমণ করিয়া, নিশিত অস্ত্রদ্বারা বেগে সেই অজগরের মুখের একপার্শ্ব ফাড়িয়া ফেলিল। এই ভাবে সেই ব্যাধ সেই অচল সর্পকে সংহার করিয়া দময়ন্তীকে মুক্ত করিল এবং জলদ্বারা তাঁহার অঙ্গ প্রক্ষালন করিয়া তাঁহাকে কিছু খাইতে দিল, দময়ন্তী তাহা আহার করিলে, ব্যাধ তাঁহাকে আশ্বস্ত করিয়া জিজ্ঞাসা করিল—॥২৭—২৯॥

'হরিণশাবকনয়নে! তুমি কাহার লোক? কি জন্যই বা বনে আসিয়াছ? এবং কি কারণেই বা এই গুরুতর কষ্ট ভোগ করিলে?' ॥৩০॥

দময়ন্তী তথা তেন পৃচ্ছ্যমানা বিশাংপতে ! ।
সর্ব্বমেতদ্‌যথাবৃত্তমাচচক্ষেঽস্য ভারত ! ॥৩১॥
তামর্দ্ধবস্ত্রসংবীতাং পীনশ্রোণিপয়োধরাম্ ।
সুকুমারানবদ্যাঙ্গীং পূর্ণচন্দ্রনিভাননাম্ ॥৩২॥
অরালপক্ষ্মনয়নাং তথা মধুরভাষিণীম্ ।
লক্ষয়িত্বা মৃগব্যাধঃ কামস্য বশমীযিবান্ ॥৩৩॥ (যুগ্মকম্)
তামথ শ্লক্ষ্ণয়া বাচা লুব্ধকো মৃদুপূর্ব্বয়া ।
সান্ত্বয়ামাস কামার্ত্তস্তদবুধ্যত ভাবিনী ॥৩৪॥
দময়ন্ত্যপি তং দুষ্টমুপলভ্য পতিব্রতা ।
তীব্ররোষসমাবিষ্টা প্রজজ্বালেব মন্যুনা ॥৩৫॥

---

ভারতকৌমুদী

দময়ন্তীতি। তেন ব্যাধেন। আচচক্ষে উবাচ, অস্য ব্যাধস্য সমীপে ॥৩১॥

তামিতি। অর্দ্ধবস্ত্রেণ সংবীতাম্ আবৃতাধরকায়াম্, পীনৌ স্থূলৌ শ্রোণী নিতম্বৌ পয়োধরৌ স্তনৌ চ যস্যাস্তাম্। অরালানি সরলানি পক্ষ্মাণি লোমানি যয়োস্তে তাদৃশে নয়নে যস্যাস্তাম। লক্ষয়িত্বা অবলোক্য। ঈযিবান্ প্রাপ্তবান্ ॥৩২—৩৩॥

তামিতি। শ্লক্ষ্ণয়া কোমলয়া, লুব্ধকো ব্যাধঃ, মৃদুপূর্ব্বয়া কোমলভাবপূর্ব্বয়া ॥৩৪॥

দময়ন্তীতি। দুষ্টং দুষ্টাভিপ্রায়ম্, উপলভ্য জ্ঞাত্বা। মন্যুনা ক্রোধেন ॥৩৫॥

ভারতভাবদীপঃ

বাশতীং ক্রোশন্তীম্ ॥২০॥ গ্রাহঃ সর্পঃ, অজগরঃ তদ্বৎ স্থূলঃ ॥২১—২৩॥ বুদ্ধিলাভাদূর্দ্ধং মাং বিনা কথং জীবিষ্যসি ॥২৪—২৭॥ বিশস্য বিদার্য্য ॥২৮—৩২॥ অরালানি কুটিলানি শোভমানানি বা পক্ষ্মাণি নয়নপ্রান্তকেশা যয়োস্তাদৃশে নয়নে যস্যা ইতি তথা ॥৩৩—৩৪॥ মন্যুনা

---

ভরতনন্দন রাজা! ব্যাধ সেইরূপ জিজ্ঞাসা করিলে, দময়ন্তী যথাবৎ বৃত্তান্ত সমস্তই তাহার নিকট বলিলেন ॥৩১॥

তখন দময়ন্তীর নাভি হইতে নিম্নভাগ বস্ত্রখণ্ডে আবৃত ছিল, নিতম্ব দুইটী ও স্তন দুইটী স্থূল, সমস্ত অঙ্গ কোমল ও অনিন্দনীয়, মুখখানি পূর্ণচন্দ্রের তুল্য, নয়নের লোমগুলি সরল এবং ভাষা সুমধুর; এই সমস্ত দেখিয়া ব্যাধ কামের বশবর্ত্তী হইল ॥৩২—৩৩॥

তাহার পর, কামার্ত্ত ব্যাধ কোমল বাক্যে ও কোমল ভাবে দময়ন্তীর অনুনয় করিতে লাগিল; দময়ন্তী তাহা বুঝিতে পারিলেন ॥৩৪॥

তখন পতিব্রতা দময়ন্তী ব্যাধের দুরভিসন্ধি বুঝিতে পারিয়া অত্যন্তক্রুদ্ধ হইলেন, ক্রমে ক্রোধে যেন জ্বলিয়া উঠিলেন ॥৩৫॥

স তু পাপমতিঃ ক্রুদ্ধঃ প্রধর্ষয়িতুমাতুরঃ।
দুর্দ্ধর্ষাং তর্কয়ামাস দীপ্তামগ্নিশিখামিব ॥৩৬॥
দময়ন্তী তু দুঃখার্ত্তা পতিরাজ্যবিনাকৃতা।
অতীতবাক্‌পথে কালে শশাপৈনং রুষান্বিতা ॥৩৭॥
যথাহং নৈষধাদন্যং মনসাপি ন চিন্তয়ে।
তথায়ং পততাং ক্ষুদ্রঃ পরাসুর্ম্মৃগজীবনঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

স ইতি। আতুরঃ কামার্ত্তঃ পাপমতিশ্চ স তু ব্যাধঃ, ক্রুদ্ধঃ সন্, প্রধর্ষয়িতুং বলাদ্রময়িতুমিচ্ছন্নপি, দীপ্তাং প্রজ্বলিতামগ্নিশিখামিব, দময়ন্তীং দুর্দ্ধর্ষাং তর্কয়ামাস ॥৩৬॥

দময়ন্তীতি। পত্যা নলেন রাজ্যেন চ বিনাকৃতা বিরহিতা। এতেন ক্রোধস্যাতিপ্রবলত্বং সূচিতম্। অতএব দুঃখার্ত্তা দময়ন্তী তু রুষান্বিতা সতী, অতীতো বাক্‌পথো বাগ্‌বিষয়ো যেন তস্মিন্ পতিরাজ্যাদিবিনাকৃতত্বাদ্দময়ন্তীপক্ষে বর্ণয়িতুমযোগ্যে ইত্যর্থঃ, কালে সময়ে, এনং ব্যাধং শশাপ। অত্র "অতীতবাক্‌পথে বাচাপ্যনিবার্য্যে সতি, কালে ধূম্রবর্ণে ব্যাধে" ইতি নীলকণ্ঠব্যাখ্যানং হেয়ম্, বাচা নিবারণস্যাকৃতত্বাৎ এনমিত্যস্য পুনরুক্তত্বাপত্তেশ্চ।

অথ জীবনদাতুর্ব্যাধস্য জীবননাশায়ৈব শাপেন দময়ন্ত্যাঃ কৃতঘ্নতাপাপমিতি চেৎ সত্যম্, তৎপাপাপেক্ষয়া সতীধর্ম্মো গরীয়ানিতি মহাসতী দময়ন্তী তৎপাপমঙ্গীকৃত্যৈব শাপেনাত্মনঃ সতীধর্ম্মং ররক্ষ। দৃশ্যতেঽপি লোকে বেদে চ লঘুপাপাঙ্গীকারেণ গরীয়সো ধর্ম্মস্য রক্ষণমর্জনঞ্চ। যথা ধর্ম্মজ্ঞ এব জনো মিথ্যাভাষণেন কস্যচিজ্জীবনং রক্ষতি। স্মৃতিশ্চাত্রোক্তযুক্তিমূলা—"নানৃতবচনে দোষো জীবনঞ্চেত্তদধীনম্"। "অগ্নীষোমীয়ং পশুমালভেত" ইতি শ্রুত্যা অগ্নীষোমযাগধর্ম্মার্জনার্থং পশ্বালম্ভনম্। মিথ্যাভাষণেন পাপং স্মৃতিশাস্ত্রাদৌ হিংসামাত্রেণ চ পাপং সাংখ্যশাস্ত্রে দ্রষ্টব্যম্ ॥৩৭॥

কিং শশাপেত্যাহ যথেতি। নৈষধান্নলাৎ। পততাং ভূমৌ পততু, পরাসুর্নিষ্প্রাণঃ ॥৩৮॥

---

কিন্তু কামাতুর এবং পাপবুদ্ধি ব্যাধও ক্রুদ্ধ হইয়া বলপূর্ব্বক রমণ করিবার ইচ্ছা করিয়াও প্রজ্বলিত অগ্নিশিখার তুল্যই দময়ন্তীকে দুর্দ্ধর্ষা বলিয়া মনে করিল ॥৩৬॥

রাজ্য ত পূর্ব্বেই গিয়াছে, পতিও চলিয়া গিয়াছেন; তাই অত্যন্তদুঃখার্ত্তা দময়ন্তী অত্যন্তক্রুদ্ধ হইয়া সেই অবর্ণনীয় সময়ে ব্যাধকে অভিসম্পাত করিলেন—॥৩৭॥

'যখন আমি নলভিন্ন অন্য পুরুষকে মনেও চিন্তা করি না, তখন এই ক্ষুদ্র ব্যাধ প্রাণশূন্য হইয়া ভূতলে পতিত হউক' ॥৩৮॥

---

[৩৭]···পতিরাজ্যনিরাকৃতা···রুষা কিল—পি। [৩৮] যস্মহং নৈষধাৎ···বা ব কা নি।

উক্তমাত্রে তু বচনে তথা স মৃগজীবনঃ।
ব্যসুঃ পপাত মেদিন্যামগ্নিদগ্ধ ইব দ্রুমঃ ॥৩৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নলোপাখ্যানে দময়ন্তীব্যাধশাপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:(*):——

## ত্রিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ

——:(*):——

বৃহদশ্ব উবাচ।

সা নিহত্য মৃগব্যাধং প্রতস্থে কমলেক্ষণা।
বনং প্রতিভয়ং শূন্যং ঝিল্লিকাগণনাদিতম্ ॥১॥
সিংহ-দ্বীপি-রুরু-ব্যাঘ্র-মহিষর্ক্ষ-মৃগৈর্যুতম্।
নানাপক্ষিগণাকীর্ণং ম্লেচ্ছতস্করসেবিতম্ ॥২॥

ভারতকৌমুদী

উক্তেতি। তথা তাদৃশে, মৃগজীবনো ব্যাধঃ। ব্যসুর্বিগতপ্রাণঃ ॥৩৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

——:০:——

সেতি। মৃগব্যাধং কিরাতম্। প্রতিভয়ং ভয়ঙ্করম্। ঝিল্লিকা তীব্ররবঃ কীটবিশেষঃ।

ভারতভাবদীপঃ

ক্রোধেন ॥৩৫—৩৬॥ পতিরাজ্যবিনাকৃতা পত্যা রাজ্যেন চ রহিতা, অতীতবাক্‌পথে বাচাপ্যনিবার্য্যে সতি, কালে ধূম্রবর্ণে ব্যাধে ॥৩৭॥ পরাসুর্গতপ্রাণঃ ॥৩৮॥ ব্যসুর্বিগতপ্রাণঃ ॥৩৯॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫২॥

দময়ন্তী সেইরূপ কথা বলিবামাত্র সেই ব্যাধ—অগ্নিদগ্ধ বৃক্ষের ন্যায় প্রাণশূন্য হইয়া ভূতলে পতিত হইল' ॥৩৯॥

——:(•):——

বৃহদশ্ব বলিলেন—'পদ্মনয়না দময়ন্তী ব্যাধকে বধ করিয়া (নলের অন্বেষণে) ভয়ঙ্কর শূন্য বনে প্রবেশ করিলেন। সে বনে ঝিঁঝী ডাকিতেছিল এবং সে বন—সিংহ, ব্যাঘ্রবিশেষ (কেঁদুয়া বাঘ), সাধারণ ব্যাঘ্র, রুরুহরিণ, অন্যান্য হরিণ, মহিষ, ভল্লুক ও নানাবিধ পক্ষিগণে পরিপূর্ণ ছিল; আর তাহাতে

[৩৯]…তয়া স মৃগজীবনঃ…পি। * '…ত্রিষষ্টিতমঃ…' বা ব কা, '…একষষ্টিতমঃ…' পি,'…ষষ্টিতমঃ…' নি।

শাল-বেণু-ধবাশ্বত্থ-তিন্দুকেঙ্গুদ-কিংশুকৈঃ।
অর্জ্জুনারিষ্টসংছন্নং স্যন্দনৈশ্চ সশাল্মলৈঃ ॥৩॥
জম্ব্বাম্র-লোধ্র-খদির-শাক-বেত্র-সমাকুলম্।
পদ্মকামলক-প্লক্ষ-কদম্বোডুম্বরাবৃতম্ ॥৪॥
বদরী-বিল্ব-সংছন্নং ন্যগ্রোধৈশ্চ সমাকুলম্।
প্রিয়াল-তাল-খর্জ্জূর-হরীতক-বিভীতকৈঃ ॥৫॥ (কুলকম্)
নানাধাতুশতৈর্নদ্ধান্ বিবিধানপি চাচলান্।
নিকুঞ্জান্ পক্ষিসংঘুষ্টান্ দরীশ্চাদ্ভুতদর্শনাঃ ॥৬॥
নদীঃ সরাংসি বাপীশ্চ বিবিধাংশ্চ মৃগদ্বিজান্।
সা বহূন্ ভীমরূপাংশ্চ পিশাচোরগরাক্ষসান্ ॥৭॥
পল্বলানি তড়াগানি গিরিকূটানি সর্ব্বশঃ।
সরিতো নির্ঝরাংশ্চৈব দদর্শাদ্ভুতদর্শনান্ ॥৮॥ (বিশেষকম্)
যূথশো দদৃশে তত্র বিদর্ভাধিপনন্দিনী।
মহিষাংশ্চ বরাহাংশ্চ ঋক্ষাংশ্চ বনপন্নগান্ ॥৯॥

ভারতকৌমুদী

দ্বীপী ব্যাঘ্রবিশেষঃ, রুরুর্হরিণবিশেষঃ, ঋক্ষো ভল্লূকঃ। বেণুর্বংশঃ। অরিষ্টো নিম্বঃ। স্যন্দনৈস্তিনিশৈঃ সংছন্নমিতি শেষঃ। প্লক্ষঃ পর্কটী। ন্যগ্রোধৈর্বটৈঃ ॥১—৫॥

নানেতি। নদ্ধান্ বদ্ধান্ আবৃতানিত্যর্থঃ। অচলান্ পর্ব্বতান্। দরীর্গুহাঃ। মৃগ-দ্বিজান্ পশুপক্ষিণঃ। পল্বলানি অল্পজলাশয়ান্। গিরীণাং কূটানি শৃঙ্গাণি ॥৬—৮॥

ম্লেচ্ছ ও তস্করগণ বিচরণ করিত এবং সে বন—শাল, বাঁশ, ধব, অশ্বত্থ, তিন্দুক, ইঙ্গুদ, কিংশুক, অর্জ্জুন, নিম্ব, তিনিশ, শাল্মলী, জম্বূ, আম্র, লোধ্র, খদির, শাক, বেত্র, পদ্মক, আমলকী, পর্কটী, কদম্ব, উডুম্বর, বদরী, বিল্ব, বট, পিয়াল, তাল, খর্জ্জূর, হরীতকী ও বিভীতকীবৃক্ষে পরিপূর্ণ ছিল ॥১—৫॥

ক্রমে দময়ন্তী দেখিলেন - সেই বনে নানাবিধ পর্ব্বত রহিয়াছে, সেগুলি হইতে বহুবিধ ধাতু নির্গত হইতেছে; বহুতর কুঞ্জ আছে, তাহার ভিতরে পক্ষিগণ রব করিতেছে এবং অনেক গুহা আছে, সেগুলির আকৃতি অদ্ভুত; আর দেখিলেন—বহুতর নদী, সরোবর, দীঘী, নানাবিধ পশু ও পক্ষী, ভয়ঙ্করা-কৃতি বহুতর পিশাচ, সর্প ও রাক্ষস; অনেক ক্ষুদ্র জলাশয়, বৃহৎ জলাশয়, সর্ব্বপ্রকার পর্ব্বতশৃঙ্গ, ক্ষুদ্র নদী এবং অদ্ভুতাকৃতি নির্ঝর রহিয়াছে ॥৬—৮॥

[৪] ··শাল-বেত্র···বা ব কা পি। [৫]···পিয়ালতাল···কা পি। [৭]···স্ববহূন্ ভীম-রূপাংশ্চ···পি। (৯)···মহিষান্ বরাহান্ গোমায়ুনৃক্ষবানরপন্নগান্—পি নি।

তেজসা যশসা লক্ষ্ম্যা স্থিত্যা চ পরয়া যুতা ।
বৈদর্ভী বিচরত্যেকা নলমন্বেষতী তদা ॥১০॥
নাবিভ্যৎ সা নৃপসুতা ভৈমী তত্রাথ কস্যচিৎ ।
দারুণামটবীং প্রাপ্য ভর্ত্তৃব্যসনপীড়িতা ॥১১॥
বিদর্ভতনয়া রাজন্ ! বিললাপ সুদুঃখিতা ।
ভর্ত্তৃশোকপরীতাঙ্গী শিলাতলমথাশ্রিতা ॥১২॥

দময়ন্ত্যুবাচ ।

সিংহোরস্ক ! মহাবাহো ! নিষধানাং জনাধিপ ! ।
ক্ব নু রাজন্ ! গতোঽস্যদ্য ত্যক্ত্বা মাং নির্জনে বনে ॥১৩॥
অশ্বমেধাদিভির্বীর ! ক্রতুভির্ভূরিদক্ষিণৈঃ ।
কথমিষ্ট্বা নরব্যাঘ্র ! ময়ি মিথ্যা প্রবর্ত্তসে ॥১৪॥

---

ভারতকৌমুদী

যূথশ ইতি। যূথশো বহুশ্রেণীবদ্ধভাবান্, দদৃশে দদর্শ। ঋক্ষান্ ভল্লূকান্ ॥৯॥
তেজসেতি। স্থিত্যা সতীমর্য্যাদয়া, পরয়া উত্তময়া। অন্বেষতী অন্বিষ্যন্তী ॥১০॥
নেতি। নাবিভ্যৎ ন ভীতা। অটবীং বনম্। ভর্ত্তুর্ব্যসনেন বিরহবিপদা পীড়িতা ॥১১॥
বিদর্ভেতি। ভর্ত্তৃশোকেন পরীতানি ব্যাপ্তানি ব্যাপ্ততয়া আকুলানি অঙ্গানি যস্যাঃ সা ॥১২॥
সিংহেতি। সিংহস্যেব উরো বক্ষো যস্য তৎসম্বোধনম্। নিষধানাং তদ্দেশস্য ॥১৩॥

---

দময়ন্তী সেই বনমধ্যে বহুশ্রেণীবদ্ধভাবে মহিষ, শূকর, ভল্লূক ও বন্য সর্প দেখিলেন ॥৯॥

অসাধারণ তেজ, যশ, কান্তি ও মর্য্যাদাসম্পন্না দময়ন্তী তখন একাকিনীই নলের অন্বেষণে বিচরণ করিতে লাগিলেন ॥১০॥

ভর্ত্তৃবিরহপীড়িতা দময়ন্তী সেই ভয়ঙ্করবনমধ্যেও কোন জন্তু হইতেই ভীত হইলেন না ॥১১॥

রাজা ! তাহার পর, ভর্ত্তৃশোকে আকুলা ও অতিদুঃখিতা দময়ন্তী একখানি শিলার উপরে বসিয়া বিলাপ করিতে লাগিলেন ॥১২॥

দময়ন্তী বলিলেন—'সিংহবক্ষা মহাবাহু নিষধরাজ ! আপনি আজ আমাকে নির্জন বনে পরিত্যাগ করিয়া কোথায় গেলেন ॥১৩॥

বীর নরশ্রেষ্ঠ ! আপনি প্রচুর-দক্ষিণাযুক্ত অশ্বমেধপ্রভৃতি যজ্ঞ করিয়া আমার উপরে কেন মিথ্যা ব্যবহার করিতেছেন ॥১৪॥

---

(১৩)···ব্যূঢ়োরস্ক !···বা ব কা, গতোঽস্যত্র বিসৃজ্য বিজনে বনে—বা ব কা নি।

যত্ত্বয়োক্তং নরশ্রেষ্ঠ ! মৎসমক্ষং মহাদ্যুতে ! ।
কর্ত্তুমর্হসি কল্যাণ ! তদৃতং পার্থিবর্ষভ ! ॥১৫॥
যচ্চোক্তং বিহগৈর্হংসৈঃ সমীপে তব ভূমিপ ! ।
মৎসমক্ষং যদুক্তঞ্চ তদবেক্ষিতুমর্হসি ॥১৬॥
চত্বার একতো বেদাঃ সাঙ্গোপাঙ্গাঃ সবিস্তরাঃ ।
স্বধীতা মনুজব্যাঘ্র ! সত্যমেকং কিলৈকতঃ ॥১৭॥
তস্মাদর্হসি শত্রুঘ্ন ! সত্যং কর্ত্তুং নরেশ্বর ! ।
উক্তবানসি যদ্বীর ! মৎসকাশে পুরা বচঃ ॥১৮॥
হা বীর ! ননু নামাহমিষ্টা কিল তবানঘ ! ।
অস্যামটব্যাং ঘোরায়াং কিং মাং ন প্রতিভাষসে ॥১৯॥

ভারতকৌমুদী

অশ্বেতি। ইষ্ট্বা দেবান্ পূজয়িত্বা। মিথ্যা প্রবর্ত্তসে, পূর্বোক্তিব্যত্যয়করণাৎ ॥১৪॥

যদিতি। "ত্যজেয়মপি চাত্মানং ন চৈব ত্বামনিন্দিতে !" ইতি যদুক্তম্। ঋতং সত্যম্ ॥১৫॥

যদিতি। "ত্বঞ্চাপি রত্নং নারীণাং নরেষু চ নলো বরঃ" ইত্যাদিরূপং পূর্ব্বং যচ্চোক্তম্। তথা চ রত্নত্বং বরত্বঞ্চ সত্যব্যাঘাতাদ্ব্যাহন্যত এবেতি ভাবঃ ॥১৬॥

চত্বার ইতি। অঙ্গৈর্ব্যাকরণাদিভিঃ উপাঙ্গৈর্মীমাংসাদিভিশ্চ সহেতি সাঙ্গোপাঙ্গাঃ, বিস্তরৈঃ পুরাণাদিভিঃ সহেতি সবিস্তরাঃ। স্বধীতাঃ সম্যক্ শিক্ষিতাঃ ॥১৭॥

তস্মাদিতি। যৎ—"ত্যজেয়মপি চাত্মানম্" ইত্যাদিরূপম্ ॥১৮॥

হেতি। ইষ্টা প্রিয়া। নাম সম্ভাবনায়াম্। অটব্যাম্ অরণ্যে ॥১৯॥

---

নরশ্রেষ্ঠ ! মহাতেজা ! মঙ্গলভাজন ! রাজশ্রেষ্ঠ ! আপনি আমার সমক্ষে যাহা বলিয়াছিলেন, তাহা সত্য করুন ॥১৫॥

এবং রাজা ! হংসপক্ষীরা আপনার নিকটে যাহা বলিয়াছিল এবং আমার সমক্ষে যাহা কহিয়াছিল, সেই সকল বিষয়ে লক্ষ্য করুন ॥১৬॥

নরশ্রেষ্ঠ ! অঙ্গ, উপাঙ্গ ও পুরাণপ্রভৃতির সহিত সম্যক্ অধীত চারিটী বেদ একদিক্ এবং সত্য একদিক্ ॥১৭॥

অতএব হে শত্রুহন্তা বীর নরনাথ ! আপনি পূর্ব্বে আমার নিকটে যে সকল কথা বলিয়াছিলেন, তাহা সত্য করুন ॥১৮॥

হা নিষ্পাপ বীর ! আমি ধারণা করি যে, আমি আপনার প্রিয়। কিন্তু তবে, এই ভয়ঙ্কর বনে আমার কথার উত্তর দিতেছেন না কেন ? ॥১৯॥

---

(১৫)···স্মর্ত্তুমর্হসি কল্যাণ ! বচনম্···বা ব কা। (১৬)···মৎসকাশে চ তৈরুক্তম্··· পি। [১৭] একতশ্চতুরো বেদাঃ···পি।

ধর্ষয়ত্যেব মাং রৌদ্রো ব্যাত্তাস্যো দারুণাকৃতিঃ।
অরণ্যরাট্ ক্ষুধাবিষ্টঃ কিং মাং ন ত্রাতুমর্হসি ॥২০॥
ন মে ত্বদন্যা কাচিদ্ধি প্রিয়াস্তীত্যব্রবীঃ সদা।
তামৃতাং কুরু কল্যাণ! পুরোক্তাং ভারতীং নৃপ! ॥২১॥
উন্মত্তাং বিলপন্তীং মাং ভার্য্যামিষ্টাং নরাধিপ!।
ঈপ্সিতামীপ্সিতোঽসি ত্বং কিং মাং ন প্রতিভাষসে ॥২২॥
কৃশাং দীনাং বিবর্ণাঞ্চ মলিনাং বসুধাধিপ!।
বস্ত্রার্দ্ধপ্রাবৃতামেকাং বিলপন্তীমনাথবৎ ॥২৩॥
যূথভ্রষ্টামিবৈকাং মাং হরিণীং পৃথুলোচন!।
ন মানয়সি মানার্হ! রুদতীমরিকর্ষণ! ॥২৪॥ (যুগ্মকম্)
মহারাজ! মহারণ্যে অহমেকাকিনী সতী।
দময়ন্ত্যভিভাষে ত্বাং কিং মাং ন প্রতিভাষসে ॥২৫॥

ভারতকৌমুদী

ধর্ষয়তীতি। ধর্ষয়তি বলাদ্‌গ্রহীষ্যতি, ব্যাত্তাস্যো বিবৃতবদনঃ, অরণ্যরাট্ সিংহঃ ॥২০॥
নেতি। ঋতাং সত্যাম্। পুরা পূর্ব্বম্। ভারতীং বাচম্ ॥২১॥
উন্মত্তামিতি। ইষ্টাং ভ্রষ্টুমভিলষিতাম্, ঈপ্সিতাং প্রিয়াম্, ঈপ্সিতঃ প্রিয়ঃ ॥২২॥
কৃশামিতি। দীনাং কাতরাম্। মলিনাং ধূল্যাদিমলদিগ্ধাঙ্গীম্। একামেকাকিনীম্।
যূথভ্রষ্টাং শ্রেণীচ্যুতাম্। হে পৃথুলোচন! বিশালনেত্র!। মানয়সি আদ্রিয়সে ॥২৩—২৪॥

ভয়ঙ্করস্বভাব, দারুণাকৃতি ও বিবৃতবদন ক্ষুধার্ত্ত সিংহ আমাকে নিশ্চয়ই আক্রমণ করিবে, আপনি কি রক্ষা করিবেন না ॥২০॥

মঙ্গলভাজন! আপনি সর্ব্বদা বলিতেন যে, তুমি ভিন্ন অন্য কোন রমণীই আমার প্রিয় নহে। রাজা! আপনার এই পূর্ব্বোক্ত কথা সত্য করুন ॥২১॥

নরনাথ! আপনি আমার প্রিয় ভর্ত্তা, আমিও আপনার প্রিয়া ভার্য্যা, এই অবস্থায় আমি উন্মত্ত হইয়া বিলাপ করিতেছি, আপনি উত্তর দেন না কেন? ॥২২॥

হে বিশালনয়ন সম্মানযোগ্য শত্রুহন্তা রাজা! আমি এখন যূথভ্রষ্টা একাকিনী হরিণীর ন্যায় কৃশা, কাতরা, বিবর্ণা, ধূলিধূসরা ও অর্দ্ধবস্ত্রে আবৃতা হইয়া অনাথার ন্যায় একা বিলাপ ও রোদন করিতেছি; আপনি আসিয়া কেন আদর করিতেছেন না? ॥২৩—২৪॥

[২০] কর্ষয়ত্যেষ মাম্…বা ব কা, ভৎর্সয়ত্যেষ মাম্…নি। (২৪)…মামার্য্য! রুদতীম্…বা ব কা নি,…ন মানয়সি কল্যাণ! রুদতীম্…পি। (২৫)…মামিহৈকাকিনীং সতীম্। স্বপত্নীমভিভাষন্তীম্…পি,…আভাষমাণাং স্বাং পত্নীম্…নি।

কুলশীলোপসম্পন্নং চারুসর্ব্বাঙ্গশোভনম্।
নাদ্য ত্বামনুপশ্যামি গিরাবস্মিন্ নরোত্তম! ॥২৬॥
বনে চাস্মিন্ মহাঘোরে সিংহব্যাঘ্রনিষেবিতে।
শয়ানমুপবিষ্টং বা স্থিতং বা নিষধাধিপ! ॥২৭॥
প্রস্থিতং বা নরশ্রেষ্ঠ! মম শোকবিবর্দ্ধন!।
কং নু পৃচ্ছামি দুঃখার্ত্তা ত্বদর্থে শোককর্ষিতা ॥২৮॥ (যুগ্মকম্)
কচ্চিদ্দৃষ্টস্ত্বয়ারণ্যে সঙ্গত্যেহ নলো নৃপঃ।
কো নু মে বাথ প্রষ্টব্যো বনেঽস্মিন্ প্রস্থিতং নলম্ ॥২৯॥
অভিরূপং মহাত্মানং পরব্যূহবিনাশনম্।
যমন্বেষসি রাজানং নলং পদ্মনিভেক্ষণম্ ॥৩০॥

ভারতকৌমুদী

মহেতি। দময়ন্তী ভবতঃ পরমপ্রিয়া ভার্য্যেত্যাশয়ঃ ॥২৫॥
কুলেতি। চারুভিঃ সর্ব্বৈরঙ্গৈঃ শোভনং সমুদায়েন সুন্দরম্। গিরৌ পর্ব্বতে ॥২৬॥
বন ইতি। স্থিতং দণ্ডায়মানম্। প্রস্থিতং গচ্ছন্তম্। কং জনম্ ॥২৭—২৮॥
কচ্চিদিতি। সঙ্গত্যা সম্মেলনেন। পূর্ব্বার্দ্ধবাক্যেন কো জনঃ প্রষ্টব্য ইত্যর্থঃ ॥২৯॥
অভীতি। অভিরূপং পরমসুন্দরম্। পরব্যূহস্য শত্রুসৈন্যস্য বিনাশনম্। অন্বেষসি

ভারতভাবদীপঃ

সেতি। প্রতিভয়ং ভীষণং ঝিল্লিকাতীক্ষ্ণশব্দঃ পতঙ্গবিশেষঃ ॥১—১৯॥ অরণ্যরাট্ শার্দ্দূলঃ, মাং মম চিত্তং কর্ষয়তি ব্যথয়তি ॥২০—২৯॥ পরব্যূহাঃ শত্রুসৈন্যানি। পর-

মহারাজ! আমি দময়ন্তী এই মহাবনে একাকিনী হইয়া আপনার উদ্দেশে কত বলিতেছি, আপনি কেন আমাকে কিছুই বলিতেছেন না? ॥২৫॥

নরশ্রেষ্ঠ! আপনি কুল ও শীলসম্পন্ন এবং সর্ব্বাঙ্গসুন্দর; হায়! সেই অবস্থায় আপনাকে আজ এই পর্ব্বতে দেখিতে পাইতেছি না ॥২৬॥

নিষধরাজ! নরশ্রেষ্ঠ! আমার শোকবর্দ্ধক! সিংহ ও ব্যাঘ্রে পরিপূর্ণ এই মহাভয়ঙ্কর বনে আমি দুঃখার্ত্তা ও শোকাকুলা অবস্থায় শয়িত, উপবিষ্ট, দণ্ডায়মান বা গমনকারী কোন্ ব্যক্তিকে আপনার বিষয় জিজ্ঞাসা করিব ॥২৭-২৮॥

'আপনি কি সম্মিলিত হইয়া এই বনে নলরাজাকে দেখিয়াছেন?' এই ভাবে আমি এই বনমধ্যে প্রস্থিত নলরাজার বিষয় কাহার নিকট জিজ্ঞাসা করিব ॥২৯॥

'সুন্দরি! মনোহরমূর্ত্তি, মহাত্মা, শত্রুসৈন্যহন্তা এবং পদ্মনয়ন যে নল-

(২৬) কুলশীলোপসম্পন্ন! চারুসর্ব্বাঙ্গশোভন…পি।

অয়ং স ইতি কস্যাদ্য শ্রোষ্যামি মধুরাং গিরম্ ।
অরণ্যরাড়য়ং শ্রীমাংশ্চতুর্দ্দংষ্ট্রো মহাহনুঃ ॥৩১॥
শার্দ্দূলোঽভিমুখোঽভ্যেতি প্রক্ষ্যাম্যেনমশঙ্কিতা ।
ভবান্ মৃগাণামধিপস্ত্বমস্মিন্ কাননে প্রভুঃ ॥৩২॥
বিদর্ভরাজতনয়াং দময়ন্তীতি বিদ্ধি মাম্ ।
নিষধাধিপতের্ভার্য্যাং নলস্যামিত্রঘাতিনঃ ॥৩৩॥
পতিমন্বেষতীমেকাং কৃপণাং শোককর্ষিতাম্ ।
আশ্বাসয় মৃগেন্দ্রেহ ! যদি দৃষ্টস্ত্বয়া নলঃ ॥৩৪॥ (কুলকম্)
অথবা ত্বং বনপতে ! নলং যদি ন শংসসি ।
মাং খাদয় মৃগশ্রেষ্ঠ ! দুঃখাদস্মাদ্বিমোচয় ॥৩৫॥
শ্রুত্বারণ্যে বিলপিতং ন মামাশ্বাসয়ত্যয়ম্ ।
যাত্যেতাং স্বাদুসলিলামাপগাং সাগরঙ্গমাম্ ॥৩৬॥

ভারতকৌমুদী

অন্বিষ্যসি। ইতি ইত্থম্। অরণ্যরাট্ বনাধিপতিঃ, শ্রীমান্ কান্তিশালী, চতস্রো দংষ্ট্রাঃ সম্মুখবর্ত্তিনো বৃহন্তো দন্তা যস্য সঃ। প্রক্ষ্যামি প্রশ্নং করিষ্যামি। মৃগাণাং পশূনাম্। কৃপণাং দীনাম্। আশ্বাসয় নলবৃত্তান্তকথনেন ॥৩০—৩৪॥

অথবেতি। ন শংসসি ন ব্রবীষি। খাদয়েতি স্বার্থে ইন্। মৃগশ্রেষ্ঠ ! পশুশ্রেষ্ঠ ! ॥৩৫॥

রাজাকে তুমি অন্বেষণ করিতেছ, এই তিনি !' এইরূপ মধুর বাক্য আজ আমি কাহার নিকট শুনিব। (সে যাহা হউক,) হৃষ্ট-পুষ্ট-শরীর, বিশালদন্তচতুষ্টয়যুক্ত ও বিশাল-হনু-শালী এই বনাধিপতি ব্যাঘ্র এই দিকেই আসিতেছে; আমি নিঃশঙ্কচিত্তে উহাকেই জিজ্ঞাসা করি—'পশুশ্রেষ্ঠ ! আপনি পশুদের অধিপতি এবং এই বনের রাজা; আপনি অবগত হউন যে, আমি বিদর্ভরাজের দুহিতা এবং শত্রুহন্তা নিষধাধিপতি নলরাজার ভার্য্যা, আমার নাম—'দময়ন্তী'; আমি শোকার্ত্তা ও কাতরা হইয়া একাকিনী পতির অন্বেষণ করিতেছি। অতএব পশুরাজ ! আপনি যদি নলরাজাকে দেখিয়া থাকেন, তবে তাঁহার বৃত্তান্ত বলিয়া আমাকে আশ্বস্ত করুন' ॥৩০—৩৪॥

অথবা, বনাধিপতি পশুশ্রেষ্ঠ ! আপনি যদি নলরাজার বিষয় না বলেন, তবে আমাকে ভক্ষণ করুন এবং এই দুঃখ হইতে মুক্ত করুন ॥৩৫॥

হায় ! এই ব্যাঘ্র আমার বিলাপ শুনিয়াও আমাকে আশ্বস্ত করিল না, কিন্তু স্বাদুজলা সাগরগামিনী এই নদীর দিকে যাইতেছে ॥৩৬॥

[৩২]···ব্রজাম্যেনমশঙ্কিতা···বা ব কা,···পৃচ্ছাম্যেনমশঙ্কিতা···নি।

ইমং শিলোচ্চয়ং পুণ্যং শৃঙ্গৈর্বহুভিরুচ্ছ্রিতৈঃ।
বিরাজিতং দিবস্পৃগ্‌ভির্নৈকবর্ণৈর্মনোরমৈঃ ॥৩৭॥
নানাধাতুসমাকীর্ণং বিবিধোপলভূষিতম্।
অস্যারণ্যস্য মহতঃ কেতুভূতমিবোত্থিতম্ ॥৩৮॥
সিংহশার্দ্দূলমাতঙ্গ-বরাহর্ক্ষমৃগায়ুতম্।
পতত্রিভির্বহুবিধৈঃ সমন্তাদনুনাদিতম্ ॥৩৯॥
কিংশুকাশোকবকুল-পুন্নাগৈরুপশোভিতম্।
কর্ণিকারধবপ্লক্ষৈঃ সুপুষ্পৈরুপশোভিতম্ ॥৪০॥
সরিদ্ভিঃ সবিহঙ্গাভিঃ শিখরৈশ্চ সমাকুলম্।
গিরিরাজমিমং তাবৎ পৃচ্ছামি নৃপতিং প্রতি ॥৪১॥ (কুলকম্)
ভগবন্নচলশ্রেষ্ঠ! দিব্যদর্শন! বিশ্রুত!।
শরণ্য! বহুকল্যাণ! নমস্তেঽস্তু মহীধর! ॥৪২॥

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। অয়ং শার্দ্দূলঃ। আপগাং নদীম্, সাগরঙ্গমাং নদ্যন্তরামিলিতাম্ ॥৩৬॥

ইমমিতি। শিলোচ্চয়ং পর্ব্বতম্। উচ্ছ্রিতৈরুচ্চৈঃ। দিবস্পৃগ্‌ভির্গগনস্পর্শিভিঃ। বিবিধৈরুপলৈঃ পাষাণৈর্ভূষিতম্। কেতুভূতং ধ্বজরূপম্। ঋক্ষো ভল্লূকঃ, আয়ুতং সমন্বিতম্। পতত্রিভিঃ পক্ষিভিঃ। কর্ণিকারৈঃ স্থলপদ্মবৃক্ষৈঃ, প্লক্ষৈঃ পর্কটীবৃক্ষৈঃ। শিখরৈর্জলপর্য্যন্তাবনতৈর্বৃক্ষাগ্রৈঃ। নৃপতিং প্রতি নলরাজবিষয়ে ॥৩৭—৪১॥

এই একটী পবিত্র পর্ব্বত উন্নত, আকাশস্পর্শী, নানাবর্ণ ও মনোহর বহুতর শৃঙ্গে শোভা পাইতেছে; এই পর্ব্বতটী গৈরিকপ্রভৃতি বহুধাতুতে ব্যাপ্ত, নানাবিধ প্রস্তরে ভূষিত এবং এই মহারণ্যের ধ্বজের ন্যায় উত্থিত রহিয়াছে; ইহাতে সিংহ, ব্যাঘ্র, হস্তী, বরাহ, ভল্লুক ও হরিণগণ বিচরণ করিতেছে; নানাবিধ পক্ষী সকল দিকে রব করিয়া বেড়াইতেছে; মনোহরপুষ্পশালী কিংশুক, অশোক, বকুল, পুন্নাগ, স্থলপদ্ম, ধব ও পর্কটীবৃক্ষ সকল শোভা জন্মাইতেছে; অনেক নদী প্রবাহিত হইতেছে, তাহাতে আবার পক্ষিগণ বিচরণ করিতেছে এবং বহুতর বৃক্ষের অগ্রদেশ আসিয়া জলস্পর্শ করিয়াছে। এই পর্ব্বতরাজের নিকট নলরাজার বিষয় জিজ্ঞাসা করি ॥৩৭—৪১॥

ভগবন্! দিব্যদর্শন! বিশ্ববিখ্যাত! শরণাগতরক্ষক! বহুমঙ্গলময়! পৃথিবীধর! পর্ব্বতশ্রেষ্ঠ! আপনাকে নমস্কার ॥৪২॥

(৩৭)…বিরাজন্তিরিবানেকৈঃ…বা ব কা,…বিরাজন্তির্দিবস্পৃগ্‌ভিঃ…পি।
(৪১)…শিখরৈশ্চোপশোভিতম্…পি।

প্রণমে ত্বাভিগম্যাহং রাজপুত্রীং নিবোধ মাম্।
রাজ্ঞঃ স্নুষাং রাজভার্য্যাং দময়ন্তীতি বিশ্রুতাম্ ॥৪৩॥
রাজা বিদর্ভাধিপতিঃ পিতা মম মহারথঃ।
ভীমো নাম ক্ষিতিপতিশ্চাতুর্বর্ণ্যস্য রক্ষিতা ॥৪৪॥
রাজসূয়াশ্বমেধানাং ক্রতূনাং দক্ষিণাবতাম্।
আহর্ত্তা পার্থিবশ্রেষ্ঠঃ পৃথুচার্বঞ্চিতেক্ষণঃ ॥৪৫॥
ব্রহ্মণ্যঃ সাধুবৃত্তশ্চ সত্যবাগনসূয়কঃ।
শীলবান্ বীর্য্যসম্পন্নঃ পৃথুশ্রীর্ধর্ম্মবিচ্ছুচিঃ ॥৪৬॥
সম্যগ্‌গোপ্তা বিদর্ভাণাং নির্জ্জিতারিগণঃ প্রভুঃ।
তস্য মাং বিদ্ধি তনয়াং ভগবংস্ত্বামুপস্থিতাম্ ॥৪৭॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

ভগবন্নিতি। হে ভগবন্! মাহাত্ম্যশালিন্! দিব্যদর্শন! অলৌকিকাকৃতে! ॥৪২॥

প্রণম ইতি। প্রণমে প্রণমামি, ত্বা ত্বাম্। স্নুষাং পুত্রবধূম্ ॥৪৩॥

রাজপুত্রীমিত্যাদ্যুক্তং বিবৃণোতি রাজেতি। রাজা ক্ষত্রিয়ঃ, ক্ষিতিপতির্ভূপাল ইত্যপৌনরুক্ত্যম্। দক্ষিণাবতাং প্রশস্তদক্ষিণাযুক্তানাম্। আহর্ত্তা অনুষ্ঠাতা। পৃথুনী বিশালে চারুণী মনোহরে অঞ্চিতে সরলে চ ঈক্ষণে চক্ষুষী যস্য সঃ। ব্রহ্মসু ব্রাহ্মণেষু সাধুরিতি ব্রহ্মণ্যঃ, সাধুবৃত্তঃ সদ্ব্যবহারী। পৃথুশ্রীর্বিশালসমৃদ্ধিঃ। গোপ্তা রক্ষিতা ॥৪৪—৪৭॥

ভারতভাবদীপঃ

ব্যসনেতি পাঠে—পরেষাং দুঃখস্য নাশনম্ ॥৩০—৪৫॥ ব্রহ্মণ্যঃ ব্রহ্মণি ব্রাহ্মণজাতৌ বেদে

---

আমি আপনার নিকটে উপস্থিত হইয়া আপনাকে নমস্কার করিতেছি। আপনি জানুন যে, আমি রাজার কন্যা, রাজার পুত্রবধূ এবং রাজার ভার্য্যা; আমার নাম—'দময়ন্তী' ॥৪৩॥

বিদর্ভদেশের অধিপতি ও ব্রাহ্মণপ্রভৃতি চারি বর্ণের রক্ষক মহারথ ভীমরাজা আমার পিতা। তিনি প্রশস্ত-দক্ষিণা-যুক্ত রাজসূয় ও অশ্বমেধপ্রভৃতি যজ্ঞের অনুষ্ঠান করেন ও রাজাদের মধ্যে শ্রেষ্ঠ এবং তাঁহার নয়নযুগল বিশাল মনোহর ও সরল। আর তিনি ব্রাহ্মণগণের হিতৈষী, সকলের সঙ্গেই সদ্ব্যবহারকারী, সত্যবাদী, অসূয়াশূন্য, সচ্চরিত্র, বীর্য্যশালী, মহাসমৃদ্ধিসম্পন্ন, ধর্ম্মজ্ঞ, পবিত্র, যথাযথভাবে বিদর্ভদেশের রক্ষক, শত্রুবিজয়ী ও প্রভাবসম্পন্ন। ভগবন্ পর্ব্বতরাজ! আমি তাঁহারই কন্যা, আপনার নিকট উপস্থিত হইয়াছি, ইহা আপনি অবগত হউন ॥৪৪—৪৭॥

নিষধেষু মহারাজঃ শ্বশুরো মে নরোত্তমঃ।
গৃহীতনামা বিখ্যাতো বীরসেন ইতি স্ম হ ॥৪৮॥
তস্য রাজ্ঞঃ সুতো বীরঃ শ্রীমান্ সত্যপরাক্রমঃ।
ক্রমপ্রাপ্তং পিতুঃ স্বং যো রাজ্যং সমনুশাস্তি হ ॥৪৯॥
নলো নামারিদমনঃ পুণ্যশ্লোক ইতি শ্রুতঃ।
ব্রহ্মণ্যো বেদবিদ্বাগ্মী পুণ্যকৃৎ সোমপোঽগ্নিমান্ ॥৫০॥
যষ্টা দাতা চ যোদ্ধা চ সম্যক্ চৈব প্রশাসিতা।
তস্য মামচলশ্রেষ্ঠ! বিদ্ধি ভার্য্যামিহাগতাম্ ॥৫১॥
ত্যক্তশ্রিয়ং ভর্ত্তৃহীনামনাথাং ব্যসনান্বিতাম্।
অন্বেষমাণাং ভর্ত্তারং ত্বং মাং পর্ব্বতসত্তম! ॥৫২॥ (কলাপকম্)
সমুল্লিখদ্ভিরেতৈর্হি ত্বয়া শৃঙ্গশতৈর্নৃপঃ।
কচ্চিদ্দৃষ্টোঽচলশ্রেষ্ঠ! বনেঽস্মিন্ দারুণে নলঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

নিষধেম্বিতি। নিষধেষু তদাখ্যে দেশে। গৃহীতনামা প্রাতঃস্মরণীয়নামা ॥৪৮॥

তস্যেতি। শ্রীমান্ কান্তিমান্। ক্রমপ্রাপ্তম্ উত্তরাধিকারক্রমেণোপস্থিতম্, স্বং স্বত্বাস্পদীভূতম্। পুণ্যঃ শ্লোকো যশো যস্য সঃ, "পদ্যে যশসি চ শ্লোকঃ" ইত্যমরঃ। ব্রহ্মণ্যো ব্রাহ্মণেষু সাধুঃ। সোমপো যজ্ঞে সোমরসপায়ী, অগ্নিমান্ সাগ্নিকঃ। যষ্টা যজ্ঞকর্ত্তা। ত্যক্তশ্রিয়ং হীনকান্তিম্। ব্যসনান্বিতাং বিপদ্যুক্তাম্ ॥৪৯—৫২॥

সমিতি। সমুল্লিখদ্ভির্গগনস্পর্শিভিঃ, শৃঙ্গশতৈর্মস্তকস্বরূপৈরিত্যাশয়ঃ ॥৫৩॥

নিষধদেশের অধিপতি, নরশ্রেষ্ঠ এবং প্রাতঃস্মরণীয়নামা মহারাজ বীরসেন আমার শ্বশুর ছিলেন ॥৪৮॥

সেই রাজার পুত্র, মহাবীর, পরমসুন্দর এবং যথার্থবিক্রমশালী যে নল উত্তরাধিকারিক্রমে পিতার রাজ্য শাসন করিতেন, যিনি শত্রুবিজয়ী, 'পুণ্যশ্লোক'-নামে বিখ্যাত, ব্রাহ্মণগণের হিতৈষী, বেদবিৎ, বাগ্মী, পুণ্যকারী, সোমপায়ী, সাগ্নিক, যজ্ঞকারী, দাতা, যোদ্ধা এবং সম্যক্ শাসনকর্ত্তা, হে পর্ব্বতশ্রেষ্ঠ! সেই নলরাজারই আমি ভার্য্যা; কিন্তু সম্প্রতি সেই ভর্ত্তৃপরিত্যক্তা, অনাথা, কান্তিহীনা ও বিপন্না হইয়া সেই ভর্ত্তারই অন্বেষণ করিতে করিতে এখানে আসিয়াছি, ইহাও আপনি অবগত হউন ॥৪৯—৫২॥

পর্ব্বতশ্রেষ্ঠ! আপনি এই সকল গগনস্পর্শী শৃঙ্গদ্বারা এই ভয়ঙ্কর বনমধ্যে নলরাজাকে কি দেখিয়াছেন? ॥৫৩॥

(৫০) নলো নামারিহা শ্যামঃ...বা ব কা নি। (৫১) তস্য মামবলাং শ্রেষ্ঠাম্...বা ব কা।

গজেন্দ্রবিক্রমো ধীমান্ দীর্ঘবাহুরমর্ষণঃ।
বিক্রান্তঃ সত্ত্ববান্ বীরো ভর্ত্তা মম মহাযশাঃ।
নিষধানামধিপতিঃ কচ্চিদ্দৃষ্টস্ত্বয়া নলঃ ॥৫৪॥
কিং মাং বিলপতীমেকাং পর্ব্বতশ্রেষ্ঠ! বিহ্বলাম্।
গিরা নাশ্বাসয়স্যদ্য স্বাং সুতামিব দুঃখিতাম্ ॥৫৫॥
বীর! বিক্রান্ত! ধর্ম্মজ্ঞ! সত্যসন্ধ! মহীপতে!।
যদ্যস্যস্মিন্ বনে রাজন্! দর্শয়াত্মানমাত্মনা ॥৫৬॥
কদা সুস্নিগ্ধগম্ভীরাং জীমূতস্বনসন্নিভাম্।
শ্রোষ্যামি নৈষধস্যাহং বাচং তামমৃতোপমাম্ ॥৫৭॥
বৈদর্ভীত্যেব বিস্পষ্টাং শুভাং রাজ্ঞো মহাত্মনঃ।
আম্নায়সারিণীমৃদ্ধাং মম শোকবিনাশিনীম্।
ভীতামাশ্বাসয় চ মাং নৃপতে! ধর্ম্মবৎসল! ॥৫৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

উক্তমেবার্থমভিমুখীকরণায় পুনরাহ গজেন্দ্রেতি। অমর্ষণো দুঃখাসহিষ্ণুঃ। সত্ত্ববান্ অধ্যবসায়ী। নিষধানাং নিষধদেশস্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫৪॥

কিমিতি। বিলপতীং বিলপন্তীম্, একাম্ একাকিনীম্। স্বাং নিজাম্ ॥৫৫॥

পর্ব্বতং নিরুত্তরং দৃষ্ট্বা পুনর্নলমুদ্দিশ্যাহ বীরেতি। যদি অসি তিষ্ঠসি ॥৫৬॥

কদেতি। জীমূতস্বনসন্নিভাং মেঘধ্বনিতুল্যাম্। আম্নায়ং বেদং সরতি অনুগচ্ছতীতি তাম্, মৎপক্ষে বেদতুল্যামিত্যর্থঃ, ঋদ্ধাং সৎপদসদর্থসম্পন্নাম্। অয়মপি ষট্পাদঃ শ্লোকঃ ॥৫৭—৫৮॥

গজেন্দ্রের ন্যায় বিক্রমশালী, বুদ্ধিমান্, দীর্ঘবাহু, দুঃখাসহিষ্ণু, অত্যন্তশক্তিসম্পন্ন, অধ্যবসায়ী, বীর ও মহাযশা নিষধরাজ নলকে কি আপনি দেখিয়াছেন? ॥৫৪॥

হা পর্ব্বতশ্রেষ্ঠ! আমি আপনার নিজের কন্যার মত বিহ্বলা ও দুঃখিতা হইয়া একাকিনী বিলাপ করিতেছি, তথাপি আপনি আজ বাক্যদ্বারাও আমাকে আশ্বস্ত করিতেছেন না কেন? ॥৫৫॥

বীর! বিক্রান্ত! ধর্ম্মজ্ঞ! সত্যপ্রতিজ্ঞ! রাজা! আপনি যদি এই বনে থাকেন, তবে নিজেই নিজের দর্শন দান করুন ॥৫৬॥

হায়! মেঘধ্বনির ন্যায় অতিস্নিগ্ধ ও গম্ভীর, অমৃতের ন্যায় মধুর, আমার পক্ষে বেদের তুল্য প্রমাণ, শোকনাশক ও মঙ্গলসূচক এবং উত্তম পদ ও অর্থ—

(৫৮,...ভীতামাশ্বাসয়ত মাম্...বা ব কা।

ইতি সা তং গিরিশ্রেষ্ঠমুক্ত্বা পার্থিবনন্দিনী।
দময়ন্তী ততো ভূয়ো জগাম দিশমুত্তরাম্ ॥৫৯॥
সা গত্বা ত্রীনহোরাত্রান্ দদর্শ পরমাঙ্গনা।
তাপসারণ্যমতুলং দিব্যকাননশোভিতম্ ॥৬০॥
বশিষ্ঠভৃগ্বত্রিসমৈস্তাপসৈরুপশোভিতম্।
নিয়তৈঃ সংযতাহারৈর্দমশৌচসমন্বিতৈঃ ॥৬১॥
অব্ভক্ষৈর্বায়ুভক্ষৈশ্চ পর্ণাহারৈস্তথৈব চ।
জিতেন্দ্রিয়ৈর্মহাভাগৈঃ স্বর্গমার্গদিদৃক্ষুভিঃ ॥৬২॥
বল্কলাজিনসংবীতৈর্মুনিভিঃ সংযতেন্দ্রিয়ৈঃ।
তাপসাধ্যুষিতং রম্যং দদর্শাশ্রমমণ্ডলম্ ॥৬৩॥

ভারতকৌমুদী

ইতীতি। গিরিশ্রেষ্ঠং প্রত্যুক্তের্বিশেষত্বাত্তন্মাত্রমুক্তম্, নলং প্রত্যুক্তিস্তু প্রাকরণিকত্বান্নোক্তা ॥৫৯॥

সেতি। তাপসারণ্যং তপোবনম্। সন্নিহিতেন দিব্যকাননেন শোভিতম্ ॥৬০॥

বশিষ্ঠেতি। নিয়তৈর্ব্রতিভিঃ। দমঃ কর্ম্মেন্দ্রিয়নিগ্রহঃ, শৌচং বাহ্যাভ্যন্তরপবিত্রতা তাভ্যাং সমন্বিতৈঃ। অব্ভক্ষৈর্জলমাত্রপায়িভিঃ। অন্যয়োরপ্যেবম্। জিতেন্দ্রিয়ৈর্জ্ঞানেন্দ্রিয়জয়িভিঃ। সংযতেন্দ্রিয়ৈর্মনোজয়িভিঃ। আশ্রমাণাং মণ্ডলং সমূহম্ ॥৬১—৬৩॥

ভারতভাবদীপঃ

বৈদিককর্ম্মণি পরমাত্মনি বা সাধুঃ ॥৪৬—৪৯॥ অগ্নিমান্ নিত্যযোগে মতুপ্, সর্ব্বদৈবাগ্নিবিচ্ছেদশূন্য ইত্যর্থঃ ॥৫০—৫৭॥ আম্নায়সারিণীং বেদানুগাং সত্যামিত্যর্থঃ, ঋদ্ধামদীনাম্। আশ্বাসয়তেতি বহুত্বং বক্তুর্বৈক্লব্যান্ন দোষাবহম্ ॥৫৮—৬১॥ অব্ভক্ষৈরিতি

সম্পন্ন 'বৈদর্ভি!' এই প্রকার নলরাজার বাক্য আবার কবে শুনিতে পাইব। হা ধর্ম্মবৎসল রাজা! আমি ভীত হইয়া পড়িয়াছি, আমাকে আশ্বস্ত করুন' ॥৫৭—৫৮॥

রাজনন্দিনী দময়ন্তী এই ভাবে পর্ব্বতশ্রেষ্ঠকে বলিয়া, তাহার পর আবার উত্তরদিকে গমন করিতে লাগিলেন ॥৫৯॥

নারীশ্রেষ্ঠ দময়ন্তী তিন অহোরাত্র উত্তরদিকে যাইয়া দিব্যবনসন্নিধানে একটী অতুলনীয় তপোবন দেখিতে পাইলেন ॥৬০॥

সেই তপোবনের মধ্যে অনেকগুলি মনোহর আশ্রম দেখিলেন; তত্রত্য তপস্বীরা সকলেই ব্রতপরায়ণ, সংযতাহার, পবিত্র, মহাত্মা, স্বর্গলিপ্সু এবং বল্কল ও অজিনধারী ছিলেন, আর কর্ম্মেন্দ্রিয়, জ্ঞানেন্দ্রিয় ও অন্তরিন্দ্রিয় জয় করিয়াছিলেন এবং তাঁহাদের মধ্যে অনেকে জলমাত্র পান করিতেন, অনেকে

নানামৃগগণৈর্জুষ্টং শাখামৃগগণাযুতম্ ।
তাপসৈঃ সমুপেতঞ্চ সা দৃষ্ট্বৈব সমাশ্বসৎ ॥৬৪॥
সুভ্রূঃ সুকেশী সুশ্রোণী সুকুচা সুদ্বিজাননা ।
বর্চ্চস্বিনী সুপ্রতিষ্ঠা স্বসিতায়তলোচনা ॥৬৫॥
সা বিবেশাশ্রমপদং বীরসেনসুতপ্রিয়া ।
যোষিদ্রত্নং মহাভাগা দময়ন্তী তপস্বিনী ॥৬৬॥ (যুগ্মকম্)
সাভিবাদ্য তপোবৃদ্ধান্ বিনয়াবনতা স্থিতা ।
স্বাগতং ত ইতি প্রোক্তা তৈঃ সর্ব্বৈস্তাপসোত্তমৈঃ ॥৬৭॥
পূজাঞ্চাস্যা যথান্যায়ং কৃত্বা তত্র তপোধনাঃ ।
আস্যতামিত্যথোচুস্তে ব্রূহি কিং করবামহে ॥৬৮॥

---

ভারতকৌমুদী

নানেতি। জুষ্টং সেবিতম্। শাখামৃগাণাং বানরাণাং গণেন আযুতং যুক্তম্ ॥৬৪॥

সুভ্রূরিতি। সুশ্রোণী সুনিতম্বা, সুকুচা সুস্তনী, শোভনা দ্বিজা দন্তা যস্মিন্ তৎ সুদ্বিজম্ আননং যস্যাঃ সা, বর্চ্চস্বিনী তেজস্বিনী লাবণ্যবতীত্যর্থঃ, সুষ্ঠু প্রতিষ্ঠা অবস্থিতির্যস্যাঃ সা, শোভনে অসিতে কৃষ্ণে আয়তে দীর্ঘে চ লোচনে যস্যাঃ সা। বীরসেনসুতস্য নলস্য প্রিয়া। তপস্বিনী শোচ্যা ॥৬৫—৬৬॥

সেতি। সা দময়ন্তী। তে তব, স্বাগতং সুখেনাগমনং জাতম্ ॥৬৭॥

ভারতভাবদীপঃ

সর্ব্বং বাক্যং সাবধারণমিতি ন্যায়েন অম্বুমাত্রভক্ষৈরিত্যর্থঃ ॥৬২—৬৪॥ সুদ্বিজাননা শোভনদন্তযুক্তমুখী, বর্চ্চস্বিনী ধর্ম্মজেন তেজসা যুক্তা, সুপ্রতিষ্ঠা সুজঘনা প্রতিতিষ্ঠত্যস্মিন্নিতি

---

বায়ুমাত্র ভোজন করিতেন, আর অনেকে বৃক্ষের পত্রমাত্র আহার করিতেন ॥৬১—৬৩॥

আর, সেই তপোবনে নানাবিধ হরিণ ও বানর বিচরণ করিত এবং বহুতর তপস্বী বাস করিতেন ; এ হেন তপোবন দেখিয়াই দময়ন্তী আশ্বস্ত হইলেন ॥৬৪॥

যাঁহার ভ্রূযুগল, কেশকলাপ, নিতম্বযুগল, স্তনযুগল, দন্তসমূহ, অঙ্গের লাবণ্য ও অবস্থানের ভঙ্গী সুন্দর ছিল এবং নয়নযুগল কৃষ্ণবর্ণ, আয়ত ও মনোহর ছিল, সেই নলপ্রিয়া, রমণীরত্ন, মহাভাগা, অথ চ শোচনীয়া দময়ন্তী সেই আশ্রমে প্রবেশ করিলেন ॥৬৫—৬৬॥

তিনি বৃদ্ধ তপস্বীদিগকে নমস্কার করিয়া বিনয়ে অবনত হইয়া রহিলেন ; তখন সেই সকল শ্রেষ্ঠ তপস্বীরা তাঁহাকে বলিলেন—'আপনার সুখে আগমন হইয়াছে ত ?' ॥৬৭॥

---

(৬৭)···তৈঃ সর্ব্বৈস্তাপসৈশ্চ সা—বা ব,···তৈঃ সর্ব্বৈস্তাপসৈর্বনে—কা।

তানুবাচ বরারোহা কচ্চিদ্ভগবতামিহ।
তপস্যগ্নিষু ধর্ম্মেষু মৃগপক্ষিষু চানঘাঃ ॥৬৯॥
কুশলং বো মহাভাগাঃ! স্বধর্ম্মাচরণেষু চ।
তৈরুক্তা কুশলং ভদ্রে! সর্ব্বত্রেতি যশস্বিনি! ॥৭০॥
ব্রূহি সর্ব্বানবদ্যাঙ্গি! কা ত্বং কিঞ্চ চিকীর্ষসি।
দৃষ্ট্বৈব তে পরং রূপং দ্যুতিঞ্চ পরমামিহ ॥৭১॥
বিস্ময়ো নঃ সমুৎপন্নঃ সমাশ্বসিহি মা শুচঃ।
অস্যারণ্যস্য দেবী ত্বমুতাহোঽস্য মহীভৃতঃ ॥৭২॥ (যুগ্মকম্)
অস্যাশ্চ নদ্যাঃ কল্যাণি! বদ সত্যমনিন্দিতে!।
সাব্রবীত্তানৃষীন্ নাহমরণ্যস্যাস্য দেবতা ॥৭৩॥
ন চাপ্যস্য গিরের্বিপ্রাঃ! নৈব নদ্যাশ্চ দেবতা।
মানুষীং মাং বিজানীত যূয়ং সর্ব্বে তপোধনাঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

পূজামিতি। পূজাং সম্মানম্। আস্যতাম্ উপবিশ্যতাম্। তে তপোধনাঃ ॥৬৮॥

তানিতি। বরৌ উত্তমৌ আরোহৌ নিতম্বৌ যস্যাঃ সা বরারোহা দময়ন্তী, তান্ তপোধনানুবাচ। ইহ ভগবতাং ভবতাম্, তপসি, অগ্নিষু হোমসাধকেষু, ধর্ম্মেষু, মৃগপক্ষিষু চ, অনঘা ভবন্তো নির্বিপদঃ কচ্চিৎ এষাং বিপন্নাস্তি কিমিত্যর্থঃ ॥৬৯॥

কুশলমিতি। বো যুষ্মাকম্। তৈস্তপোধনৈঃ, ইতি উক্তা দময়ন্তী ॥৭০॥

ব্রূহীতি। দ্যুতিং কান্তিম্। উতাহোঽস্যেতি অকারলোপ আর্ষঃ ॥৭১—৭২॥

অস্যা ইতি। অস্যা নদ্যাশ্চ দেবী ত্বমিতি পূর্ব্বানুকর্ষঃ। সা দময়ন্তী ॥৭৩॥

এবং তপস্বীরা যথানিয়মে উঁহার সম্মান করিয়া বলিলেন যে, আপনি উপবেশন করুন এবং আমরা আপনার কি করিব—বলুন' ॥৬৮॥

দময়ন্তী তাঁহাদিগকে বলিলেন—'এখানে আপনাদের তপস্যা, হোমাগ্নি, ধর্ম্ম ও পশু-পক্ষীদিগের কোন বিপদ নাই ত? ॥৬৯॥

মহাশয়গণ! আপনাদের ধর্ম্মাচরণের মঙ্গল ত?'। তাঁহারা বলিলেন—'ভদ্রে! যশস্বিনি! আমাদের সর্ব্বত্র মঙ্গল ॥৭০॥

সর্ব্বাঙ্গসুন্দরি! বল—তুমি কে? কি করিতেই বা ইচ্ছা করিতেছ? তোমার পরম রূপ এবং গুরুতর তেজ দেখিয়াই আমাদের বিস্ময় জন্মিয়াছে; তুমি আশ্বস্ত হও, শোক করিও না। তুমি কি এই বনের দেবী? না—এই পর্ব্বতের দেবী? ॥৭১—৭২॥

অথবা, এই নদীর দেবী? কল্যাণি! অনিন্দিতে! সত্য বল'। তখন দময়ন্তী সেই ঋষিগণকে বলিলেন—'আমি এই বনের দেবতা নহি ॥৭৩॥

বিস্তরেণাভিধাস্যামি তন্মে শৃণুত সর্ব্বশঃ।
বিদর্ভেষু মহীপালো ভীমো নাম মহাদ্যুতিঃ ॥৭৫॥
তস্য মাং তনয়াং সর্ব্বে জানীত দ্বিজসত্তমাঃ!।
নিষধাধিপতির্ধীমান্ নলো নাম মহাযশাঃ ॥৭৬॥
বীরঃ সংগ্রামজিদ্বিদ্বান্ মম ভর্ত্তা বিশাং পতিঃ।
দেবতাভ্যর্চ্চনপরো দ্বিজাতিজনবৎসলঃ ॥৭৭॥
গোপ্তা নিষধবংশস্য মহাতেজা মহাবলঃ।
সত্যবান্ ধর্ম্মবিৎ প্রাজ্ঞঃ সত্যসন্ধোঽরিমর্দ্দনঃ ॥৭৮॥
ব্রহ্মণ্যো দৈবতপরঃ শ্রীমান্ পরপুরঞ্জয়ঃ।
নলো নাম নৃপশ্রেষ্ঠো দেবরাজসমদ্যুতিঃ ॥৭৯॥ (কলাপকম্)
স মে ভর্ত্তা বিশালাক্ষঃ পূর্ণেন্দুবদনোঽরিহা।
আহর্ত্তা ক্রতুমুখ্যানাং বেদবেদাঙ্গপারগঃ ॥৮০॥

---

ভারতকৌমুদী

নেতি। গিরিরয়ং পূর্ব্বদৃষ্টাদন্যঃ, দিনত্রয়গমনাৎ পরং তস্য গিরেদর্শনাসম্ভবাৎ ॥৭৪॥

বিস্তরেণেতি। সর্ব্বশঃ সর্ব্বে যূয়ম্। মহীপালঃ, অস্তীতি শেষঃ ॥৭৫॥

তস্যেতি। তস্য ভীমস্য। বিশাং প্রজানাম্। দ্বিজাতিজনবৎসলো ব্রাহ্মণক্ষত্রিয়-বৈশ্যপ্রিয়ঃ। গোপ্তা রক্ষিতা। সত্যসন্ধঃ সত্যপ্রতিজ্ঞঃ। ব্রহ্মণ্যো ব্রাহ্মণেষু সাধুঃ, দৈবতপরো দেবতাধ্যানপরায়ণঃ, পূর্ব্বং দেবতাভ্যর্চ্চনপর ইত্যাস্যভিধানাৎ ॥৭৬—৭৯॥

স ইতি। বিশালাক্ষো দীর্ঘনেত্রঃ, অরিহা শত্রুহন্তা, আহর্ত্তা অনুষ্ঠাতা। সপত্নানাং

---

কিংবা এই পর্ব্বত বা এই নদীরও দেবতা নহি। তপোধন ব্রাহ্মণগণ! আপনারা সকলে আমাকে মানুষী বলিয়া জানুন ॥৭৪॥

আমি বিস্তরক্রমে বলিতেছি, তাহা আপনারা সকলে শ্রবণ করুন,—বিদর্ভদেশে 'ভীম'— নামে এক মহাতেজা রাজা আছেন ॥৭৫॥

ব্রাহ্মণশ্রেষ্ঠগণ! আমাকে তাঁহার কন্যা বলিয়া আপনারা সকলে অবগত হউন। আর, বুদ্ধিমান্, যশস্বী, বীর, যুদ্ধবিজয়ী, বিদ্বান্ এবং প্রজাপালক নিষধরাজ নল আমার ভর্ত্তা; তিনি দেবতাপূজাপরায়ণ, দ্বিজাতিবৎসল, নিষধ-বংশের রক্ষক, মহাতেজা, মহাবল, সত্যপরায়ণ, ধর্ম্মজ্ঞ, প্রাজ্ঞ, সত্যপ্রতিজ্ঞ, শত্রুবিজেতা, ব্রাহ্মণহিতৈষী, দেবতাধ্যানতৎপর, কান্তিসম্পন্ন, শত্রুনগরবিজয়ী এবং ইন্দ্রের তুল্য তেজীয়ান্ শ্রেষ্ঠ রাজা ॥৭৬—৭৯॥

---

[৭৫]…ভীমো নাম মহীপতিঃ—বা ব কা নি।

সপত্নানাং মৃধে হন্তা রবিসোমসমপ্রভঃ।
স কৈশ্চিন্নিকৃতিপ্রজ্ঞৈরনার্য্যৈরকৃতাত্মভিঃ ॥৮১॥
আহূয় পৃথিবীপালঃ সত্যধর্ম্মপরায়ণঃ।
দেবনে কুশলৈর্জ্জিহ্মৈর্জ্জিতো রাজ্যং বসূনি চ ॥৮২॥ (বিশেষকম্)
তস্য মামবগচ্ছধ্বং ভার্য্যাং রাজর্ষভস্য বৈ।
দময়ন্তীতি বিখ্যাতাং ভর্ত্তুর্দর্শনলালসাম্ ॥৮৩॥
সা বনানি গিরীংশ্চৈব সরাংসি সরিতস্তথা।
পল্বলানি চ সর্ব্বাণি তথারণ্যানি সর্ব্বশঃ ॥৮৪॥
অন্বেষমাণা ভর্ত্তারং নলং রণবিশারদম্।
মহাত্মানং কৃতাস্ত্রঞ্চ বিচরামীহ দুঃখিতা ॥৮৫॥ (যুগ্মকম্)
কচ্চিদ্ভগবতাং পুণ্যং তপোবনমিদং নৃপঃ।
ভবেৎ প্রাপ্তো নলো নাম নিষধানাং জনাধিপঃ ॥৮৬॥

ভারতকৌমুদী

শত্রূণাম্, মৃধে যুদ্ধে। বক্তৃদময়ন্ত্যা উন্মত্তত্বাদত্র পুনরুক্ত্যাদয়ো দোষাঃ সোঢ়ব্যাঃ। নিকৃতিপ্রজ্ঞৈঃ শাঠ্যনিপুণৈঃ, অনার্য্যৈরসভ্যৈঃ, অকৃতাত্মভিরশিক্ষিতৈঃ। অত্র বহুবচনাদ্দ্যূতক্রীড়াসময়ে পুষ্করপক্ষে অপরেঽপ্যাসন্নিতি প্রতীয়তে। দেবনে দ্যূতক্রীড়ায়াম্, জিহ্মৈঃ কুটিলৈঃ। বসূনি ধনানি ॥৮০—৮২॥

তস্যেতি। অবগচ্ছধ্বং জানীত। আত্মনেপদমার্ষম্। দর্শনে লালসামিচ্ছুম্ ॥৮৩॥

সেতি। সা অহম্, বনানি উপবনানি, অরণ্যানীতি পৃথগুপাদানাৎ। পল্বলানি ক্ষুদ্রজলাশয়ান্। কৃতাস্ত্রং শিক্ষিতাস্ত্রম্ ॥৮৪—৮৫॥

---

আমার ভর্ত্তা সেই আয়তনয়ন, পূর্ণচন্দ্রবদন, শত্রুহন্তা, প্রধান প্রধান যজ্ঞের অনুষ্ঠাতা, বেদ ও বেদাঙ্গের পারদর্শী, যুদ্ধে বিপক্ষবিজয়ী, চন্দ্র ও সূর্য্যের তুল্য তেজস্বী এবং সত্য ও ধর্ম্মপরায়ণ নলরাজাকে আহ্বান করিয়া কতকগুলি শাঠ্যনিপুণ, অসভ্য, অশিক্ষিত, ক্রীড়াদক্ষ ও কুটিলপ্রকৃতি লোক দ্যূতক্রীড়ায় তাঁহার রাজ্য ও ধন জয় করিয়া নিয়াছে ॥৮০ - ৮২॥

আপনারা অবগত হউন যে, আমি সেই রাজশ্রেষ্ঠ নলের ভার্য্যা; আমার নাম—'দময়ন্তী'; আমি ভর্ত্তাকে দেখিবার ইচ্ছা করিতেছি ॥৮৩॥

সুতরাং যুদ্ধবিশারদ, উদারচেতা ও অস্ত্রে সুশিক্ষিত সেই ভর্ত্তা নলকে অন্বেষণ করিতে প্রবৃত্ত হইয়া দুঃখিত অবস্থায় আমি এখন উপবন, পর্ব্বত, সরোবর, নদী, সমস্ত ক্ষুদ্রজলাশয় এবং সমস্ত অরণ্যে বিচরণ করিতেছি ॥৮৪-৮৫॥

---

[৮৬] কচ্চিদ্ভগবতাং রম্যম্…বা ব কা নি।

যৎকৃতেঽহমিদং ব্রহ্মন্ ! প্রপন্না ভৃশদারুণম্ ।
বনং প্রতিভয়ং ঘোরং শার্দ্দূলমৃগসেবিতম্ ॥৮৭॥
যদি কৈশ্চিদহোরাত্রৈর্ন দ্রক্ষ্যামি নলং নৃপম্ ।
আত্মানং শ্রেয়সা যোক্ষ্যে দেহস্যাস্য বিমোচনাৎ ॥৮৮॥
কো নু মে জীবিতেনার্থস্তমৃতে পুরুষর্ষভম্ ।
কথং ভবিষ্যাম্যদ্যাহং ভর্ত্তৃশোকাভিপীড়িতা ॥৮৯॥
এবং বিলপতীমেকামরণ্যে ভীমনন্দিনীম্ ।
দময়ন্তীমথোচুস্তে তাপসাঃ সত্যবাদিনঃ ॥৯০॥
উদর্কস্তব কল্যাণি ! কল্যাণো ভবিতা শুভে ! ।
বয়ং পশ্যাম তপসা ক্ষিপ্রং দ্রক্ষ্যসি নৈষধম্ ॥৯১॥

---

## ভারতকৌমুদী

কচ্চিদিতি। ভগবতাং ভবতাম্। প্রাপ্ত আগতঃ। কচ্চিৎ ইতি বেদিতুমিচ্ছামি ॥৮৬॥

যদিতি। যৎকৃতে যস্য নলস্য নিমিত্তে। প্রপন্না প্রাপ্তা। প্রতিভয়ং ভয়ঙ্করম্। একার্থে অনেকশব্দপ্রয়োগো বক্তৃদময়ন্ত্যা উন্মত্তত্বাৎ সোঢ়ব্যঃ। এবমন্যত্রাপি ॥৮৭॥

যদীতি। শ্রেয়সা মঙ্গলময়েন লোকান্তরেণ; মঙ্গলময়ত্বঞ্চাত্রত্যশোকাদিহানাৎ ॥৮৮॥

অথ কথং ম্রিয়েথা ইত্যাহ ক ইতি। অর্থঃ প্রয়োজনম্, ঋতে বিনা, কথং কীদৃশী ॥৮৯॥

এবমিতি। বিলপতীং বিলপন্তীম্, একাম্ একাকিনীম্ ॥৯০॥

## ভারতভাবদীপঃ

প্রতিষ্ঠশব্দো জঘনবাচী ॥৬৫॥ বীরসেনসুতস্য নলস্য প্রিয়া ॥৬৬—৮৭॥ শ্রেয়সা মোক্ষেণ, যোক্ষ্যে যোজয়িষ্যে যোগবলেন দেহং ত্যক্ত্বা মোক্ষং প্রাপ্স্যে ইত্যর্থঃ। অন্যথা আত্মহত্যা-

---

তাই জানিতে ইচ্ছা করি যে, নিষধাধিপতি নলরাজা আপনাদের এই পবিত্র তপোবনে আসিয়াছেন কি ? ॥৮৬॥

ব্রাহ্মণ ! যাঁহার জন্য আমি এই ব্যাঘ্র ও অন্যান্য পশুগণে পরিপূর্ণ ভয়ঙ্কর বনে আসিয়াছি ॥৮৭॥

যদি আমি কয়েক দিনের মধ্যে নলরাজাকে দেখিতে না পাই, তবে এই দেহ পরিত্যাগ করিয়া মঙ্গলময় পরলোকে গমন করিব ॥৮৮॥

কারণ, সেই পুরুষশ্রেষ্ঠ ব্যতীত আমার জীবনের প্রয়োজন কি ? আমি ভর্ত্তৃশোকে পীড়িত থাকিয়া কি প্রকার হইয়া যাইব ॥৮৯॥

একাকিনী ভীমনন্দিনী দময়ন্তী বনমধ্যে এইরূপ বিলাপ করিতে লাগিলেন ; তখন সেই সত্যবাদী তপস্বীরা তাঁহাকে বলিলেন— ॥৯০॥

---

[৯০]...তাপসাঃ সত্যদর্শিনঃ...বা ব কা।

নিষধানামধিপতিং নলং রিপুনিপাতিনম্।
ভৈমি! ধর্ম্মভৃতাং শ্রেষ্ঠং দ্রক্ষ্যসে বিগতজ্বরম্ ॥৯২॥
বিমুক্তং সর্ব্বপাপেভ্যঃ সর্ব্বরত্নসমন্বিতম্।
তদেব নগরং শ্রেষ্ঠং প্রশাসতমরিন্দমম্ ॥৯৩॥
দ্বিষতাং ভয়কর্ত্তারং সুহৃদাং শোকনাশনম্।
পতিং দ্রক্ষ্যসি কল্যাণি! কল্যাণাভিজনং নৃপম্ ॥৯৪॥ (যুগ্মকম্)
এবমুক্ত্বা নলস্যেষ্টাং মহিষীং পার্থিবাত্মজাম্।
অন্তর্হিতাস্তাপসাস্তে সাগ্নিহোত্রাশ্রমাস্তথা ॥৯৫॥
সা দৃষ্ট্বা মহদাশ্চর্য্যং বিস্মিতা হ্যভবত্তদা।
দময়ন্ত্যনবদ্যাঙ্গী বীরসেননৃপস্নুষা ॥৯৬॥
কিং নু স্বপ্নো ময়া দৃষ্টঃ কোঽয়ং বিধিরিহাভবৎ।
ক নু তে তাপসাঃ সর্ব্বে ক তদাশ্রমমণ্ডলম্ ॥৯৭॥

ভারতকৌমুদী

উদর্ক ইতি। উদর্কো ভাবিফলম্, "উদর্কঃ ফলমুত্তরম্" ইত্যমরঃ ॥৯১॥
নিষধানামিতি। বিগতজ্বরং তিরোহিতসন্তাপম্, রাজ্যাদীনাং পুনর্লাভাৎ ॥৯২॥
বিমুক্তমিতি। সর্ব্বপাপেভ্যঃ পাপজনিতসর্ব্বকষ্টেভ্যঃ। প্রশাসতং শিষ্টানুগ্রহদুষ্টনিগ্রহাদিনা পালয়ন্তম্। কল্যাণাভিজনং মঙ্গলময়কুলোৎপন্নম্ ॥৯৩—৯৪॥
এবমিতি। ইষ্টাং প্রিয়তমাম্। অগ্নিহোত্রৈরাশ্রমৈশ্চ সহেতি সাগ্নিহোত্রাশ্রমাঃ ॥৯৫॥
সেতি। বিস্মিতা অভবৎ, কলের্মায়েত্যনবগমাদিতি ভাবঃ। স্নুষা পুত্রবধূঃ ॥৯৬॥

কল্যাণি! তোমার ভাবী ফল ভালই হইবে; আমরা যোগবলে দেখিতেছি—তুমি শীঘ্রই নলরাজাকে দেখিতে পাইবে ॥৯১॥

দময়ন্তি! শত্রুহন্তা ও ধার্ম্মিকশ্রেষ্ঠ নিষধরাজ নলকে সন্তাপশূন্য অবস্থাতেই তুমি দেখিতে পাইবে ॥৯২॥

কল্যাণি! শত্রুহন্তা ও সৎকুলজাত নলরাজা সমস্ত কষ্ট হইতে বিমুক্ত হইয়া এবং সমস্ত রত্ন লাভ করিয়া সেই শ্রেষ্ঠ নগরই শাসন করিবেন, শত্রুদিগের ভয় জন্মাইবেন এবং বন্ধুদিগের শোক নাশ করিবেন; এই অবস্থাতেই তুমি তাঁহাকে দেখিতে পাইবে' ॥৯৩—৯৪॥

নলের প্রিয়তমা মহিষী রাজনন্দিনী দময়ন্তীকে এইরূপ বলিয়া সেই তপস্বীরা অগ্নিহোত্র ও আশ্রমের সহিত অন্তর্হিত হইলেন ॥৯৫॥

বীরসেনরাজার পুত্রবধূ অনিন্দ্যসুন্দরী দময়ন্তী তখন সেই গুরুতর আশ্চর্য্য দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন (এবং মনে মনে ভাবিলেন—) ॥৯৬॥

(৯৩)…সর্ব্বরত্নবিভূষিতম্…পি। (৯৫)…তাপসাস্তর্হিতাঃ সর্ব্বে…বা ব কা।

ক সা পুণ্যজলা রম্যা নানাদ্বিজনিষেবিতা।
নদী তে চ নগা হৃদ্যাঃ ফলপুষ্পোপশোভিতাঃ ॥৯৮॥
ধ্যাত্বা চিরং ভীমসুতা দময়ন্তী শুচিস্মিতা।
ভর্ত্তৃশোকপরা দীনা বিবর্ণবদনাভবৎ ॥৯৯॥
সা গত্বাথাপরাং ভূমিং বাষ্পসন্দিগ্ধয়া গিরা।
বিললাপাশ্রুপূর্ণাক্ষী দৃষ্ট্বাঽশোকতরুং ততঃ ॥১০০॥
উপগম্য তরুশ্রেষ্ঠমশোকং পুষ্পিতং বনে।
পল্লবাপীড়িতং হৃদ্যং বিহঙ্গৈরনুনাদিতম্ ॥১০১॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

কিমিতি। বিধির্ব্যাপারঃ। আশ্রমাণাং মণ্ডলং সমূহঃ ॥৯৭॥

কেতি। নানাদ্বিজৈর্বহুবিধপক্ষিভির্নিষেবিতা। নগা বৃক্ষাঃ, হৃদ্যাঃ প্রিয়াঃ ॥৯৮॥

ধ্যাত্বেতি। ধ্যাত্বা বিচিন্ত্য। শুচিস্মিতা সতি সম্ভবে শুভ্রমন্দহাস্যা ॥৯৯॥

সেতি। ভূমিং স্থানম্। বাষ্পেণ বাষ্পাগমেন সন্দিগ্ধা অস্পষ্টত্বাৎ সন্দিগ্ধার্থা তয়া। পল্লবা এবাপীড়াঃ শেখরা অস্য সঞ্জাতা ইতি তম্ ॥১০০—১০১॥

ভারতভাবদীপঃ

দোষাৎ শ্রেয়োযোগো ন সম্ভবেৎ ॥৮৮—৯০॥ উদর্কঃ উত্তরকালঃ ॥৯১—৯২॥ প্রশাসতং জক্ষিত্যাদয়ঃ ষড়িতি সুমভাবঃ ॥৯৩—৯৪॥ তাপসা ইতি চ্ছেদঃ, সন্ধিরার্ষঃ ॥৯৫—৯৯॥ বাষ্পো বাষ্পবদুষ্ণ উচ্ছ্বাসবায়ুস্তেন সন্দিগ্ধয়াঽস্ফুটাক্ষরয়া ॥১০০॥ পল্লবৈরাপীড়িতং ভূষিতম্ ॥১০১॥

---

আমি কি স্বপ্ন দেখিলাম! এ ঘটনাটা কি হইল! সেই তপস্বীরা সকলে কোথায় গেলেন! সে আশ্রমগুলিই বা কোথায় গেল! ॥৯৭॥

পুণ্যসলিলা ও নানাপক্ষিসমাকুলা সেই মনোহরা নদী এবং ফল-পুষ্প-শোভিত ও সুস্নিগ্ধ সেই বৃক্ষগুলি কোথায় গেল!' ॥৯৮॥

ভর্ত্তৃশোকপরায়ণা, দীনা ও শুভ্রহাসিনী ভীমরাজনন্দিনী দময়ন্তী এইরূপ বহুসময় চিন্তা করিয়া বিবর্ণবদনা হইলেন ॥৯৯॥

তাহার পর দময়ন্তী বনের অন্যস্থানে যাইয়া, একটী অশোকবৃক্ষ দেখিয়া, তাহার নিকটে উপস্থিত হইয়া, বাষ্পগদ্গদবাক্যে অশ্রুপূর্ণনয়নে বিলাপ করিতে লাগিলেন; তখন সেই তরুশ্রেষ্ঠ সুন্দর অশোকতরুটীতে প্রচুর ফুল ফুটিয়া রহিয়াছিল, পল্লবগুলি মুকুটের ন্যায় শোভা পাইতেছিল এবং পক্ষিগণ রব করিয়া বেড়াইতেছিল ॥১০০—১০১॥

---

(৯৮) শ্লোকাৎ পরং বাপুশাস্ত্রিপুস্তকে অধ্যায়সমাপ্তিরভিমতা শ্লোকাঙ্কসমাপনাৎ, কিন্তু সা ন লিখিতা। আশ্চর্য্যমিদম্। বৃহদশ্ব উবাচ—বা।

অহোবতায়মগমঃ শ্রীমানস্মিন্ বনান্তরে।
আপীড়ৈর্ব্বহুভির্ভাতি শ্রীমান্ পর্ব্বতরাড়িব ॥১০২॥
বিশোকাং কুরু মাং ক্ষিপ্রমশোক! প্রিয়দর্শন!।
বীতশোকভয়াবাধং কচ্চিত্ত্বং দৃষ্টবান্ নৃপম্ ॥১০৩॥
নলং নামারিদমনং দময়ন্ত্যাঃ প্রিয়ং পতিম্।
নিষধানামধিপতিং দৃষ্টবানসি মে প্রিয়ম্ ॥১০৪॥
একবস্ত্রার্দ্ধসংবীতং সুকুমারতনুত্বচম্।
ব্যসনেনার্দ্দিতং বীরমরণ্যমিদমাগতম্ ॥১০৫॥ (যুগ্মকম্)
যথা বিশোকা গচ্ছেয়মশোকনগ! তৎ কুরু।
সত্যনামা ভবাশোক! অশোকঃ শোকনাশনঃ ॥১০৬॥
এবং সাঽশোকবৃক্ষং তমার্ত্তা ত্রিঃ পরিগম্য হ।
জগাম দারুণতরং দেশং ভৈমী বরাঙ্গনা ॥১০৭॥

---

ভারতকৌমুদী

অহো ইতি। অহোবতেতি খেদে। ন গচ্ছতীত্যগমো বৃক্ষঃ। আপীড়ৈঃ শেখরৈঃ ॥১০২॥

বিশোকামিতি। বীতাস্ত্যক্তাঃ শোকভয়াবাধা যেন তম্। আবাধঃ পীড়া ॥১০৩॥

নলমিতি। দৃষ্টবানসীতি কাকুঃ। একস্য বস্ত্রস্য অর্দ্ধেন সংবীতম্ আবৃতাধরকায়ম্, সুকুমারা তনুত্বক্ শরীরচর্ম্ম যস্য তম্, ব্যসনেন বিপদা ॥১০৪—১০৫॥

যথেতি। হে অশোকনগ! অশোকবৃক্ষ!। সত্যনামত্বমাহ অশোক ইতি ॥১০৬॥

এবমিতি। ত্রির্বারত্রয়ম্, পরিগম্য প্রদক্ষিণীকৃত্য, তৎসম্মানার্থমিতি ভাবঃ ॥১০৭॥

---

'হায়! এই অপর বনে এই মনোহর অশোকবৃক্ষটী—মনোহর পর্ব্বতরাজের ন্যায় বহুতর শেখরে শোভা পাইতেছে। ॥১০২॥

হে প্রিয়দর্শন অশোক! সত্বর তুমি আমাকে শোকবিহীন কর। শোক, ভয় ও পীড়াবিহীন নলরাজাকে তুমি দেখিয়াছ কি? ॥১০৩॥

শত্রুদমনকারী, দময়ন্তীর প্রিয়পতি এবং নিষধদেশের অধিপতি আমার পতি নলকে তুমি দেখিয়াছ কি? তাঁহার দেহের নিম্নভাগ একখানি বস্ত্রের এক অর্দ্ধে আবৃত রহিয়াছে এবং শরীরের চর্ম্ম অতিশয়কোমল, আর সেই বীর বিপন্ন হইয়া এই বনে আসিয়াছেন ॥১০৪—১০৫॥

অশোকবৃক্ষ! আমি যাহাতে শোকবিহীন হইয়া যাইতে পারি, তুমি তাহা কর; অশোক! তুমি শোকনাশক অশোক হইয়া সত্যনামা হও' ॥১০৬॥

এইরূপ বলিয়া নারীশ্রেষ্ঠা শোকার্ত্তা দময়ন্তী সেই অশোকবৃক্ষটীকে তিন বার প্রদক্ষিণ করিয়া আরও ভয়ঙ্কর স্থানে গমন করিলেন ॥১০৭॥

সা দদর্শ নগান্ নৈকান্ নৈকাশ্চ সরিতস্তথা।
নৈকাংশ্চ পর্ব্বতান্ রম্যান্ নৈকাংশ্চ মৃগপক্ষিণঃ ॥১০৮॥
কন্দরাংশ্চ নিতম্বাংশ্চ নদীশ্চাদ্ভুতদর্শনাঃ।
দদর্শ সা ভীমসুতা পতিমন্বেষতী তদা ॥১০৯॥
গত্বা প্রকৃষ্টমধ্বানং দময়ন্তী শুচিস্মিতা।
দদর্শাথ মহাসার্থং হস্ত্যশ্বরথসঙ্কুলম্ ॥১১০॥
উত্তরন্তং নদীং রম্যাং প্রসন্নসলিলাং শুভাম্।
সুশীততোয়াং বিস্তীর্ণাং হ্রদিনীং বেতসৈর্বৃতাম্ ॥১১১॥
প্রোদ্‌ঘুষ্টাং ক্রৌঞ্চকুররৈশ্চক্রবাকোপকূজিতাম্।
কূর্ম্মগ্রাহঝষাকীর্ণাং বিপুলদ্বীপশোভিতাম্ ॥১১২॥ (বিশেষকম্)

---

ভারতকৌমুদী

সেতি। নগান্ বৃক্ষান্, "শৈলবৃক্ষৌ নগাবগৌ" ইত্যমরঃ, নৈকান্ অনেকান্ ॥১০৮॥
কন্দরানিতি। কন্দরান্ গুহাঃ, নিতম্বান্ পর্ব্বতানাং মধ্যভাগান্ ॥১০৯॥
গত্বেতি। প্রকৃষ্টং দূরম্। মহাসার্থং বিশালং বণিক্‌সমূহম্, "সার্থো বণিগ্‌গণে বৃন্দে ধনেন সহিতেঽপি চ" ইতি হেমচন্দ্রঃ। হ্রদিনীং হ্রদবতীম্। প্রোদ্‌ঘুষ্টাং শব্দিতাম্। গ্রাহা মকরাদয়ো জলজন্তবঃ, ঝষা মৎস্যাঃ ॥১১০—১১২॥

ভারতভাবদীপঃ

অগমঃ বৃক্ষঃ, আপীড়ৈঃ পুষ্পফলাদিরূপৈরলঙ্কারৈঃ ॥১০২—১০৪॥ সুকুমারা দুঃখাসহা যত-স্তনুর্মৃদ্বী ত্বক্ যস্য তম্ ॥১০৫॥ অশোকনগ! হে বীতশোকবৃক্ষ! ॥১০৬—১০৯॥ মহাসার্থং

---

তখন তিনি—অনেক বৃক্ষ, অনেক নদী, অনেক পর্ব্বত এবং অনেক মনোহর পশু-পক্ষী দর্শন করিলেন ॥১০৮॥

এবং পতির অন্বেষণকারিণী দময়ন্তী পর্ব্বতের গুহা ও মধ্যদেশ এবং অদ্ভুতমূর্ত্তি নদী সকল দর্শন করিলেন ॥১০৯॥

তাহার পর, শুভ্রহাসিনী দময়ন্তী কিছু দূর যাইয়া হস্তী, অশ্ব ও রথে পরিপূর্ণ এক বিশাল বণিক্‌সমবায় দেখিলেন; তাহারা মনোহর ও বিশাল একটী নদী পার হইতেছিল; সে নদীটার জল নির্ম্মল ও শীতল ছিল, নিকটে হ্রদ ছিল, তীর হইতে বেত আসিয়া জলে পড়িয়াছিল, কোঁচবক, বাজকুরুল ও চক্রবাকপ্রভৃতি পক্ষিগণ রব করিয়া বেড়াইতেছিল এবং সে নদীটী কচ্ছপ, অন্যান্য জলজন্তু ও মৎস্যে পরিপূর্ণ ছিল, আর বৃহৎ বৃহৎ দ্বীপে শোভিত ছিল ॥১১০—১১২॥

---

(১০৯)···পতিমন্বেষতী সতী—পি।

সা দৃষ্ট্বৈব মহাসার্থং নলপত্নী যশস্বিনী।
উপসর্প্য বরারোহা জনমধ্যং বিবেশ হ ॥১১৩॥
উন্মত্তরূপা শোকার্ত্তা তথা বস্ত্রার্দ্ধসংবৃতা।
কৃশা বিবর্ণা মলিনা পাংশুধ্বস্তশিরোরুহা ॥১১৪॥ (যুগ্মকম্)
তাং দৃষ্ট্বা তত্র মনুজাঃ কেচিদ্ভীতাঃ প্রদুদ্রুবুঃ।
কেচিচ্চিন্তাং পরাং জগ্মুঃ কেচিত্তত্র বিচুক্রুশুঃ ॥১১৫॥
প্রহসন্তি স্ম তাং কেচিদভ্যসূয়ন্তি চাপরে।
অকুর্ব্বত দয়াং কেচিৎ পপ্রচ্ছুশ্চাপি ভারত ! ॥১১৬॥
কাসি কস্যাসি কল্যাণি ! কিং বা মৃগয়সে বনে।
ত্বাং দৃষ্ট্বা ব্যথিতাঃ স্মেহ কচ্চিত্ত্বমসি মানুষী ॥১১৭॥
বদ সত্যং বনস্যাস্য পর্ব্বতস্যাস্য বা দিশঃ।
দেবতা ত্বং হি কল্যাণি ! ত্বাং বয়ং শরণং গতাঃ ॥১১৮॥

---

ভারতকৌমুদী

সেতি। মহাসার্থং বিশালং বণিক্‌সমূহম্। উপসর্প্য উপসৃপ্য, গুণ আর্ষঃ। পাংশুভি-ধূলিভিঃ করণৈর্ধ্বস্তা নষ্টা অদর্শনং গতাঃ শিরোরুহাঃ কেশা যস্যাঃ সা ॥১১৩—১১৪॥

তামিতি। প্রদুদ্রুবুঃ পলায়িতাঃ। পরামত্যন্তাম্। বিচুক্রুশুঃ অন্যমাহূতবন্তঃ ॥১১৫॥

প্রহসন্তীতি। অভ্যসূয়ন্তি স্ম তদ্দোষমাবিস্কুর্বন্তি স্ম ॥১১৬॥

কিং পপ্রচ্ছুরিত্যাহ কেতি। মৃগয়সে অন্বিষ্যসি। স্মেহেতি বিসর্গলোপে সন্ধিরার্ষঃ ॥১১৭॥

বদেতি। অলৌকিকরূপদর্শনাদিত্থং বিকল্পিতঃ প্রশ্নঃ ॥১১৮॥

---

যশস্বিনী ও সুনিতম্বা দময়ন্তী সেই বিশাল বণিক্‌সমবায় দেখিয়াই তাহার নিকটে যাইয়া সেই জনপ্রবাহমধ্যে প্রবেশ করিলেন; তখন তিনি উন্মত্তা, শোকার্ত্তা, অর্দ্ধবস্ত্রে আবৃতা, কৃশা, বিবর্ণা ও মলিনা ছিলেন এবং তাঁহার চুলগুলি ধূলীতে ঢাকিয়া ফেলিয়াছিল ॥১১৩—১১৪॥

তখন তাঁহাকে দেখিয়া কতকগুলি লোক ভয়ে পলাইয়া গেল, কতকগুলি লোক অত্যন্তচিন্তানিমগ্ন হইল এবং কতকগুলি লোক অন্য লোককে ডাকিতে লাগিল ॥১১৫॥

কেহ কেহ তাঁহাকে হাসিতে লাগিল, কেহ কেহ অসূয়া করিতে থাকিল, কেহ কেহ দয়া করিল এবং কেহ কেহ প্রশ্ন করিতে লাগিল ॥১১৬॥

'কল্যাণি! তুমি কে? কাহার স্ত্রী? বনেই বা কি অন্বেষণ করিতেছ? তোমাকে দেখিয়া আমরা দুঃখিত হইয়াছি; তুমি কি মানবী? ॥১১৭॥

---

(১১৩) উপসর্প বরারোহা⋯বা ব কা।

ঐকাগ্র্যঞ্চ তথোৎসাহং হয়সংগ্রহণঞ্চ তৎ।
পরং যত্নঞ্চ সংপ্রেক্ষ্য পরাং মুদমবাপ হ ॥৩৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি
নলোপাখ্যানে ঋতুপর্ণবিদর্ভগমনে অষ্টপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## ঊনষষ্টিতমোঽধ্যায়ঃ

—:(:):—

বৃহদশ্ব উবাচ।
স নদীঃ পর্ব্বতাংশ্চৈব বনানি চ সরাংসি চ।
অচিরেণাতিচক্রাম খেচরঃ খে চরন্নিব ॥১॥
তথা প্রয়াতে তু রথে তদা ভাগস্বরির্নৃপঃ।
উত্তরীয়মধোঽপশ্যদ্ভ্রষ্টং পরপুরঞ্জয়ঃ ॥২॥

ভারতকৌমুদী

ঐকাগ্র্যমিতি। হয়সংগ্রহণম্ অশ্বগ্রহণপ্রকারম্। যত্নং দ্রুতচালনে ॥৩৭॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে অষ্টপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:০:—

স ইতি। স বাহুকঃ। খে আকাশে চরন্, খেচরঃ পক্ষী গরুড় ইব ॥১॥
তথেতি। তথা তাদৃগ্ দ্রুতম্, প্রয়াতে চলতি। ভাগস্বরিঃ ঋতুপর্ণঃ ॥২॥

ভারতভাবদীপঃ

॥১৮—২২॥ সূতমিতি। আরোপ্য সূতস্থানাদুপর্য্যুপবেশ্য স্বয়মেব সূতত্বং চকারেত্যর্থঃ ॥২৩—২৭॥ শালিহোত্রঃ অশ্বশাস্ত্রপ্রণেতা আচার্য্যঃ ॥২৮—৩৩॥ অস্তুতঃ নির্ণয়েন ॥৩৪—৩৭॥
ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫৮॥

রাজশ্রেষ্ঠ ঋতুপর্ণরাজাও বাহুকের অশ্ববিদ্যার বিষয় চিন্তা করিয়া বার্ষ্ণেয়-সারথির সহিত আমোদিত হইলেন ॥৩৬॥

এবং বাহুকের একাগ্রতা, উৎসাহ, অশ্বধারণের প্রণালী ও অশ্বচালনে পরম যত্ন দেখিয়া অত্যন্ত আনন্দ লাভ করিলেন ॥৩৭॥

—:(*):—

বৃহদশ্ব বলিলেন—'বাহুক অচিরকালমধ্যেই আকাশচারী গরুড়ের ন্যায় বহুতর নদী, পর্ব্বত, বন ও সরোবর অতিক্রম করিল ॥১॥

* '...একসপ্ততিতমঃ...' বা ব কা, '...সপ্ততিতমঃ...' পি, '...একোনসপ্ততিতমঃ...' নি।
[২]...তদা ভাঙ্গাস্বরির্নৃপঃ...বা ব কা,...ভার্গস্বরির্নৃপঃ...পি।

ততঃ স ত্বরমাণস্তু পটে নিপতিতে তদা।
গ্রহীষ্যামীতি তং রাজা নলমাহ মহামনাঃ ॥৩॥
নিগৃহ্লীষ্ব মহাবুদ্ধে! হয়ানেতান্ মহাজবান্।
বার্ষ্ণেয়ো যাবদেতং মে পটমানয়তামিহ ॥৪॥
নলস্তু প্রত্যুবাচাথ দূরে ভ্রষ্টঃ পটস্তব।
যোজনং সমতিক্রান্তো নাহর্ত্তুং শক্যতে পুনঃ ॥৫॥
এবমুক্তো নলেনাথ নাতিপ্রীতমনা নৃপঃ।
আসসাদ বনে রাজন্! ফলবন্তং বিভীতকম্ ॥৬॥
তং দৃষ্ট্বা বাহুকং রাজা ত্বরমাণোঽভ্যভাষত।
মমাপি সূত! পশ্য ত্বং সংখ্যানে পরমং বলম্ ॥৭॥
সর্ব্বঃ সর্ব্বং ন জানাতি সর্ব্বজ্ঞো নাস্তি কশ্চন।
নৈকত্র পরিনিষ্ঠাস্তি জ্ঞানস্য পুরুষে কচিৎ ॥৮॥

ভারতকৌমুদী

তত ইতি। পটে উত্তরীয়বস্ত্রে। তং পটম্, গ্রহীষ্যামীত্যাহ স্ম ॥৩॥
নীতি। নিগৃহ্লীষ্ব স্থগয়। হয়ান্ অশ্বান্। বার্ষ্ণেয়ঃ অপরঃ সারথিঃ ॥৪॥
নল ইতি। এতেন রথস্য সাতিশয়ো বেগঃ সূচিতঃ ॥৫॥
এবমিতি। নাতিপ্রীতমনাঃ, রথস্য বেগাতিশয়াত্তু কিঞ্চিৎপ্রীতমনা এবেতি ভাবঃ ॥৬॥
তমিতি। তং বিভীতকং বৃক্ষম্। সংখ্যানে গণনায়াম্, বলং শক্তিম্ ॥৭॥

রথখানা সেইরূপ দ্রুত চলিতে লাগিলে, তখন শত্রুনগরবিজয়ী ঋতুপর্ণরাজা দেখিলেন যে, তাঁহার উত্তরীয়বস্ত্রখানা নীচে পড়িয়া গেল ॥২॥

উত্তরীয়বস্ত্র পড়িয়া গেলে, তখনই মহামনা ঋতুপর্ণরাজা ব্যস্ত হইয়া নলকে বলিলেন যে, 'কাপড় খানা লইব ॥৩॥

অতএব বাহুক! এই বেগবান্ অশ্বগুলিকে একটু থামাও, যে পর্য্যন্ত বার্ষ্ণেয় এই কাপড় খানা লইয়া আইসে' ॥৪॥

নল প্রত্যুত্তর করিলেন—'মহারাজ! আপনার চাদর দূরে পড়িয়াছে, তাহার পর রথ এক যোজনপথ অতিক্রম করিয়াছে; সুতরাং আর তাহা আনিতে পারা যাইবে না' ॥৫॥

রাজা! নল এইরূপ বলিলে, ঋতুপর্ণরাজা অনধিক সন্তুষ্ট হইয়া নিকটবর্ত্তী বনে একটা ফলবান্ বিভীতকবৃক্ষ দেখিতে পাইলেন ॥৬॥

সেই বিভীতকবৃক্ষ দেখিয়া রাজা সত্বর বাহুককে বলিলেন—'সারথি! তুমি আমারও গণনায় গুরুতর শক্তি দর্শন কর ॥৭॥

[৬]…ভাজাস্থরিনৃপঃ…বা ব কা,…ভার্গংস্থরিনৃপঃ…পি।

বৃক্ষেঽস্মিন্ যানি পত্রাণি ফলান্যপি চ বাহুক ।।
পতিতানি চ যান্যত্র তত্রৈকমধিকং শতম্ ॥৯॥
একমত্রাধিকং পত্রং ফলমেকঞ্চ বাহুক ।।
পঞ্চ কোট্যোঽথ পত্রাণাং দ্বয়োরপি চ শাখয়োঃ ॥১০॥
প্রচিনু হ্যস্য শাখে দ্বে যাশ্চাপ্যন্যাঃ প্রশাখিকাঃ ।
আভ্যাং ফলসহস্রে দ্বে পঞ্চোনং শতমেব চ ॥১১॥
ততো রথমবস্থাপ্য রাজানং বাহুকোঽব্রবীৎ ।
পরোক্ষমিব মে রাজন্ ! কত্থসে শত্রুকর্ষণ ! ॥১২॥

## ভারতকৌমুদী

সর্ব ইতি। পরিনিষ্ঠা সর্বথা সমাপ্তিঃ, "নিষ্ঠা নিষ্পত্তিনাশান্তাঃ" ইত্যমরঃ ॥৮॥

আত্মনঃ সংখ্যানশক্তিং প্রদর্শয়িতুমাহ বৃক্ষ ইতি। হে বাহুক ! অস্মিন্ বৃক্ষে যানি পত্রাণি ফলান্যপি চ বর্ত্তন্তে ; যানি চ পত্রাণি ফলানি চ অত্র বৃক্ষতলে পতিতানি, তত্র তয়োরুভয়ো রাশ্যোর্মধ্যে, বৃক্ষস্থিতপত্রফলাপেক্ষয়া পতিতপত্রফলানাম্ একং শতমধিকম্ ॥৯॥

একমিতি। কিঞ্চ অত্র অধিকে শতেঽপি একং পত্রমধিকম্ একং ফলঞ্চাধিকম্। তেন চ বৃক্ষস্থিতপত্রফলাপেক্ষয়া পতিতপত্রফলানাম্ একাধিকমেকশতমধিকমিত্যর্থঃ। দ্বয়োরপি চ শাখয়োঃ পত্রাণাং পঞ্চ কোট্যঃ সন্তি ॥১০॥

প্রেতি। অস্য বিভীতকবৃক্ষস্য দ্বে বৃহত্যৌ শাখে, অন্যাশ্চাপি যাঃ প্রশাখিকাঃ ক্ষুদ্র-শাখাঃ সন্তি, আভ্যাম্ অনয়োর্বৃহচ্ছাখাদ্বয়ক্ষুদ্রশাখাসমূহয়োরিত্যর্থঃ, সমুদায়েন দ্বে ফলসহস্রে বর্ত্তেতে, ফলানাং পঞ্চোনমেকং শতমেব চ বর্ত্ততে, তৎ সর্ব্বং প্রচিনু অন্বিষ্য গণয়েত্যর্থঃ ॥১১॥

তত ইতি। পরোক্ষমসমক্ষমিব, কত্থসে আত্মশ্লাঘাং করোষি ॥১২॥

সকলে সকল জানে না ; সুতরাং কেহই সর্ব্বজ্ঞ নাই। এই জন্যই কখনও একজনে জ্ঞানের পরিসমাপ্তি থাকে না ॥৮॥

বাহুক ! এই বিভীতকবৃক্ষে যতগুলি পত্র ও ফল আছে এবং ইহার যত-গুলি পত্র ও ফল ভূতলে পতিত হইয়াছে, তাহার মধ্যে বৃক্ষস্থিত পত্র ও ফল অপেক্ষা পতিত পত্র ও ফলের সংখ্যা একশত অধিক ॥৯॥

তাহার মধ্যে আবার একটী পত্র ও একটী ফল অধিক (অর্থাৎ বৃক্ষস্থিত পত্র ও ফল অপেক্ষা পতিত পত্র ও ফলের সংখ্যা একশত এক অধিক)। আর, দুইটা শাখাতে পঞ্চকোটি পত্র আছে ॥১০॥

ইহার দুইটা বৃহৎ শাখা এবং অন্য যে সকল ক্ষুদ্র ক্ষুদ্র শাখা আছে, তাহাতে দুই সহস্র পঞ্চনবতিটী ফল আছে ; ইহা অন্বেষণ করিয়া দেখ' ॥১১॥

(৯)···যানি পর্ণানি···পতিতান্যপি যান্তত্র···বা ব কা। (১০)···একপত্রাধিকঞ্চাত্র ···বা ব কা।

প্রত্যক্ষমেতৎ কর্ত্তাস্মি শাতয়িত্বা বিভীতকম্।
অথাত্র গণিতে রাজন্! বিদ্যতে ন পরোক্ষতা ॥১৩॥
প্রত্যক্ষং তে মহারাজ! শাতয়িষ্যে বিভীতকম্।
অহং হি নাভিজানামি ভবেদেবং ন বেত্তি বা ॥১৪॥
সংখ্যাস্যামি ফলান্যস্য পশ্যতস্তে জনাধিপ!।
মুহূর্ত্তমপি বার্ষ্ণেয়ো রশ্মীন্ যচ্ছতু বাজিনাম্ ॥১৫॥
তমব্রবীন্নৃপঃ সূতং নায়ং কালো বিলম্বিতুম্।
বাহুকস্ত্বব্রবীদেনং পরং যত্নং সমাস্থিতঃ ॥১৬॥
প্রতীক্ষস্ব মুহূর্ত্তং ত্বমথবা ত্বরতে ভবান্।
এষ যাতি শিবঃ পন্থা যাহি বার্ষ্ণেয়সারথিঃ ॥১৭॥
অব্রবীদৃতুপর্ণস্তু সান্ত্বয়ন্ কুরুনন্দন!।
ত্বমেব যন্তা নান্যোঽস্তি পৃথিব্যামপি বাহুক! ॥১৮॥

---

ভারতকৌমুদী

প্রত্যক্ষমিতি। কর্ত্তাস্মি করিষ্যামি, শাতয়িত্বা ছিত্বা ॥১৩॥
প্রত্যক্ষমিতি। শাতয়িষ্যে ছেৎস্যামি। নাভিজানামি ইদানীমপি ন বুধ্যে ॥১৪॥
সংখ্যেতি। সংখ্যাস্যামি গণয়িষ্যামি। পশ্যতস্তে সমীপ এব। যচ্ছতু দধাতু ॥১৫॥
তমিতি। পরং যত্নং গণনায়ামত্যন্তাং প্রবৃত্তিম্, সমাস্থিত আশ্রিতঃ ॥১৬॥
প্রতীতি। যাতি বিদর্ভান্, শিবো নির্দোষঃ, বার্ষ্ণেয়ঃ সারথির্যস্য সঃ ॥১৭॥

---

তাহার পর, বাহুক রথ রাখিয়া রাজাকে বলিল—'শত্রুদমন রাজা! আপনি যেন আমার অসমক্ষে আত্মশ্লাঘা করিতেছেন! ॥১২॥

আমি বিভীতকবৃক্ষ ছেদন করিয়া ইহা প্রত্যক্ষ করিব। রাজা! তাহার পর গণনা করিলে আর পরোক্ষতা থাকিবে না ॥১৩॥

মহারাজ! আপনার সমক্ষেই বিভীতকবৃক্ষ ছেদন করিব। কারণ, আমি বুঝিতেছি না যে, এইরূপ হইবে কি না ॥১৪॥

নরনাথ! আপনার সাক্ষাতেই আমি বিভীতকবৃক্ষের পত্র ও ফল গণনা করিব; একটু কাল বার্ষ্ণেয় অশ্বরশ্মি ধারণ করুক' ॥১৫॥

তখন রাজা বাহুককে বলিলেন—'এটা বিলম্ব করিবার সময় নহে'। বাহুকও গণনার বিষয়ে বিশেষ আগ্রহ করিয়া রাজাকে কহিল—॥১৬॥

'আপনি একটু কাল অপেক্ষা করুন। অথবা আপনি যদি ব্যস্ত হইয়া থাকেন, তবে এই ভাল পথ যাইতেছে, আপনি বার্ষ্ণেয়কে সারথি করিয়া গমন করুন' ॥১৭॥

ত্বৎকৃতে যাতুমিচ্ছামি বিদর্ভান্ হয়কোবিদ ! ।
শরণং ত্বাং প্রপন্নোঽস্মি ন বিঘ্নং কর্ত্তুমর্হসি ॥১৯॥
কামঞ্চ তে করিষ্যামি যন্মাং বক্ষ্যসি বাহুক ! ।
বিদর্ভান্ যদি যাত্বাদ্য সূর্য্যং দর্শয়িতাসি মে ॥২০॥
অথাব্রবীদ্বাহুকস্তং সংখ্যায় চ বিভীতকম্ ।
ততো বিদর্ভান্ যাস্যামি কুরুষ্বেবং বচো মম ॥২১॥
অকাম ইব তং রাজা গণয়স্বেত্যুবাচ হ ।
একদেশঞ্চ শাখায়াঃ সমাদিষ্টং ময়াঽনঘ ! ॥২২॥
গণয়িত্বাঽশ্বতত্ত্বজ্ঞ ! ততস্ত্বং প্রীতিমাবহ ।
সোঽবতীর্য্য রথাত্তূর্ণং শাতয়ামাস তং দ্রুমম্ ॥২৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অব্রবীদিতি। সান্ত্বয়ন্ অনুনয়ন্। যন্তা সারথিঃ, অন্যস্তত্তুল্য ইত্যর্থঃ ॥১৮॥

ত্বদিতি। ত্বৎকৃতে ত্বন্নিমিত্তমেব। হে হয়কোবিদ ! অশ্ববিদ্যাবিশারদ ! ॥১৯॥

কামমিতি। কামমভীষ্টসম্পাদনম্। যাত্বা গত্বা ॥২০॥

অথেতি। সংখ্যায় গণয়িত্বা, বিভীতকং বিভীতকবৃক্ষস্য পত্রং ফলঞ্চ ॥২১॥

অকাম ইতি। ময়া সমাদিষ্টম্ ইদানীমাদিশ্যমানং শাখায়া একদেশং তত্রত্যং ফলং পত্রঞ্চেত্যর্থঃ গণয়িত্বা প্রীতিমাবহ ; অন্যথা প্রাগাদিষ্টসমস্তগণনে মহান্ বিলম্বো ভবেদিতি ভাবঃ। ততশ্চ রাজা কস্যাশ্চিচ্ছাখায়া একদেশস্য ফলানি পত্রাণি চ ইয়ত্তয়া নির্দ্দিষ্টবানিতি মন্তব্যম্। স বাহুকঃ। শাতয়ামাস চিচ্ছেদ ॥২২—২৩॥

কুরুনন্দন ! তখন ঋতুপর্ণ অনুনয় করিয়া বলিলেন—'বাহুক ! তুমিই উৎকৃষ্ট সারথি, তোমার মত সারথি পৃথিবীতে আর নাই ॥১৮॥

অতএব তোমার জন্যই আমি বিদর্ভদেশে যাইতে ইচ্ছা করি। অশ্ব-বিদ্যাবিশারদ ! আমি তোমার শরণাপন্ন হইলাম, তুমি বিঘ্ন করিও না ॥১৯॥

বাহুক ! আজ তুমি যদি বিদর্ভদেশে যাইয়া পর আমাকে সূর্য্য দেখাইতে পার, তবে তুমি আমাকে যাহা বলিবে, আমি তোমার সেই কামনাই পূরণ করিব' ॥২০॥

তাহার পর বাহুক রাজাকে বলিল—'আমি বিভীতকবৃক্ষের ফল ও পত্র গণনা করিয়া পরে বিদর্ভদেশে যাইব ; আপনি আমার এই কথা রক্ষা করুন' ॥২১॥

তখন রাজা যেন অনিচ্ছু হইয়া তাহাকে বলিলেন—'গণনা কর। তবে—

(১৯)…বিদর্ভাং হয়কোবিদ !…বা ব কা পি। (২০)…বিদর্ভাং যদি…বা ব কা পি।
(২১)…ততো বিদর্ভাম্…বা ব কা পি। [২২] দ্বিতীয়ার্দ্ধং পি নাস্তি।

ততঃ স বিস্ময়াবিষ্টো রাজানমিদমব্রবীৎ।
গণয়িত্বা যথোক্তানি তাবন্ত্যেব ফলানি চ ॥২৪॥
অত্যদ্ভুতমিদং রাজন্! দৃষ্টবানস্মি তে বলম্।
শ্রোতুমিচ্ছামি তে বিদ্যাং যয়ৈতজ্‌ জ্ঞায়তে নৃপ! ॥২৫॥
তমুবাচ ততো রাজা ত্বরিতো গমনে নৃপঃ।
বিদ্ধ্যক্ষহৃদয়জ্ঞং মাং সংখ্যানে চ বিশারদম্ ॥২৬॥
বাহুকস্তমুবাচাথ দেহি বিদ্যামিমাং মম।
মত্তোঽপি চাশ্বহৃদয়ং গৃহাণ পুরুষর্ষভ! ॥২৭॥

---

## ভারতকৌমুদী

তত ইতি। স বাহুকঃ। যথোক্তানি পরং রাজ্ঞা। চকারাৎ পত্রাণি চ ॥২৪॥

অত্যদ্ভুতমিতি। বলং দ্রুতগণনাশক্তিম্। এতেন ইদানীন্তনী সেনাপত্যাদিগতেয়ং দ্রুতগণনবিদ্যা তদানীমপি ভারতবর্ষে বিদিতাসীদিতি সর্ব্বথা প্রত্যেতব্যম্ ॥২৫॥

তমিতি। অক্ষা অনুকূলাঃ প্রতিকূলা বা ভবিষ্যন্তীতি তেষাং তদধিষ্ঠাতৃদেবানাং হৃদয়ং হৃদয়ভাবং জানাতীতি তম্। সংখ্যানে অতীবদ্রুতগণনে ॥২৬॥

বাহুক ইতি। মত্তো মম সকাশাদপি, অশ্বহৃদয়ং তদাখ্যবিদ্যাম্ ॥২৭॥

## ভারতভাবদীপঃ

স ইতি ॥১—২৫॥ অক্ষহৃদয়জ্ঞং অক্ষাণামক্ষাভিমানিদেবতায়া হৃদয়বদ্বশীকরণার্থো মন্ত্রঃ অক্ষহৃদয়ম্, যেন জ্ঞাতেন দ্যূতেঽক্ষা অনুকূলা ভবন্তি। সংখ্যানে রাশীকৃতানাং পত্র-পুষ্পফলধান্যাদীনাং রাশ্যায়ামবিস্তারোচ্ছ্রায়াদ্যালোচনেন পাটীগণিতরীত্যা ঝটিতি তৎসংখ্যা-

---

হে নিষ্পাপ অশ্বতত্ত্বজ্ঞ! আমি এখন এই শাখাটার এক অংশেরই ফল ও পত্রের সংখ্যা বলিতেছি, তাহাই তুমি গণনা করিয়া পরে আনন্দ লাভ কর'। (এই বলিয়া রাজা কোন শাখার এক অংশের ফল ও পত্রের সংখ্যা বলিলেন।) তাহার পর বাহুক সত্বর রথ হইতে অবতীর্ণ হইয়া সেই বিভীতকবৃক্ষ ছেদন করিল ॥২২—২৩॥

তাহার পর—রাজা সেই শাখার সেই অংশের যত পত্র ও ফলের সংখ্যা বলিয়াছিলেন, তত ফল ও তত পত্রই গণনা করিয়া দেখিয়া, বাহুক বিস্ময়াপন্ন হইয়া রাজাকে এই কথা বলিল—॥২৪॥

'রাজা! আপনার এই শক্তি অতি অদ্ভুতই দেখিলাম। অতএব আপনার এই বিদ্যাটা আমি জানিতে ইচ্ছা করি, যাহা দ্বারা এইরূপ জানা যায়' ॥২৫॥

তৎপরে ঋতুপর্ণরাজা গমনে ত্বরান্বিত হইয়া বাহুককে বলিলেন—'বাহুক! তুমি অবগত হও যে, আমি অক্ষহৃদয় জানি এবং দ্রুতগণনায় অত্যন্ত-নিপুণ' ॥২৬॥

ঋতুপর্ণস্ততো রাজা বাহুকং কার্য্যগৌরবাৎ।
হয়জ্ঞানস্য লোভাচ্চ তং তথেত্যব্রবীদ্বচঃ ॥২৮॥
যথোক্তং ত্বং গৃহাণেদমক্ষাণাং হৃদয়ং পরম্।
নিক্ষেপো মেঽশ্বহৃদয়ং ত্বয়ি তিষ্ঠতু বাহুক!।
এবমুক্ত্বা দদৌ বিদ্যামৃতুপর্ণো নলায় বৈ ॥২৯॥
তস্যাক্ষহৃদয়জ্ঞস্য শরীরান্নিঃসৃতঃ কলিঃ।
কর্কোটকবিষং তীক্ষ্ণং মুখাৎ সততমুদ্বমন্ ॥৩০॥
কলেস্তস্য তদার্ত্তস্য শাপাগ্নিঃ স বিনিঃসৃতঃ।
স তেন কর্ষিতো রাজা দীর্ঘকালমনাত্মবান্ ॥৩১॥

---

ভারতকৌমুদী

ঋত্বিতি। কার্য্যগৌরবাৎ অনেন গুরুতরং কার্য্যং সাধয়িষ্যামীতি সম্ভাবনাৎ ॥২৮॥

যথেতি। অক্ষাণাং হৃদয়ম্ অক্ষবিদ্যাম্। বিদ্যাং দ্বিবিধামেব। ষট্পাদমিদং পদ্যম্ ॥২৯॥

তস্যেতি। অক্ষহৃদয়জ্ঞতয়া নলো ধ্রুবমেব পুষ্করান্নিজরাজ্যমুদ্ধরিষ্যতি। তেন চ নলশরীরে ইদানীমবস্থানে কেবলবিষজ্বালাভোগ এবেতি মত্বা কলির্নিঃসৃত ইতি বোধ্যম্ ॥৩০॥

ভারতভাবদীপঃ

কথনে ॥২৬—২৮॥ অনয়োর্মধ্যেঽক্ষাণাং হৃদয়ং পরং শ্রেষ্ঠম্, ইতরৎ তু ত্বয়াঽপি জ্ঞায়ত ইতি ভাবঃ। ঋতুঃ কালঃ, তদ্বচ্ছীঘ্রগামি পর্ণং প্রিয়তে ব্যাপ্রিয়তে ব্যায়চ্ছতে দেশান্তরগমনেনেতি পর্ণং বাহনং যস্যেতি ঋতুপর্ণনামনিরুক্তিঃ, অন্যে তু ঋতানি সত্যানি গণিতানি পর্ণানি যস্যেতি পাঠান্তরং বিপ্রকল্প্য ব্যাকুর্ব্বতে ॥২৯॥ তস্যাক্ষহৃদয়জ্ঞস্যেতি। সর্ব্বেষাং মন্ত্রাণাং তত্ত্বং মনোময়কোষাখ্যঃ সূত্রাত্মা, অতএব তং প্রকৃত্য শ্রূয়তে—"তস্য যজুরেব শিরঃ ঋগ্দক্ষিণঃ পক্ষঃ সামোত্তরঃ পক্ষ" ইত্যাদি। তমজানন্তং হি অত্যন্তং ধর্ম্মিষ্ঠমপি

---

তাহার পর, বাহুক রাজাকে বলিল—'হে পুরুষশ্রেষ্ঠ! আপনি আমাকে এই বিদ্যাটী দান করুন এবং আমার নিকট হইতে অশ্ববিদ্যা গ্রহণ করুন' ॥২৭॥

তদনন্তর ঋতুপর্ণরাজা 'ইহা দ্বারা গুরুতর কার্য্য হইবে' এইরূপ ভাবিয়া এবং অশ্ববিদ্যার লোভে বাহুককে বলিলেন যে, 'তাহাই হউক' ॥২৮॥

বাহুক! তুমি এই উত্তম অক্ষহৃদয় গ্রহণ কর; আর আমার অশ্বহৃদয় তোমাতেই গচ্ছিত থাক'। এই কথা বলিয়া ঋতুপর্ণরাজা নলকে সংখ্যাবিদ্যা ও অক্ষবিদ্যা দান করিলেন ॥২৯॥

নল অক্ষবিদ্যা জানিবামাত্র, কলি আপন মুখ হইতে অনবরত কর্কোটকনাগের তীক্ষ্ণ বিষ উদগার করিতে করিতে নলের শরীর হইতে নির্গত হইলেন ॥৩০॥

বিষপীড়িত কলির শরীর হইতেও কর্কোটকবিষরূপ দময়ন্তীদত্ত শাপাগ্নি

তততো বিষবিমুক্তাত্মা স্বং রূপমকরোৎ কলিঃ।
তং শপ্তুমৈচ্ছৎ কুপিতো নিষধাধিপতির্নলঃ ॥৩২॥
তমুবাচ কলির্ভীতো বেপমানঃ কৃতাঞ্জলিঃ।
কোপং সংযচ্ছ নৃপতে! কীর্ত্তিং দাস্যামি তে পরাম্ ॥৩৩॥
ইন্দ্রসেনস্য জননী কুপিতা মাঽশপৎ পুরা।
যদা ত্বয়া পরিত্যক্তা ততোঽহং ভৃশপীড়িতঃ ॥৩৪॥
অবসং ত্বয়ি রাজেন্দ্র! সুদুঃখমপরাজিত!।
বিষেণ নাগরাজস্য দহ্যমানো দিবানিশম্ ॥৩৫॥
শরণং ত্বাং প্রপন্নোঽস্মি শৃণু চেদং বচো মম।
যে চ ত্বাং মনুজা লোকে কীর্ত্তয়িষ্যন্ত্যতন্দ্রিতাঃ ॥৩৬॥
মৎপ্রসূতং ভয়ং তেষাং ন কদাচিদ্ভবিষ্যতি।
ভয়ার্ত্তং শরণং যাতং যদি মাং ত্বং ন শপ্স্যসে ॥৩৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কলেরিতি। শাপাগ্নির্দময়ন্তীদত্তঃ, স কর্কোটকবিষভূতঃ, বিনিঃসৃতঃ কলিদেহাদপি নির্গতঃ, দণ্ডদানেনোপক্ষীণত্বাৎ। তেন কলিনা, রাজা নলঃ, অনাত্মবান্ মূঢ়োঽভূৎ ॥৩১॥

তত ইতি। শপ্তুমৈচ্ছৎ, প্রত্যক্ষতো লাভাদিতি ভাবঃ ॥৩২॥

তমিতি। বেপমানঃ কম্পমানঃ। সংযচ্ছ উপসংহর। পরামত্যন্তাম্ ॥৩৩॥

মম শাপদণ্ডস্তু জাত এবেত্যাহ ইন্দ্রেতি। ইন্দ্রসেনস্য জননী দময়ন্তী, মা মাম্ ॥৩৪॥

অবসমিতি। অবসং স্থিতবান্, ত্বয়ি তব শরীরে, সুদুঃখমতিদুঃখম্ ॥৩৫॥

শরণমিতি। প্রপন্নঃ প্রাপ্তঃ। অতন্দ্রিতাঃ সাবধানাঃ। ময়া প্রসূতং কৃতম্ ॥৩৬—৩৭॥

নির্গত হইয়া গেল। এদিকে কলিকর্ত্তৃক অধিষ্ঠিত নলরাজা দীর্ঘকাল যাবৎ মোহিত ছিলেন; (তিনি এখন প্রকৃতিস্থ হইলেন) ॥৩১॥

তাহার পর, কলি বিষবিমুক্ত হইয়া আপন রূপ প্রকাশ করিলেন; অমনি নলও কুপিত হইয়া তাঁহাকে অভিসম্পাত করিতে ইচ্ছা করিলেন ॥৩২॥

তখন কলি ভীত, কম্পিত ও কৃতাঞ্জলি হইয়া নলকে বলিলেন—'রাজা! আপনি ক্রোধ সংবরণ করুন, আমি আপনাকে উত্তম কীর্ত্তি দান করিব ॥৩৩॥

আপনি পূর্ব্বে যখন দময়ন্তীকে পরিত্যাগ করিয়াছিলেন, তখন তিনি কুপিত হইয়া আমাকে অভিসম্পাত করিয়াছিলেন, তাহাতেই আমি অত্যন্ত পীড়িত হইয়াছিলাম ॥৩৪॥

এবং নাগরাজ কর্কোটকের বিষে দিবারাত্র দগ্ধ হইতে থাকিয়া আপনার শরীরে অতিদুঃখে বাস করিতেছিলাম ॥৩৫॥

[৩৪]···কুপিতা মাং শপৎ পুরা···বা ব কা।

এবমুক্তো নলো রাজা ন্যযচ্ছৎ কোপমাত্মনঃ।
ততো ভীতঃ কলিঃ ক্ষিপ্রং প্রবিবেশ বিভীতকম্ ॥৩৮॥
কলিস্ত্বন্যৈস্তদাঽদৃশ্যঃ কথয়ন্ নৈষধেন বৈ।
ততো গতজ্বরো রাজা সংখ্যায়াস্য ফলান্যুত ॥৩৯॥
মুদা পরময়া যুক্তস্তেজসা চ পরেণ বৈ।
রথমারুহ্য তেজস্বী প্রযযৌ জবনৈর্হয়ৈঃ।
বিভীতকশ্চাপ্রশস্তঃ সংবৃত্তঃ কলিসংশ্রয়াৎ ॥৪০॥ (যুগ্মকম্)
হয়োত্তমানুৎপততো দ্বিজানিব পুনঃ পুনঃ।
নলঃ সঞ্চোদয়ামাস প্রহৃষ্টেনান্তরাত্মনা ॥৪১॥

ভারতকৌমুদী

এবমিতি। ন্যযচ্ছৎ সংবৃতবান্, পরোপচিকীর্ষাবশাদিতি ভাবঃ ॥৩৮॥

কলিরিতি। অন্যৈঃ ঋতুপর্ণাদিভিঃ, অদৃশ্যো দেবপ্রভাবাদিত্যাশয়ঃ। নৈষধেন নলেন সহ। গতজ্বরো বিগতকলিসন্তাপঃ, অস্য বিভীতকস্য। জবনৈর্বেগবদ্ভিঃ। ষট্পাদমিদং পদ্যম্ ॥৩৯—৪০॥

হয়েতি। দ্বিজান্ খগানিব, পুনঃ পুনঃ, উৎপততঃ উড্ডয়মানানিব ॥৪১॥

ভারতভাবদীপঃ

কলির্বাধতে ন তু মন্ত্রজ্ঞমিতি ভাবঃ ॥৩০॥ শাপাগ্নির্দময়ন্তীনিসৃষ্টঃ, স বিষরূপঃ, অনাত্মবান্ হৃদয়শূন্যো মূঢ় ইত্যর্থঃ ॥৩১—৩৮॥ অদৃশ্য ইতি চ্ছেদঃ, কথয়ন্ কথাং কুর্ব্বন্। ফলানি

এখন আমি আপনার শরণাগত হইলাম; আপনি আমার এই কথা শ্রবণ করুন—'আমি ভয়ার্ত্ত ও শরণাগত, এই অবস্থায় আপনি যদি আমাকে অভিসম্পাত না করেন, তবে—জগতে যে সকল লোক মনোযোগী হইয়া আপনার নাম কীর্ত্তন করিবে, তাহাদের কখনও আমার ভয় হইবে না' ॥৩৬—৩৭॥

কলি এইরূপ বলিলে, নলরাজা নিজের ক্রোধ সংবরণ করিলেন। তাহার পর কলি ভীত হইয়া তৎক্ষণাৎ বিভীতকবৃক্ষে প্রবেশ করিলেন ॥৩৮॥

কলি যখন নলের সহিত কথা বলিতেছিলেন, তখন তিনি অন্যের অদৃশ্য ছিলেন। তাহার পর, নলরাজা সন্তাপবিহীন হইয়া, বিভীতকবৃক্ষের ফলগুলিকে গণনা করিয়া, অত্যন্ত আনন্দিত ও উৎসাহী হইয়া, রথে আরোহণ করিয়া, বেগবান্ অশ্বগুলিদ্বারা গমন করিতে লাগিলেন। এদিকে কলির সংস্রব হওয়ায় বিভীতকবৃক্ষ অপ্রশস্ত হইয়া গেল ॥৩৯—৪০॥

উৎকৃষ্ট অশ্বগুলি পক্ষীর ন্যায় বার বার যেন আকাশে উঠিতে লাগিল; এই অবস্থায় নল আনন্দিতচিত্তে সে গুলিকে চালাইতে লাগিলেন ॥৪১॥

বিদর্ভাভিমুখো রাজা প্রযযৌ স মহাযশাঃ।
নলে তু সমতিক্রান্তে কলিরপ্যগমদ্‌গৃহম্ ॥৪২॥
ততো গতজ্বরো রাজা নলোঽভূৎ পৃথিবীপতিঃ।
বিমুক্তঃ কলিনা রাজন্! রূপমাত্রবিযোজিতঃ ॥৪৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি নলোপাখ্যানে নলকলিত্যাগে ঊনষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:০:——

## ষষ্টিতমোঽধ্যায়ঃ

——:(*):——

বৃহদশ্ব উবাচ।

ততো বিদর্ভান্ সংপ্রাপ্তং সায়াহ্নে সত্যবিক্রমম্।
ঋতুপর্ণং জনা রাজ্ঞে ভীমায় প্রত্যবেদয়ন্ ॥১॥

ভারতকৌমুদী

বিদর্ভেতি। রাজা নলঃ। গৃহমগমৎ, বিভীতকে স্থিত্যনাবশ্যকত্বাৎ ॥৪২॥

তত ইতি। গতজ্বরো বিগতসন্তাপঃ। রূপমাত্রবিযোজিতঃ স্থিতোঽভূৎ ॥৪৩॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়াং বনপর্ব্বণি নলোপাখ্যানে ঊনষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

তত ইতি। জনাঃ পশ্যন্তো বিদর্ভদেশীয়লোকাঃ। প্রত্যবেদয়ন্ জ্ঞবেদয়ন্ ॥১॥

ভারতভাবদীপঃ

সংখ্যায় অক্ষবিদ্যাসামর্থ্যাৎ রাশেরায়ামাদিকমনালোচ্যেবেতি ভাবঃ ॥৩৯—৪০॥ দ্বিজানিব পক্ষিণ ইব ॥৪১—৪৩॥

ইতি বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ঊনষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৫৯॥

——:০:——

এই ভাবে মহাযশা নলরাজা বিদর্ভদেশাভিমুখে যাইতে লাগিলেন; তিনি চলিয়া গেলে কলিও আপন গৃহে গমন করিলেন ॥৪২॥

রাজা! তদনন্তর নলরাজা কলিবিমুক্ত হইয়া সন্তাপবিহীন হইলেন বটে, কিন্তু (বিষের প্রভাবে) সেই বিরূপই থাকিয়া গেলেন ॥৪৩॥

——:(:):——

বৃহদশ্ব বলিলেন—'তাহার পর, যথার্থবিক্রমশালী ঋতুপর্ণরাজা সায়াহ্ন-

* '…দ্বিসপ্ততিতমঃ…' বা ব কা, '…একসপ্ততিতমঃ…' পি, '…সপ্ততিতমঃ…' নি।

[১] ততো বিদর্ভাম্…বা ব কা পি।

স ভীমবচনাদ্রাজা কুণ্ডিনং প্রাবিশৎ পুরম্ ।
নাদয়ন্ রথঘোষেণ সর্ব্বাঃ সবিদিশো দিশঃ ॥২॥
ততস্তং রথনির্ঘোষং নলাশ্বাস্তত্র শুশ্রুবুঃ ।
শ্রুত্বা তু সমহৃষ্যন্ত পুরেব নলসন্নিধৌ ॥৩॥
দময়ন্তী চ শুশ্রাব রথঘোষং নলস্য তম্ ।
যথা মেঘস্য নদতো গম্ভীরং জলদাগমে ॥৪॥
পরং বিস্ময়মাপন্না শ্রুত্বা নাদং মহাস্বনম্ ।
নলেন সংগৃহীতেষু পুরেব নলবাজিষু ।
সদৃশং রথনির্ঘোষং মেনে ভৈমী তথা হয়াঃ ॥৫॥
প্রাসাদস্থাশ্চ শিখিনঃ শালাস্থাশ্চৈব বারণাঃ ।
হয়াশ্চ শুশ্রুবুস্তস্য রথঘোষং মহীপতেঃ ॥৬॥

ভারতকৌমুদী

স ইতি। রাজা ঋতুপর্ণঃ। বিদিগ্ভির্দিশামন্তরালৈঃ সহেতি সবিদিশঃ ॥২॥

তত ইতি। যে কিল নলস্য পুত্রকন্যে আনীয় তত্রাতিষ্ঠন্, তে নলাশ্বাঃ ॥৩॥

দময়ন্তীতি। নদতো গর্জতঃ, গম্ভীরং রথঘোষম্, জলদাগমে বর্ষাকালে ॥৪॥

পরমিতি। পুরা নলেন সংগৃহীতেষু নলবাজিষু মহাস্বনমিব, তং নাদং শ্রুত্বা পরং বিস্ময়মাপন্না ভৈমী, নলরথনির্ঘোষস্যৈব সদৃশং তং রথনির্ঘোষং মেনে; হয়াস্তত্রত্যনলাশ্বাশ্চ তথা তৎসদৃশমেব মেনিরে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

কালে বিদর্ভদেশে উপস্থিত হইলেন; তখন তত্রত্য লোকেরা যাইয়া ভীমরাজাকে সেই সংবাদ জানাইল ॥১॥

তৎপরে ঋতুপর্ণরাজা ভীমরাজার অনুমতিক্রমে রথশব্দে সমস্ত দিক্ ও বিদিক্ নিনাদিত করিয়া কুণ্ডিননগরে প্রবেশ করিলেন ॥২॥

তখন নলের যে সকল অশ্ব পূর্ব্বে সেখানে আসিয়াছিল, তাহারা সেই রথশব্দ শুনিল এবং শুনিয়া—পূর্ব্বে নলের নিকটে যেমন আনন্দিত হইত, সেইরূপই আনন্দিত হইল ॥৩॥

দময়ন্তীও বর্ষাকালে মেঘগর্জনের ন্যায় গম্ভীর সেই নলরথের নির্ঘোষ শুনিতে পাইলেন ॥৪॥

পূর্ব্বে নল তাঁহার অশ্ব ধারণ করিলে রথের যেমন গম্ভীর শব্দ হইত, সেইরূপ গম্ভীর শব্দ শুনিয়া দময়ন্তী অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন এবং নলরথের শব্দের তুল্যই সেই রথের শব্দ মনে করিলেন, তত্রত্য অশ্বগুলিও তাহাই মনে করিল ॥৫॥

[৪] দময়ন্তী তু···গভীরম্···বা ব কা।

তে শ্রুত্বা রথনির্ঘোষং বারণাঃ শিখিনস্তথা।
প্রণেদুরুন্মুখা রাজন্! মেঘনাদ ইবোৎসুকাঃ ॥৭॥

দময়ন্ত্যুবাচ।

যথাসৌ রথনির্ঘোষঃ পূরয়ন্নিব মেদিনীম্।
মমাহ্লাদয়তে চেতো নল এষ মহীপতিঃ ॥৮॥
অদ্য চন্দ্রাভবক্ত্রং তং ন পশ্যামি নলং যদি।
অসংখ্যেয়গুণং বীরং বিনঙ্ক্ষ্যামি ন সংশয়ঃ ॥৯॥
যদি চৈতস্য বীরস্য বাহ্বোর্নাদ্যাহমন্তরম্।
প্রবিশামি সুখস্পর্শং ন ভবিষ্যাম্যসংশয়ম্ ॥১০॥
যদি মাং মেঘনির্ঘোষো নোপগচ্ছতি নৈষধঃ।
অদ্য চামীকরপ্রখ্যঃ প্রবেক্ষ্যামি হুতাশনম্ ॥১১॥

ভারতকৌমুদী

প্রাসাদেতি। শিখিনো ময়ূরাঃ, বারণা হস্তিনঃ, হয়া অশ্বাশ্চ ॥৬॥
ত ইতি। তন্মুখাস্তদভিমুখাঃ। মেঘগর্জনে হস্তিনো ময়ূরাশ্চ নদন্তীতি প্রসিদ্ধিঃ ॥৭॥
যথেতি। তথা এষ নলো মহীপতিরেব, অন্যস্যেদৃশরথনির্ঘোষাসম্ভবাৎ ॥৮॥
অদ্যেতি। চন্দ্রাভবক্ত্রং চন্দ্রতুল্যমুখম্। বিনঙ্ক্ষ্যামি মরিষ্যামি হুতাশত্বাৎ ॥৯॥
যদীতি। অন্তরং মধ্যদেশম্। ন ভবিষ্যামি ন স্থাস্যামি, অসেঃ প্রয়োগাৎ ॥১০॥
যদীতি। মেঘস্যেব নির্ঘোষো গম্ভীরস্বরো যস্য সঃ। চামীকরপ্রখ্যঃ স্বর্ণবর্ণঃ ॥১১॥

এবং অট্টালিকাস্থ ময়ূরগণ, হস্তিশালাস্থ হস্তিগণ ও অশ্বশালাস্থ অশ্বগণ নলরাজার সেই রথশব্দ শুনিতে পাইল ॥৬॥

রাজা! সেই হস্তিগণ ও ময়ূরগণ সেই রথের শব্দ শুনিয়া, মেঘগর্জ্জনের সময়ে যেমন করে, তেমনই উৎকণ্ঠিত ও তদভিমুখ হইয়া কণ্ঠধ্বনি করিতে লাগিল ॥৭॥

দময়ন্তী (মনে মনে) বলিতে লাগিলেন—'যখন ঐ রথশব্দ পৃথিবী পূর্ণ করিয়াই যেন আমার চিত্ত আনন্দিত করিতেছে, তখন ইনি নলরাজাই হইবেন ॥৮॥

আজ চন্দ্রবদন ও অসংখ্যগুণসম্পন্ন সেই বীর নলকে যদি দেখিতে না পাই, তবে নিশ্চয়ই মরিয়া যাইব ॥৯॥

আজ যদি সেই বীরের সুখস্পর্শ বাহুযুগলের ভিতরে প্রবেশ করিতে না পারি, তবে আমি নিশ্চয়ই আর বাঁচিব না ॥১০॥

[৭] তচ্ছ্রুত্বা রথনির্ঘোষম্ ...বা ব কা নি। (৯) অথ চন্দ্রাভ...বা ব কা। (১১)...অদ্য চামীকরপ্রখ্যম্...বা ব কা।

যদি মাং সিংহবিক্রান্তো মত্তবারণবিক্রমঃ।
নাভিগচ্ছতি রাজেন্দ্রো বিনঙ্ক্ষ্যামি ন সংশয়ঃ ॥১২॥
ন স্মরাম্যনৃতং কিঞ্চিন্ন স্মরাম্যপকারতাম্।
ন চ পর্য্যুষিতং বাক্যং স্বৈরেষ্বপি কদাচন ॥১৩॥
প্রভুঃ ক্ষমাবান্ বীরশ্চ দাতা চাভ্যধিকো নৃপৈঃ।
রহোঽনীচানুবর্ত্তী চ ক্লীববন্মম নৈষধঃ ॥১৪॥
গুণাংস্তস্য স্মরন্ত্যা মে তৎপরায়া দিবানিশম্।
হৃদয়ং দীর্য্যত ইদং শোকাৎ প্রিয়বিনাকৃতম্ ॥১৫॥

---

ভারতকৌমুদী

যদীতি। মত্তবারণবিক্রমো মত্তহস্তিতুল্যবিক্রমশালী। রাজেন্দ্রো নলঃ ॥১২॥

নেতি। অহং কিঞ্চিদপি অনৃতং নলেন সহ মিথ্যাব্যবহৃতম্, ন স্মরামি; অপকারতাং মৎকৃতমপকারমপি চ ন স্মরামি। স্বার্থে তপ্রত্যয়ঃ। তথা কদাচন স্বৈরেষ্বপি স্বচ্ছন্দ-ব্যবহারেষ্বপি, বাক্যং তদীয়মাদেশম্, পর্য্যুষিতং পরদিনে ময়া সম্পাদিতং ন চ স্মরামি ॥১৩॥

প্রভুরিতি। মম নৈষধো নলঃ, প্রভুঃ প্রভাববান্, ক্ষমাবান্, বীরঃ, নৃপৈরপরনৃপেভ্যঃ অভ্যধিকো দাতা, রহসি নির্জনেঽপি অনীচানুবর্ত্তী নীচকার্য্যাকর্ত্তা, তথা ক্লীববৎ পরদারেষু নপুংসকবদ্বর্ত্ততে, অনিচ্ছুতয়ৈবাক্ষমত্বাদিতি ভাবঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—২॥ নলাশ্বাঃ বিদর্ভনগরে যে দময়ন্ত্যাপত্যাভ্যাং সহ প্রেষিতাঃ ॥৩—৬॥ শিখিনো ময়ূরাঃ, মেঘধ্বনিতভ্রমাচ্ছ্রুতঃ ॥৭—১২॥ পর্য্যুষিতং প্রতিজ্ঞাতকালাতিলঙ্ঘি ॥১৩॥

---

মেঘের ন্যায় গম্ভীরস্বর এবং স্বর্ণের ন্যায় গৌরবর্ণ নল যদি আজ আমার নিকটে না আসেন, তাহা হইলে আমি অগ্নিতে প্রবেশ করিব ॥১১॥

সিংহের ন্যায় বিক্রমশালী এবং মত্তহস্তীর ন্যায় পরাক্রমসম্পন্ন রাজশ্রেষ্ঠ নল যদি আজ আমার নিকট না আসেন, তবে নিশ্চয়ই মরিব ॥১২॥

কখনও তাঁহার সহিত কোন মিথ্যা ব্যবহার করিয়াছি বলিয়া স্মরণ হয় না, কোন অপকার করিয়াছি বলিয়াও মনে হয় না এবং ইচ্ছানুরূপ ব্যবহারেও তাঁহার আদেশ বিলম্বে সম্পাদন করিয়াছি বলিয়া ধারণা হয় না ॥১৩॥

আমার নল প্রভাবশালী, ক্ষমাগুণসম্পন্ন, বীর, অন্য রাজা অপেক্ষা অধিক দাতা, গোপনেও কোন নীচকার্য্য করেন না এবং পরস্ত্রীর নিকটে সর্ব্বদাই নপুংসকের ন্যায় থাকেন ॥১৪॥

আমি দিবারাত্রি তাঁহারই গুণ স্মরণ করিয়া থাকি এবং তাঁহাতেই আসক্ত রহিয়াছি। সুতরাং তাঁহার বিচ্ছেদে আমার এই হৃদয় শোকে বিদীর্ণ হইতেছে' ॥১৫॥

এবং বিলপমানা সা নষ্টসংজ্ঞেব ভারত !।
আরুরোহ মহদ্বেশ্ম পুণ্যশ্লোকদিদৃক্ষয়া ॥১৬॥
ততো মধ্যমকক্ষায়াং দদর্শ রথমাস্থিতম্।
ঋতুপর্ণং মহীপালং সহবার্ষ্ণেয়বাহুকম্ ॥১৭॥
ততোঽবতীর্য্য বার্ষ্ণেয়ো বাহুকশ্চ রথোত্তমাৎ।
হয়াংস্তানবমুচ্যাথ ম স্থাপয়ামাসতু রথম্ ॥১৮॥
সোঽবতীর্য্য রথোপস্থাদৃতুপর্ণো নরাধিপঃ।
উপতস্থে মহারাজং ভীমং ভীমপরাক্রমম্ ॥১৯॥
তং ভীমঃ প্রতিজগ্রাহ পূজয়া পরয়া ততঃ।
স তেন পূজিতো রাজ্ঞা ঋতুপর্ণো নরাধিপঃ ॥২০॥
স তত্র কুণ্ডিনে রম্যে বসমানো মহীপতিঃ।
ন চ কিঞ্চিত্তদাঽপশ্যৎ প্রেক্ষমাণো মুহুর্মুহুঃ ॥২১॥

ভারতকৌমুদী

গুণানিতি। তৎপরাঃ নলাসক্তায়াঃ। প্রিয়বিনাকৃতং নলবিরহিতম্ ॥১৫॥
এবমিতি। মহদ্বেশ্ম উচ্চসৌধোপরি, পুণ্যশ্লোকস্য নলস্য দিদৃক্ষয়া ॥১৬॥
তত ইতি। আস্থিতমারূঢ়ম্। বার্ষ্ণেয়বাহুকাভ্যাং সহেতি সহবার্ষ্ণেয়বাহুকম্ ॥১৭॥
তত ইতি। তান্ রথযোজিতান্, হয়ানশ্বান্, অবমুচ্য রথাৎ প্রচ্যাব্য ॥১৮॥
স ইতি। রথোপস্থাৎ রথমধ্যাৎ। উপতস্থে উপগতবান্ ॥১৯॥
তমিতি। পূজয়া সম্মানেন, পরয়া অধিকয়া। তেন ভীমেন, পূজিতোঽভূৎ ॥২০॥
স ইতি। বসমানো বসন্, মহীপতিঃ ঋতুপর্ণঃ। কিঞ্চিৎ স্বয়ম্বরায়োজনম্ ॥২১॥

ভরতনন্দন! দময়ন্তী এইরূপ বিলাপ করিয়া, লুপ্তচৈতন্যের ন্যায় হইয়া, নলকে দেখিবার ইচ্ছায় উচ্চ অট্টালিকার উপরে আরোহণ করিলেন ॥১৬॥

তাহার পর তিনি দেখিলেন—বাড়ীর মধ্যম মহলে রথ আসিয়াছে, তাহাতে বার্ষ্ণেয় ও বাহুকের সহিত ঋতুপর্ণরাজা রহিয়াছেন ॥১৭॥

তৎপরে বার্ষ্ণেয় ও বাহুক সেই উত্তম রথ হইতে নামিয়া, সেই অশ্বগুলিকে মুক্ত করিয়া, রথখানাকে স্থাপিত করিল ॥১৮॥

তদনন্তর ঋতুপর্ণরাজা রথ হইতে নামিয়া ভীমপরাক্রম মহারাজ ভীমের নিকট উপস্থিত হইলেন ॥১৯॥

তখন ভীমরাজা বিশেষ সম্মান করিয়া ঋতুপর্ণরাজাকে গ্রহণ করিলেন এবং পরেও সম্মান করিতে লাগিলেন ॥২০॥

(১৮)…স্থাপয়ামাস বৈ রথম্—বা ব কা।

স তু রাজ্ঞা সমাগম্য বিদর্ভপতিনা তদা।
অকস্মাৎ সহসা প্রাপ্তং স্ত্রীমন্ত্রং ন স্ম বিন্দতি ॥২২॥
কিং কার্য্যং স্বাগতং তেঽস্তু রাজ্ঞা পৃষ্টশ্চ ভারত!।
নাভিজজ্ঞে স নৃপতির্দুহিত্রর্থং সমাগতম্ ॥২৩॥
ঋতুপর্ণোঽপি রাজা স ধীমান্ সত্যপরাক্রমঃ।
রাজানং রাজপুত্রং বা ন স্ম পশ্যতি কঞ্চন ॥২৪॥
নৈব স্বয়ম্বরকথাং ন চ বিপ্রসমাগমম্।
ন চান্যং কঞ্চিদারম্ভং স্বয়ম্বরবিধিং প্রতি ॥২৫॥ (যুগ্মকম্)
ততো বিগণয়ন্ রাজা মনসা কোশলাধিপঃ।
আগতোঽস্মীত্যুবাচৈনং ভবন্তমভিবাদকঃ ॥২৬॥

ভারতকৌমুদী

স ইতি। স ঋতুপর্ণস্তু তদা বিদর্ভপতিনা রাজ্ঞা ভীমেন সহ সমাগম্য মিলিত্বা, সহসা বুদ্ধিবলেন, "সহো বলং সহা মার্গঃ" ইত্যনেকার্থধ্বনিমঞ্জরী, প্রাপ্তমতীতম্, স্ত্রিয়োর্দময়ন্তী-তন্মাত্রোঃ মন্ত্রং গুপ্তমন্ত্রণাম্, অকস্মাৎ হঠাৎ ন বিন্দতি স্ম ন বুধ্যতে স্ম ॥২২॥

কিমিতি। হে ভারত! রাজ্ঞা ভীমেন চ 'তে স্বাগতমস্তু' ইত্যুক্ত্বেতি শেষঃ, কিং কার্য্যম্ অত্রাগমনে তব কিং প্রয়োজনম্, ইতি পৃষ্ট ঋতুপর্ণঃ। যেন হি স নৃপতির্ভীমঃ, দুহিত্রর্থং দময়ন্ত্যাঃ স্বয়ম্বরার্থম্, ঋতুপর্ণস্য সমাগতং নাভিজজ্ঞে ॥২৩॥

ঋত্বিতি। রাজানং রাজপুত্রং বা স্বয়ম্বরার্থমাগতমিতি ভাবঃ। আরম্ভমায়োজনম্ ॥২৪-২৫॥

তত ইতি। বিগণয়ন্ বিচারয়ন্। কোশলাধিপ ঋতুপর্ণঃ। এনং ভীমম্। অভি-

ঋতুপর্ণরাজা সেই মনোহর কুণ্ডিননগরে অবস্থান করতঃ, বার বার চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিয়া স্বয়ম্বরের কিছুই দেখিতে পাইলেন না ॥২১॥

ঋতুপর্ণরাজা তখন ভীমরাজার সহিত মিলিত হইয়া কেবল বুদ্ধিবলে হঠাৎ দময়ন্তী ও তাঁহার মাতার পূর্ব্ব মন্ত্রণা বুঝিতে পারিলেন না ॥২২॥

ভরতনন্দন! 'আপনার শুভাগমন হউক' এই কথা বলিয়া ভীমরাজাও ঋতুপর্ণরাজাকে জিজ্ঞাসা করিলেন যে, আপনার এখানে আসিবার কারণ কি? কারণ, ভীমরাজা জানিতেন না যে, ঋতুপর্ণরাজা দময়ন্তীর জন্যই আসিয়াছেন ॥২৩॥

বুদ্ধিমান্ ও যথার্থবিক্রমশালী ঋতুপর্ণরাজাও কোন রাজা, রাজপুত্র, ব্রাহ্মণসমাগম, বা স্বয়ম্বরের কোন আয়োজন দেখিতে পাইলেন না, কিংবা স্বয়ম্বরের কোন কথাও শুনিতে পাইলেন না ॥২৪—২৫॥

(২২)...স্ত্রীমন্ত্রং ন স্ম বিন্দতি—পি। (২৫) দ্বিতীয়ার্দ্ধং বা ব কা পি নাস্তি।

রাজাপি চ স্ময়ন্ ভীমো মনসা সমচিন্তয়ৎ।
অধিকং যোজনশতং তস্যাগমনকারণম্ ॥২৭॥
রাজ্ঞশ্চান্যানতিক্রম্য প্রাপ্তোঽয়মভিবাদকঃ।
গ্রামান্ বহূনতিক্রম্য নাধ্যগচ্ছদ্‌যথাতথম্ ॥২৮॥
অথ কার্য্যং বিনির্দ্দিষ্টং তস্যাগমনকারণম্।
পশ্চাদুদর্কে জ্ঞাস্যামি কারণং যদ্ভবিষ্যতি ॥২৯॥
নৈতদেবং স নৃপতিস্তং সৎকৃত্য ব্যসর্জ্জয়ৎ।
বিশ্রাম্যতামিত্যুবাচ ক্লান্তোঽসীতি পুনঃ পুনঃ ॥৩০॥

ভারতকৌমুদী

বাদক ইতি "বুণ্‌তুমৌ ক্রিয়ায়াং ক্রিয়ার্থায়াম্" ইতি বুণ্, "ন বুণি তুমর্থে" ইতি কর্ম্মণি ষষ্ঠীনিষেধাদ্বিতীয়ৈব ॥২৬॥

রাজেতি। স্ময়ন্ কেবলাভিবাদনায়াগমনশ্রবণাদ্বিস্ময়মানঃ ॥২৭॥

রাজ্ঞ ইতি। যথাতথং যথার্থমাগমনকারণম্, নাধ্যগচ্ছৎ নাবগচ্ছদ্ভীমঃ ॥২৮॥

অথেতি। তস্য অস্য ঋতুপর্ণস্য আগমনকারণম্, বিনির্দ্দিষ্টং নিশ্চিতম্, কার্য্যং ময়া কর্ত্তব্যম্। ভবতু তাবৎ, উদর্কে অস্য উত্তরফলে সতি, যৎ কারণং ভবিষ্যতি, তৎ পশ্চাৎ জ্ঞাস্যামি ॥২৯॥

নেতি। এতৎ আগমনকারণম্, এবম্ অনেনোক্তপ্রকারং ন, ঈদৃগ্‌দূরপথে কেবলাভিবাদনার্থাগমনস্যাসম্ভবত্বাদিতি বিভাব্যেতি শেষঃ, স নৃপতির্ভীমঃ, তমৃতুপর্ণং সৎকৃত্য,

ভারতভাবদীপঃ

জিতেন্দ্রিয়ত্বমেবাহ—রহ ইতি। রহসি কর্ত্তব্যে সুরতবিষয়ে নীচকর্ম্ম পারদার্য্যাদি তদনুবর্ত্তত ইতি তদনুঃ অনীচানুবর্ত্তী, পরস্ত্রীষু ক্লীব ইত্যর্থঃ ॥১৪—২৯॥ নৈতদেবম্ এতৎ এতস্মিন্ কালে এবং বিচার্য্য ন ব্যসর্জ্জয়ৎ; কিন্তু বিশ্রাম্যতামিত্যেবোবাচেত্যুত্তরেণান্বয়ঃ

তখন ঋতুপর্ণরাজা মনে মনে বিবেচনা করিয়া ভীমরাজাকে বলিলেন যে, 'আমি আপনাকে অভিবাদন করিবার জন্য আসিয়াছি' ॥২৬॥

ভীমরাজাও বিস্মিত হইয়া একশত যোজনেরও অধিক পথ ঋতুপর্ণের আগমনের কারণ মনে মনে চিন্তা করিতে লাগিলেন ॥২৭॥

ইনি বহুতর গ্রাম অতিক্রম করিয়া অন্যান্য রাজাকে লঙ্ঘনপূর্ব্বক আমাকে অভিবাদন করিতে আসিয়াছেন। এই বিষয়ের যথার্থ কারণ ভীমরাজা বুঝিতে পারিলেন না ॥২৮॥

(তাহার পর তিনি মনে মনে বলিলেন—) 'ইহার আগমনের কারণ আমার নিশ্চয় করিতেই হইবে। যাহা হউক, ইহার আগমনের কারণ যাহা হইবে, তাহা ভাবী ফল দেখিয়া পরে জানিব ॥২৯॥

[২৯] অন্যকার্য্যং বিনির্দ্দিষ্টম্...বা ব কা নি।

স সংকৃতঃ প্রহৃষ্টাত্মা প্রীতঃ প্রীতেন পার্থিবঃ ।
রাজপ্রেষ্যৈরনুগতো দিষ্টং বেশ্ম সমাবিশৎ ॥৩১॥
ঋতুপর্ণে গতে রাজন্ ! বার্ষ্ণেয়সহিতে নৃপে ।
বাহুকো রথমাদায় রথশালামুপাগমৎ ॥৩২॥
স মোচয়িত্বা তানশ্বান্ পরিচর্য্য চ শাস্ত্রতঃ ।
স্বয়ঞ্চৈতান্ সমাশ্বাস্য রথোপস্থ উপাবিশৎ ॥৩৩॥
দময়ন্ত্যপি শোকার্ত্তা দৃষ্ট্বা ভাগস্বরিং নৃপম্ ।
সূতপুত্রঞ্চ বার্ষ্ণেয়ং বাহুকঞ্চ তথাবিধম্ ॥৩৪॥
চিন্তয়ামাস বৈদর্ভী কস্যৈষ রথনিস্বনঃ ।
নলস্যেব মহানাসীন্ন চ পশ্যামি নৈষধম্ ॥৩৫॥

ভারতকৌমুদী

ব্যসর্জ্জয়ৎ, ত্বং ক্লান্তোঽসি, ইতি হেতোর্মদ্ভৃত্যৈর্ভবান্ বিশ্রাম্যতাম্, ইতি পুনঃ পুনরুবাচ চ ॥৩০॥

স ইতি। স ঋতুপর্ণঃ। প্রীতেন ভীমেন। রাজ্ঞঃ প্রেষ্যৈর্ভৃত্যৈঃ। দিষ্টং নির্দ্দিষ্টম্ ॥৩১॥

ঋত্বিতি। পরিচর্য্যার্থং বার্ষ্ণেয়স্য সহচরীকরণম্ ॥৩২॥

স ইতি। স বাহুকঃ। রথস্য উপস্থে সারথ্যুপবেশনস্থানে ॥৩৩॥

দময়ন্তীতি। ভাগস্বরিমৃতুপর্ণম্, পূর্ব্বব্যাখ্যানাৎ। শোকার্ত্তা অভবদিতি শেষঃ ॥৩৪॥

চিন্তয়ামাসেতি। মহান্ মেঘগর্জনবদ্গম্ভীর ইত্যর্থঃ। নৈষধং নলম্ ॥৩৫॥

কিন্তু ইনি যেরূপ বলিলেন, সেরূপ কারণ নহে'। ইহার পর ভীমরাজা ঋতুপর্ণরাজাকে আদর করিয়া বিদায় দিলেন ; বিদায় দিবার পূর্ব্বে বার বার এই কথা বলিলেন যে, আপনি ক্লান্ত হইয়াছেন, অতএব আমার লোকেরা আপনাকে বিশ্রাম করা'ক' ॥৩০॥

ভীমরাজা আনন্দিতচিত্তে আদর করিলে, স্বভাবতঃ আনন্দিতচিত্ত ঋতুপর্ণরাজা আরও আনন্দিত হইয়া রাজভৃত্যগণের সহিত নির্দ্দিষ্টগৃহে প্রবেশ করিলেন ॥৩১॥

যুধিষ্ঠির ! ঋতুপর্ণরাজা বার্ষ্ণেয়ের সহিত চলিয়া গেলে, বাহুক রথ লইয়া রথশালায় গমন করিল ॥৩২॥

এবং বাহুক সেই অশ্বগুলিকে মোচনপূর্ব্বক শাস্ত্র অনুসারে পরিচর্য্যা করিয়া এবং নিজেই সেগুলিকে আশ্বস্ত করিয়া রথে আসিয়া বসিল ॥৩৩॥

দময়ন্তীও ঋতুপর্ণরাজাকে, বার্ষ্ণেয়সারথিকে এবং সারথিরূপেই বাহুককে দেখিয়া অত্যন্ত শোকার্ত্ত হইলেন ॥৩৪॥

[৩৪] ··ভাঙ্গাস্বরিং নৃপম্···বা ব কা,···ভার্গংস্বরিং নৃপম্··· পি ।